অষ্টম খণ্ড।

# বৃহদারণ্যকোপনিষদ্

(দ্বীতীয় ভাগ)

মহামহোপাধ্যায়

দুর্গাচরণ সাংখ্য-বেদান্ত-তীর্থ-

কর্ত্তৃক

অনূদিত ও সম্পাদিত।

তৃতীয় সংস্করণ।

প্রকাশক

শ্রীসুবোধচন্দ্র মজুমদার।

দেব সাহিত্য কুটীর প্রাইভেট লিঃ

২১, ঝামাপুকুর লেন, কলিকাতা।

সন ১৩৩৯ সাল



{ মূল্য—৩৷৷০

সপত্নব্যাখ্যানফলমাহ—তেনেতি। অসপত্নগুণকপ্রাণোপাসনে ফলবাক্যং প্রমাণয়তি—তত্রেতি। প্রাণস্যাসপত্নত্বে সিদ্ধে সতীতি যাবৎ। প্রাসঙ্গিকত্বং প্রজোৎপত্তিপ্রসঙ্গাদাগতত্বম্ ॥ ৬৬ ॥ ১২ ॥

**ভাষ্যানুবাদ।**—এই যে, প্রাজাপত্য অন্নরূপে মন উক্ত হইল, দ্যুলোক হইতেছে ইহার শরীর অর্থাৎ কার্য্যস্বরূপ আশ্রয়, আর এই আদিত্য হইতেছে জ্যোতিঃস্বরূপ করণ। আধ্যাত্মিক বা আধিভৌতিক মনের যাহা পরিমাণ, জ্যোতির্ম্ময় করণস্বরূপ মনের আধাররূপে কল্পিত দ্যুলোকেরও ঠিক সেইরূপই পরিমাণ; এবং তদাধেয় দ্যুলোকাশ্রিত প্রকাশময় করণস্বরূপ আদিত্যের পরিমাণও তত্তুল্য; আধিদৈবিক বাক্ ও মনঃস্থানীয় সেই অগ্নি ও আদিত্য মাতা-পিতারূপে পরস্পরে সম্বন্ধ লাভ করিল—উভয়ে উপগত হইল; উদ্দেশ্য—আধ্যাত্মিক মন ও আধিদৈবিক আদিত্যরূপী পিতাকর্ত্তৃক উৎপাদিত এবং বাক্স্থানীয় অন্নরূপা মাতাকর্ত্তৃক প্রকাশিত হইয়া কর্ম্ম সম্পাদন করা; এইরূপ মনে করিয়া দ্যুলোক ও পৃথিবীর মধ্যে উভয়ে পরস্পর সম্মিলিত হইল। তাহাদেরই সংসর্গের ফলে স্পন্দনাত্মক কর্ম্ম করিবার জন্য প্রাণবায়ু উৎপন্ন হইল। যিনি জন্মিলেন, তিনি ইন্দ্র—পরমেশ্বর (পরম ঐশ্বর্য্যসম্পন্ন), তিনি যে কেবল ইন্দ্রই বটে, তাহা নহে, পরন্তু অসপত্নও বটে—যাহার সপত্ন (শত্রু) নাই; সপত্ন কে? যে দ্বিতীয় ব্যক্তি প্রতিপক্ষরূপে উপস্থিত হয়, সেই দ্বিতীয় ব্যক্তিই 'সপত্ন' নামে অভিহিত হইয়া থাকে। সেই হেতু বাক্ ও মনের মধ্যে সদ্বিতীয়ভাব বিদ্যমান থাকিলেও তাহারা সপত্নভাব (প্রতিপক্ষতা) ভজনা করে না; দেহমধ্যে তাহারা যেরূপ প্রাণের অধীন, অধিদৈবতভাবেও তাহারা তদ্রূপ প্রাণের অধীনতা অবলম্বন করিয়া থাকে। এ বিষয়ে প্রসঙ্গাগত এই অসাপত্ন্য-বিজ্ঞানের এইরূপ ফল কথিত হইতেছে যে, যিনি এই প্রকার যথোক্তরূপে প্রাণকে অসপত্ন বলিয়া জানেন, কেহ তাঁহার প্রতিপক্ষ বা শত্রু হয় না॥ ৬৬ ॥ ১২ ॥

অথৈতস্য প্রাণস্যাপঃ শরীরং জ্যোতীরূপমসৌ চন্দ্রস্তদ্যাবানেব প্রাণস্তাবত্য আপস্তাবানসৌ চন্দ্রস্ত এতে সর্ব্ব এব সমাঃ সর্ব্বেঽনন্তাঃ, স যো হৈতানন্তবত উপাস্তেঽন্তবন্তꣳ স লোকং জয়ত্যথ যো হৈতাননন্তানুপাস্তেঽনন্তꣳ স লোকং জয়তি ॥ ৬৭ ॥ ১৩ ॥

**সরলার্থঃ।**—অথ (বাক্যারম্ভে) এতস্য (প্রজাপত্যান্নভূতস্য) প্রাণস্য আপঃ (জলানি) শরীরং (কার্য্যং); অসৌ চন্দ্রঃ জ্যোতীরূপং (প্রকাশাত্মক-

করণভূতং ); তৎ ( সঃ ) প্রাণঃ যাবান্ এব, আপঃ ( জলানি ) অপি তাবত্যঃ ( তৎপরিমাণাঃ ), অসৌ চন্দ্রঃ [ অপি ] তাবান্। তে ( পূর্ব্বোক্তাঃ ) এতে ( বাগাদয়ঃ ) সর্ব্বে এব সমাঃ ( সদৃশাঃ ) সর্ব্বে অনন্তাঃ ; সঃ যঃ হ এতান্ অন্তবতঃ ( অধ্যাত্মাধিভূতরূপেণ পরিচ্ছিন্নান্ কৃত্বা ) উপাস্তে, সঃ ( উপাসকঃ ) অন্তবন্তং (পরিচ্ছিন্নং ) লোকং ( ভোগং ) জয়তি ( বশীকরোতি ); অথ ( পক্ষান্তরে ) যঃ হ এতান্ অনন্তান্ ( অপরিচ্ছিন্নান্ ) উপাস্তে, সঃ ( উপাসকঃ ) অনন্তং ( অপরিচ্ছিন্নং ) লোকং জয়তি ॥ ৬৭ ॥ ১৩ ॥

**মূলানুবাদ।**—এই যে প্রজাপতির অন্নস্বরূপ প্রাণ, জল ইহার শরীর এবং চন্দ্র ইহার প্রকাশময় রূপ; এইজন্য, প্রাণের যেরূপ পরিমাণ, জলেরও সেইরূপই পরিমাণ এবং এই চন্দ্রেরও সেইরূপ পরিমাণ; প্রকৃত পক্ষে ইহারা সকলেই সমপরিমাণ এবং সকলেই অনন্ত বা অপরিচ্ছিন্ন। সেই যে কেহ ইহাদিগকে অন্তবান্ বা পরিচ্ছন্নভাবে উপাসনা করেন, তিনিও অন্তবান্ বা পরিচ্ছিন্ন লোক ( ভোগস্থান ) লাভ করেন, আর যে ব্যক্তি এ সমস্তকে অনন্ত বলিয়া উপাসনা করেন, তিনি অনন্ত লোক লাভ করেন ॥ ৬৭ ॥ ১৩ ॥

**শাঙ্কর-ভাষ্যম্।**—অথৈতস্য প্রকৃতস্য প্রাজাপত্যান্নস্য প্রাণস্য, প্রজোক্তস্যানন্তরনির্দ্দিষ্টস্য, আপঃ শরীরং কার্য্যং করণাধারঃ; পূর্ব্ববজ্জ্যোতীরূপমসৌ চন্দ্রঃ ; তত্র যাবানেব প্রাণঃ যাবৎপরিমাণঃ অধ্যাত্মাদিভেদেষু তাবদ্ব্যাপ্তিমত্য আপঃ তাবৎপরিমাণাঃ ; তাবানসৌ চন্দ্র অবাধেয়ঃ তাস্বপ্স্বনুপ্রবিষ্টঃ করণভূতঃ অধ্যাত্মমধিভূতঞ্চ তাবদ্ব্যাপ্তিমানেব। তান্যেতানি পিত্রা পাঙ্‌ক্তেন কর্ম্মণা সৃষ্টানি ত্রীণ্যন্নানি বাঙ্মনঃপ্রাণাখ্যানি; অধ্যাত্মমধিভূতঞ্চ জগৎ সমস্তম্ এতৈর্ব্যাপ্তম্ ; নৈতেভ্যোঽন্যদতিরিক্তং কিঞ্চিদস্তি কার্য্যাত্মকং করণাত্মকং বা।

সমস্তানি ত্বেতানি প্রজাপতিঃ, ত এতে বাঙ্মনঃপ্রাণাঃ সর্ব্ব এব সমাস্তুল্যা ব্যাপ্তিমন্তঃ যাবৎপ্রাণিগোচরং সাধ্যাত্মাধিভূতং ব্যাপ্য ব্যবস্থিতাঃ ; অতএবানন্তাঃ ; যাবৎসংসারভাবিনো হি তে। নহি কার্য্যকরণপ্রত্যাখ্যানেন সংসারোঽবগম্যতে ; কার্য্যকরণাত্মকা হি ত ইত্যুক্তম্। স যঃ কশ্চিৎ হ এতান্ প্রজাপতেরাত্মভূতানন্তবতঃ পরিচ্ছিন্নান্ অধ্যাত্মরূপেণ অধিভূতরূপেণ বোপাস্তে, স চ তদ্রূপাসনানুরূপমেব ফলমন্তবন্তং লোকং জয়তি পরিচ্ছিন্ন এব জায়তে,

নৈতেষামাত্মভূতো ভবতীত্যর্থঃ। অথ পুনর্যো হৈতাননন্তান্ সর্ব্বাত্মকান্ সর্ব্বপ্রাণ্যাত্মভূতানপরিচ্ছিন্নান্ উপাস্তে, সোঽনন্তমেব লোকং জয়তি ॥ ৬৭ ॥ ১৩ ॥

**টীকা।**—আধিদৈ[illegible]য়োর্ব্বাঘ্নসয়োর্ব্বিভূতিনির্দ্দেশানন্তর্য্যমথেত্যুক্তম্। নম্বেতস্তেত্যে-তচ্ছব্দেন প্রস্তাবেনোক্তস্ত প্রাণস্ত কিমিতি ন গ্রহণং, তত্রাহ—ন প্রজেতি। অন্নত্রয়স্ত সমপ্রধানত্বেন প্রকৃতত্বাদেতচ্ছব্দেন প্রধানপরামর্শোপপত্তৌ নাপ্রধানং পরামৃশ্যত ইত্যর্থঃ। পূর্ব্ববদ্বাচো মনসশ্চ পৃথিবী দ্যৌশ্চ শরীরং যথা তথেত্যর্থঃ। দ্বৈরূপ্যে প্রাণস্তোক্তে ব্যাপ্তি-মবশিষ্টাং ব্যাচষ্টে—তত্রেতি। তাবানিত্যাদি প্রতীকমাদায় ব্যাচষ্টে—চন্দ্র ইতি। বাঙ্মনঃ-প্রাণানামাধিদৈবিকরূপেণোপাসনং বিধাতুং বৃত্তং কীর্ত্তয়তি—তানীতি। এতেভ্যোঽতিরিক্ত-মধিষ্ঠানমস্তীত্যাশঙ্ক্য বিশিনষ্টি—কার্য্যাত্মকমিতি। প্রজাপতিরেতেভ্যোঽতিরিক্তোঽস্তীত্যা-শঙ্ক্যাহ—সমস্তানীতি। সোপস্করং বৃত্তমনূদ্য বাক্যমাদায় ব্যাচষ্টে—ত এত ইতি। তুল্যাং ব্যাপ্তিমেব ব্যনক্তি—যাবদিতি। তাবদশেষং জগদ্ব্যাপ্যেতি যোজনা। তুল্যব্যাপ্তিমত্ত্বমুপ-জীব্যাহ—অত এবে[illegible]। তেষাং যাবৎসংসারভাবিত্বমভিব্যনক্তি—ন হীতি। কার্য্যকরণয়ো-র্যাবৎসংসারভাবিত্বেঽপি [illegible]াণানাং কিমায়াতমত আহ—কার্য্যেতি। তেষু পরিচ্ছিন্নত্বেন ধ্যানে দোষমাহ—স য ইতি। এবং পাতনিকাং কৃত্বা বিবক্ষিতমুপাসনমুপদিশতি—অথেতি ॥ ৬৭॥ ১৩ ॥

**ভাষ্যানুবাদ।**—অথ-শব্দের অর্থ আনন্তর্য্য; আর 'এতস্য' পদের অর্থ—প্রাজাপত্য অন্নরূপে বর্ণিত প্রাণ, কিন্তু অব্যবহিত পূর্ব্বে প্রজারূপে উক্ত প্রাণ নহে। সেই প্রাজাপত্য অন্নস্বরূপ প্রাণের জল হইতেছে শরীর—কর[illegible] অধিকরণস্বরূপ কার্য্য; পূর্ব্বোক্ত এই চন্দ্র হইতেছে তাহার জ্যোতীরূপ (করণস্বরূপ); তন্মধ্যে অধ্যাত্মাদি বিভাগ ক্রমে উক্ত প্রাণের যেরূপ পরিমাণ, জলও ঠিক সেইরূপ ব্যাপ্তি বা ব্যাপক-পরিমাণবিশিষ্ট, জলে স্থিত অর্থাৎ অধ্যাত্ম ও অধিদৈবতরূপে সেই জলের অভ্যন্তরে প্রবিষ্ট করণ-স্বরূপ এই চন্দ্রও ঠিক সেই প্রকার পরিমাণবিশিষ্ট। পিতা (আদিকর্ত্তা প্রজাপতি) পূর্ব্বোক্ত পাঙ্‌ক্ত কর্ম্ম দ্বারা এই বাক্, মন ও প্রাণ-নামক তিনটি অন্ন সৃষ্টি করিয়াছিলেন; অধ্যাত্ম (দেহসংবদ্ধ) ও অধিভূত (ভূত—প্রাণিসংবদ্ধ) সমস্ত জগৎই উক্ত ত্রিবিধ অন্নে পরিব্যাপ্ত রহিয়াছে; এ জগতে উক্ত অন্নত্রয়ের অতিরিক্ত কার্য্য বা করণাত্মক কোন বস্তু নাই।

উক্ত সমস্ত অন্নই প্রজাপতিস্বরূপ, সেই যে এই বাক্, মন ও প্রাণ, ইহারা সকলেই সমান, সকলেই তুল্যপরিমাণ, এবং অধ্যাত্ম ও অধিভূতভাবে যত কিছু প্রাণি-বিষয় আছে, তৎসমস্ত ব্যাপিয়া অবস্থিত রহিয়াছে; এই কারণেই অনন্তও বটে; কারণ, উহারা সকলেই যাবৎসংসারভাবী, অর্থাৎ যতকাল সংসার আছে, ততকাল বর্ত্তমান থাকে। কেন না, কার্য্য-করণ-ভাব ত্যাগ করিলে সংসার

বলিয়া কোন পদার্থ প্রতীতিগোচর হয় না। যে কোন ব্যক্তি প্রজাপতির আত্ম-স্বরূপএই সমুদয়কে অন্তবান্ অর্থাৎ অধ্যাত্ম-রূপেই হউক, আর অধিভূতরূপেই হউক, পরিচ্ছিন্নজ্ঞানে উপাসনা করেন, তিনি সেই উপাসনারই অনুরূপ ফল—অন্তবান্ (পরিচ্ছিন্ন—সীমাবদ্ধ) ভোগস্থান জয় করেন, অর্থাৎ তিনিও পরিচ্ছিন্নই থাকেন, কখনও এ সমস্তের আত্মস্বরূপ হন না। পক্ষান্তরে যিনি এ সমস্তকে অনন্তরূপে সর্ব্বাত্মক—সর্ব্ব-প্রাণীর আত্মারূপে অর্থাৎ অপরিচ্ছিন্নরূপে উপাসনা করেন, তিনি অনন্ত—অপরিচ্ছন্ন লোকই জয় করেন, অর্থাৎ তিনি নিজেও এ সমুদয়ের আত্মভাব প্রাপ্ত হন॥ ৬৭॥ ১৩॥

**আভাস ভাষ্যম্।**—পিতা পাঙ্ক্তেন কর্ম্মণা সপ্তান্নানি সৃষ্ট্বা ত্রীণ্যন্নান্যা-ত্মার্থমকরোদিত্যুক্তম্; তান্যেতানি পাঙ্ক্তকর্ম্মফলভূতানি ব্যাখ্যাতানি; তত্র কথং পুনঃ পাঙ্ক্তস্য কর্ম্মণঃ ফলমেতানীত্যুচ্যতে—যস্মাৎ তেষ্বপি ত্রিষন্নেষু পাঙ্ক্ততা অবগম্যতে, বিত্তকর্ম্মণোরপি তত্র সম্ভবাৎ। তত্র পৃথিব্যগ্নী মাতা, দিবাদিত্যৌ পিতা, যোঽয়মনয়োরন্তরা প্রাণঃ, স প্রজেতি ব্যাখ্যাতম্। তত্র বিত্তকর্ম্মণী সম্ভা-বয়িতব্যে, ইত্যারম্ভঃ—

**আভাস ভাষ্যানুবাদ।**—পূর্ব্বে কথিত হইয়াছে যে, পিতা, পাঙ্ক্ত কর্ম্ম দ্বারা সপ্তপ্রকার অন্ন সৃষ্টি করিয়া—তন্মধ্যে তিনটি অন্ন আপনার জন্য নির্দ্দিষ্ট রাখিলেন; সেই এই অন্নগুলিকে পাঙ্ক্ত কর্ম্মের ফলস্বরূপ বলিয়া বর্ণনা করিয়া-ছেন। সেই অন্নগুলি যে, পাঙ্ক্ত কর্ম্মের ফলস্বরূপ হইল কি প্রকারে, এখন তাহা কথিত হইতেছে,—যেহেতু, উক্ত ত্রিবিধ অন্নেতেও বিত্ত ও কর্ম্মের সদ্ভাব বিদ্যমান রহিয়াছে, সেই হেতু উক্ত অন্নত্রয়েরও পাঙ্ক্ততা বা পঞ্চাত্মকভাব অবগত হওয়া যাইতেছে। তন্মধ্যে পৃথিবী ও অগ্নি হইতেছে মাতা, দ্যুলোক ও আদিত্য হইতেছেন পিতা, এতদুভয়ের মধ্যবর্ত্তী যে প্রাণ (বায়ু), তাহা হইতেছে প্রজা বা সন্তানস্থানীয়; এ কথাও বিস্তৃতভাবে বর্ণিত হইয়াছে। এখন কেবল অন্নত্রয়ের মধ্যে বিত্ত ও কর্ম্মের সদ্ভাব কিরূপে সম্ভাবিত হইতে পারে, তাহার জন্যই পরবর্ত্তী শ্রুতির অবতারণা করা হইতেছে—

স এষ সংবৎসরঃ প্রজাপতিঃ ষোড়শকলস্তস্য রাত্রয় এব পঞ্চদশ কলা ধ্রুবৈবাস্য ষোড়শী কলা, স রাত্রিভিরেবা চ পূর্য্যতে-ঽপ চ ক্ষীয়তে, সোঽমাবাস্যাং রাত্রিমেতয়া ষোড়শ্যা কলয়া সর্ব্ব-মিদং প্রাণভৃদনুপ্রবিশ্য ততঃ প্রাতর্জায়তে, তস্মাদেতাং রাত্রিং

প্রাণভৃতঃ প্রাণং ন বিচ্ছিন্দ্যাদপি কৃকলাসস্যৈতস্যা এব দেবতায়া অপচিত্যৈ ॥ ৬৮ ॥ ১৪ ॥

**সরলার্থঃ**।—সঃ ( অন্নত্রয়াত্মা ) এষঃ সংবৎসরঃ ( সংবৎসরসংজ্ঞকঃ কালস্বরূপঃ ) প্রজাপতিঃ ষোড়শকলঃ ( ষোড়শ কলাঃ—অবয়বাঃ যস্য, সঃ তথোক্তঃ ); রাত্রয়ঃ ( অহোরাত্রঘটকাঃ প্রতিপদাদ্যাঃ তিথয়ঃ ) এব তস্য পঞ্চদশ কলাঃ, ধ্রুবা ( নিত্যা—অমানাম্নী মহাকলা ) এব অস্য ষোড়শী ( ষোড়শানাং পূরণী ) কলা ( অবয়বঃ )। সঃ ( প্রজাপতিঃ ) রাত্রিভিঃ ( প্রতিপদাদিভিঃ তিথিভিঃ ) এব চ আপূর্য্যতে ( পূর্ণো ভবতি ) চ [ শুক্লপক্ষে ], অপক্ষীয়তে চ (ক্ষীণশ্চ ভবতি) [ কৃষ্ণপক্ষে ] ; সঃ (প্রজাপতিঃ) অমাবাস্যাং ( তৎসংজ্ঞকাম্ ) রাত্রিং (তিথিং) [ প্রাপ্য ] এতয়া ( প্রাগুক্তয়া ) ষোড়শ্যা ( অমানাম্ন্যা ) কলয়া ইদং ( জাগতিকং ) সর্ব্বং প্রাণভৃৎ ( প্রাণিজাতং ) অনুপ্রবিশ্য ( সর্ব্বেষু প্রাণিষু প্রবিশ্য ) ততঃ ( অনন্তরং ) প্রাতঃ ( পরদিবসে প্রাতঃকালে ) জায়তে ( প্রতিপৎ-কলাসংযুক্তঃ প্রাদুর্ভবতি )। তস্মাৎ (অমাবাস্যায়াং প্রাণিষু প্রজাপতেঃ প্রবেশাৎ হেতোঃ) এতাং ( অমাবাস্যাং ) রাত্রিং [ প্রাপ্য ] এতস্যা দেবতায়া এব অপচিত্যৈ ( পূজায়ৈ—সম্মাননার্থং ), প্রাণভৃতঃ ( প্রাণিনঃ ), [ কিং বহুনা ], কৃকলাসস্যাপি প্রাণং ন বিচ্ছিন্দ্যাৎ ( ন বিযোজয়েৎ ) ; [ কৃকলাসো হি দৃষ্টমাত্রোঽপি অমঙ্গল্যঃ, সোঽপি যত্র ন হন্তব্যঃ, কিমু বক্তব্যং তত্র অন্যে ইতি ভাবঃ ] ॥ ৬৮ ॥ ১৪ ॥

**মূলানুবাদ**।—সেই অন্নত্রয়ের আত্মস্বরূপ সংবৎসররূপী (কালাত্মক) প্রজাপতি ষোড়শ কলাসংযুক্ত ; রাত্রি অর্থাৎ প্রতিপদাদি পঞ্চদশ তিথিই তাহার পঞ্চদশ কলা (অবয়ব), এবং ধ্রুবা (নিত্যা অমা) তাহার ষোড়শসংখ্যক কলা; তিনি এই সমস্ত রাত্রি দ্বারাই [শুক্লপক্ষে] পূর্ণ হন, আবার [কৃষ্ণপক্ষে] ক্ষীণ হন ; তিনি অমাবাস্যারাত্রিতে সমস্ত প্রাণীর অভ্যন্তরে প্রবিষ্ট থাকিয়া পরদিবস প্রাতঃকালে অর্থাৎ প্রতিপৎ তিথিতে পুনঃ প্রাদুর্ভূত হন ; সেই হেতু সেই রাত্রিতে ঐ দেবতারই পূজার জন্য অর্থাৎ সম্মানার্থ কোন প্রাণীর প্রাণবিযোজন ( হিংসা ) করিবে না, এমন কি, কৃকলাসেরও (কাঁকলাসেরও) নহে ॥ ৬৮ ॥ ১৪ ॥

**শাঙ্করভাষ্যম্**।—স এষ সংবৎসরঃ—যোঽয়ং ত্র্যন্নাত্মা প্রজাপতিঃ প্রকৃতঃ, স এষ সংবৎসরাত্মনা বিশেষতো নির্দ্দিশ্যতে। ষোড়শকলঃ—ষোড়শ কলা অবয়বা অস্য, সোঽয়ং ষোড়শকলঃ, সংবৎসরঃ সংবৎসরাত্মা কালরূপঃ। তস্য চ

কালাত্মনঃ প্রজাপতেঃ রাত্রয় এব অহোরাত্রাণি—তিথয় ইত্যর্থঃ, পঞ্চদশ কলাঃ; ধ্রুবা এব নিত্যৈব ব্যবস্থিতা অস্য প্রজাপতেঃ ষোড়শী ষোড়শানাং পূরণী কলা। স রাত্রিভিরেব তিথিভিঃ কলোক্তাভিঃ আপূর্য্যতে চ অপক্ষীয়তে চ; প্রতিপদাদ্যাভির্হি চন্দ্রমাঃ প্রজাপতিঃ শুক্লপক্ষে আপূর্য্যতে কলাভিরুপচীয়মানাভির্ব্বর্দ্ধতে—যাবৎ সম্পূর্ণমণ্ডলঃ পৌর্ণমাস্যাম্; তাভিরেবাপচীয়মানাভিঃ কলাভিরপক্ষীয়তে কৃষ্ণপক্ষে যাবদ্ধ্রুবৈকা কলা ব্যবস্থিতা অমাবাস্যায়াম্। সঃ প্রজাপতিঃ কালাত্মা অমাবাস্যামমাবাস্যায়াং রাত্রিং রাত্রৌ যা ব্যবস্থিতা ধ্রুবা কলোক্তা, এতয়া ষোড়শ্যা কলয়া সর্ব্বমিদং প্রাণভৃৎ প্রাণিজাতমনুপ্রবিশ্য—যদপঃ পিবতি, যচ্চৌষধীরশ্নাতি, তৎ সর্ব্বমেবৌষধ্যাত্মনা সর্ব্বং ব্যাপ্য—অমাবাস্যাং রাত্রিমবস্থায় ততোঽপরেদ্যুঃ প্রাতর্জ্জায়তে দ্বিতীয়য়া কলয়া সংযুক্তঃ। ১

এবং পাঙ্‌ক্তাত্মকোঽসৌ প্রজাপতিঃ—দিবাদিত্যৌ মনঃ পিতা, পৃথিব্যগ্নী বাগ্‌জায়া মাতা, তয়োশ্চ প্রাণঃ প্রজা, চান্দ্রমস্যস্তিথয়ঃ কলাঃ বিত্তম্—উপচয়াপচয়ধর্ম্মিত্বাদ্বিত্তবৎ, তাসাং চ কালানাং কালাবয়বানাং জগৎপরিণামহেতুত্বম্ কর্ম্ম; এবমেষ কৃৎস্নঃ প্রজাপতিঃ—জায়া মে স্যাদথ প্রজায়েয়, অথ বিত্তং মে স্যাদথ কর্ম্ম কুর্ব্বীয়—ইত্যেষণানুরূপ এব পাঙ্‌ক্তস্য কর্ম্মণঃ ফলভূতঃ সংবৃত্তঃ; কারণানুবিধায়ি হি কার্য্যমিতি লোকেঽপি স্থিতিঃ। ২

যস্মাদেষ চন্দ্র এতাং রাত্রিং সর্ব্বপ্রাণিজাতমনুপ্রবিষ্টো ধ্রুবয়া কলয়া বর্ত্ততে, তস্মাদ্ধেতোঃ এতামমাবাস্যাং রাত্রিং প্রাণভৃতঃ প্রাণিনঃ প্রাণম্ ন বিচ্ছিন্দ্যাৎ প্রাণিনং ন প্রমাপয়েদিত্যেতৎ—অপি কৃকলাসস্য—কৃকলাসো হি পাপাত্মা স্বভাবেনৈব হিংস্যতে প্রাণিভির্দৃষ্টোঽপ্যমঙ্গল ইতি কৃত্বা। নন্থ প্রতিষিদ্ধৈব প্রাণিহিংসা "অহিংসন্ সর্ব্বভূতান্যন্যত্র তীর্থেভ্যঃ" ইতি; বাঢ়ম্ প্রতিষিদ্ধা, তথাপি ন অমাবাস্যায়া অন্যত্র প্রতিপ্রসবার্থং বচনং হিংসায়াঃ কৃকলাসবিষয়ে বা, কিং তর্হি, এতস্যাঃ সোমদেবতায়া অপচিত্যৈ পূজার্থম্॥ ৬৮॥ ১৪॥

টীকা।—অন্নত্রয়ে ফলবচ্চ্যানবিষয়ে ব্যাখ্যাতে বক্তব্যাভাবাৎ কিমুত্তরগ্রন্থেনেত্যাশঙ্ক্য বৃত্তং কীর্ত্তয়তি—পিত্তেতি। তেষাং তৎফলত্বে প্রমাণাভাবমাদায় শঙ্কতে—তত্রেতি। প্রকৃতং ব্যাখ্যানং সপ্তম্যর্থঃ। কার্য্যলিঙ্গকমনুমানং প্রমাণয়ন্নুত্তরমাহ—উচ্যত ইতি। অনুমানমেব স্ফুটয়িতুমন্নেষু পাঙ্‌ক্তত্বাবগতিং দর্শয়তি—যস্মাদিতি। তস্মাৎ কারণমপি তাদৃশমিতি শেষঃ। কথং পুনস্তত্র পাঙ্‌ক্তত্বধীরিত্যাশঙ্ক্যাহ—বিত্তেতি। আত্মা জায়া প্রজেতি ত্রয়ং সংগ্রহীতুমপিশব্দঃ। উক্তং হেতুং ব্যক্তীকুর্ব্বন্নুক্তং স্মারয়তি—তত্রেতি। অন্নত্রয়ং সপ্তম্যর্থঃ। তথাঽপি কথং পাঙ্‌ক্তত্বমিত্যাশঙ্ক্যানন্তরগ্রন্থমবতারয়তি—তত্র বিত্তেতি। সপ্তমী পূর্ব্ববৎ। অবতারিতং গ্রন্থং ব্যাচষ্টে—যোঽয়মিত্যাদিনা। কথং প্রজাপতেস্তিথিভিরাপূর্য্যমাণত্বমপক্ষীয়মাণত্বং চ, তত্রাহ—প্রতি-

পদান্তাভিরিতি। বৃদ্ধের্ম্মর্য্যাদাং দর্শয়তি—যাবদিতি। অপক্ষয়স্য মর্য্যাদামাহ—যাবদ্-ধ্রুবেতি। ১

অবশিষ্টামমাবাস্যায়াং নিবিষ্টাং কলাং প্রপঞ্চয়ন্ দ্বিতীয়কলোৎপত্তিং শুক্লপ্রতিপদি দর্শয়তি—স প্রজাপতিরিতি। প্রাণিজাতমেব বিশিনষ্টি—যদপ ইতি। স্থাবরং জঙ্গমং চেত্যর্থঃ। ওষধ্যাস্ম-নেত্যুপলক্ষণং, জলাত্মনেত্যপি দ্রষ্টব্যম্। ফলভূতে প্রজাপতৌ পাঙ্‌ক্তত্বং বক্তু মুপক্রান্তং, তদদ্যাপি নোক্তমিত্যাশঙ্ক্যাহ—এবমিতি। তদেব পাঙ্‌ক্তত্বং ব্যনক্তি—দিবেতি। কলানাং বিত্তবত্ত্বিত্তত্বে হেতুমাহ—উপচয়েতি। পাঙ্‌ক্তত্বনির্দ্দেশেন লব্ধমর্থমাহ—এবমেষ ইতি। সম্প্রতি কৃৎস্নস্য প্রজা-পতেরপক্রমানুসারিত্বং দর্শয়তি—জায়েতি। ভবতু প্রজাপতেরুক্তরীত্যা পাঙ্‌ক্তত্বং, তথাপি কথং পাঙ্‌ক্তকর্ম্মফলত্বং, তত্রাহ—কারণেতি। ২

পাঙক্তকর্ম্মফলত্বং প্রজাপতেরুক্ত্বা প্রাসঙ্গিকমর্থমাহ—যস্মাদিতি। অপি কৃকলাসস্যেতি কুতো বিশেষোক্তিরিত্যাশঙ্ক্যাহ—কৃকলাসো হীতি। কুতস্তস্য পাপাত্মত্বং, তত্রাহ—দৃষ্টোঽপীতি। বিশেষনিষেধস্য শেষানুজ্ঞাপরত্বাদ্বিরোধঃ সামান্যশাস্ত্রেণ স্যাদিতি শঙ্কতে—নম্বিতি। তীর্থশব্দঃ শাস্ত্রবিহিতপ্রদেশবিষয়ঃ। সাধারণ্যেন সর্ব্বত্র নিষিদ্ধাপি হিংসা বিশেষতোঽমাবাস্যায়াং নিষিধ্যমানা সোমদেবতাপূজার্থা, ততঃ শেষানুজ্ঞাভাবান্ন সামান্যোক্তিবিরোধোঽস্তীতি পরি-হরতি—বাঢ়মিতি॥ ৬৮॥ ১৪॥

**ভাষ্যানুবাদ।**—'সঃ এষঃ সংবৎসরঃ" ইত্যাদি। এই যে ত্রিবিধ অন্নাত্মক প্রজাপতি বর্ণিত হইলেন, তিনিই বিশেষভাবে সংবৎসররূপেও নির্দ্দিষ্ট হইতেছেন। 'ষোড়শকল' অর্থ—যাহার ষোলটি কলা—অবয়ব আছে, তিনি ষোড়শকল, সংবৎসর—সংবৎসরাত্মক—কালস্বরূপ। সেই কালস্বরূপ প্রজাপতির রাত্রিসমূহ—দিবারাত্র অর্থাৎ পঞ্চদশ তিথিই পঞ্চদশ কলা; আর ধ্রুবা—নিত্যা—সর্ব্বদা স্থিররূপা [ অমানাম্নী মহাকলা ] এই প্রজাপতির ষোড়শ—ষোড়শসংখ্যার পূরক কলা। চন্দ্ররূপী সেই প্রজাপতি রাত্রিসমূহ দ্বারা—কলারূপে উক্ত তিথি-সমূহ দ্বারাই সম্যক্ পূর্ণ হন, আর অপক্ষীণও—ক্ষয়প্রাপ্তও হন; চন্দ্ররূপী প্রজাপতি শুক্লপক্ষে পূর্ণিমাতে যাবৎ পরিপূর্ণমণ্ডল না হন, তাবৎ বর্দ্ধমান কলা—প্রতিপদাদি তিথি দ্বারা বৃদ্ধি পাইতে থাকেন, আবার যে পর্য্যন্ত অমাবস্যাতিথিতে সেই নিত্যা কলাতে ( অমাতে ) পর্য্যবসিত না হয়, সেই পর্য্যন্ত ক্ষীয়মাণ কলাসমূহ দ্বারা কৃষ্ণ-পক্ষে ক্ষয় পাইতে থাকেন (১)। অমাবস্যা রাত্রিতে যে ধ্রুবা কলা বর্ত্তমান থাকে

---

(১) তাৎপর্য্য—স্কন্দপুরাণে ষোড়শ কলার কথা এইরূপ লিখিত আছে—"অমা ষোড়শ-ভাগেন দেবি প্রোক্তা মহাকলা। সংস্থিতা পরমা মায়া দেহিনাং দেহধারিণী। অমাদিপৌর্ণ-মাস্যন্তা যা এব শশিনঃ কলাঃ। তিথয়স্তাঃ সমাখ্যাতাঃ ষোড়শৈব বরাননে।" ইতি।

মর্ম্মার্থ এই যে, চন্দ্রমণ্ডলের ষোড়শভাগের অন্তর্গত একটিভাগের নাম 'অমা', অমাকে 'মহাকলা' বলে, ইহা নিত্য এবং সর্ব্বকলাতে অনুস্যূতা ও সকলের আশ্রয়ভূতা, ইহার হ্রাসবৃদ্ধি

বলা হইয়াছে, কালাত্মা প্রজাপতি সেই ষোড়শসংখ্যক কলার সাহায্যে এই সমস্ত প্রাণিমণ্ডলের মধ্যে প্রবেশ করিয়া—যাহারা জল পান করে, এবং ওষধি—তৃণলতাদি ভক্ষণ করিয়া থাকে, ওষধিরূপে সে সমুদয়ের মধ্যে পরিব্যাপ্ত হইয়া অমাবস্যা রাত্রিতে বাস করিয়া—তাহার পর পরদিনে অপর কলার সহিত সংযুক্ত হইয়া প্রাতঃকালে প্রাদুর্ভূত হইয়া থাকেন। ১

প্রজাপতি বক্ষ্যমাণরূপে পাঙ্ক্তস্বরূপ—পঞ্চাত্মক; দ্যুলোক, আদিত্য ও মন হইতেছে পিতা, পৃথিবী, অগ্নি ও বাক্ তাহার জায়াস্থানীয় মাতা; তদুভয়ের মধ্যবর্ত্তী প্রাণ প্রজাস্বরূপ; চন্দ্রকলা তিথিসমূহ হইতেছে—বিত্ত; কেন না, বিত্তের যেমন হ্রাস-বৃদ্ধি আছে, তেমনি চন্দ্রকলারও হ্রাসবৃদ্ধি আছে; এবং মহাকালের অংশভূত সেই কলাসমূহই জগতের বিচিত্র পরিণাম ঘটাইতেছে; তজ্জন্য তাহারাও কর্ম্মস্বরূপ; এইরূপে অর্থাৎ উক্তপ্রকার পিতা, মাতা (জায়া), পুত্র, বিত্ত ও কর্ম্ম, সম্বন্ধ বশতঃ পূর্ণতাপ্রাপ্ত উক্ত প্রজাপতি—'আমার জায়া হউক, আমি জন্মিব; আমার বিত্ত হউক, আমি কর্ম্ম করিব,' ইত্যাকার কামনানুযায়ী পাঙ্ক্ত কর্ম্মের ফলস্বরূপে অভিব্যক্ত হইয়াছেন; কেন না, জগতে কারণানুরূপ কার্য্যসৃষ্টিই স্বাভাবিক নিয়মসিদ্ধ। ২

যেহেতু, উক্ত প্রজাপতি এই অমাবস্যা-রাত্রিতে চন্দ্ররূপে সমস্ত প্রাণীর অভ্যন্তরে প্রবিষ্ট হইয়া ধ্রুবা (অমা) কলার সহিত অবস্থান করেন, সেই হেতু এই অমাবস্যা-রাত্রিতে কোন প্রাণীরই প্রাণবিচ্ছেদ করিবে না,—প্রাণিহিংসা করিবে না; এমন কি, কৃকলাসেরও (কাঁকলাসেরও) না। কৃকলাস স্বভাবতই পাপাত্মা, দর্শন করিলেও অমঙ্গল জন্মায়; এইজন্য সহজেই তাহাকে হিংসা করিয়া থাকে, [কিন্তু অমাবস্যারাত্রিতে তাহাকেও হিংসা করিবে না]। ভাল কথা, 'তীর্থ ভিন্নস্থলে কোন প্রাণীরই হিংসা করিবে না' ইত্যাদি শ্রুতিতে যখন সাধারণভাবে

---

নাই, চিরদিন একইরূপে থাকে। এই 'অমা' হইতে পূর্ণিমা পর্য্যন্ত যে, চন্দ্রের কলাসমূহ, তাহারাই তিথি নামে বিখ্যাত; তাহার পরিমাণ ষোড়শ, ইহার কমও নহে, বেশীও নহে। দ্বাদশ বা ত্রয়োদশমাসাত্মক কালের নাম সংবৎসর; প্রজাপতিকে সংবৎসর বলাতে তাঁহাকেও কালস্বরূপই বলা হইল, তিথিও কালেরই অংশবিশেষ; কাজেই উক্ত ষোড়শ তিথি কালরূপী প্রজাপতির অবয়বরূপে পরিগণিত হইতে পারে। প্রতিপদ্ হইতে পূর্ণিমা বা অমাবস্যা পর্য্যন্ত যে পঞ্চদশ তিথি (কলা), কৃষ্ণপক্ষে সে সমুদয়ের ক্ষয় হয়, আবার শুক্লপক্ষে বৃদ্ধি হয়, 'অমা' কলাটি কিন্তু ঠিকই থাকে; উহাকে আশ্রয় করিয়াই অপর পঞ্চদশ কলা বর্ত্তমান থাকে এইজন্য উহাকে জগদাধাররূপাও বলা হইয়া থাকে।

প্রাণিমাত্রেরই হিংসা নিষিদ্ধ হইয়াছে; [ তখন এখানে আবার বিশেষ করিয়া নিষেধ করিবার প্রয়োজন কি ? ] হাঁ, হিংসামাত্রই নিষিদ্ধ বটে, তথাপি যে এখানে হিংসার নিষেধ করা হইয়াছে, তাহার উদ্দেশ্য—অমাবস্যার অন্যত্র হিংসার প্রতিপ্রসবের ( অনুমতির ) জন্য নহে, অথবা কৃকলাসের হিংসাবিধানের জন্যও নহে; তবে কি না, এই সোমদেবতার ( চন্দ্ররূপী প্রজাপতির ) অপচিতির—পূজার জন্য মাত্র, অর্থাৎ সোমদেবতার প্রতি আদর বা সম্মান প্রদর্শনার্থই এই নিষেধের অবতারণা করা হইয়াছে ॥ ৬৮ ॥ ১৪ ॥

যো বৈ স সংবৎসরঃ প্রজাপতিঃ ষোড়শকলোঽয়মেব সঃ, যোঽয়মেবংবিৎ পুরুষস্তস্য বিত্তমেব পঞ্চদশ কলা আত্মৈবাস্য ষোড়শী কলা স বিত্তেনৈবা চ পূর্য্যতেঽপ চ ক্ষীয়তে তদেতন্নভ্যম্ যদয়মাত্মা প্রধির্বিত্তং তস্মাদ্ যদ্যপি সর্ব্বজ্যানিং জীয়ত আত্মনা চেজ্জীবতি প্রধিনাগাদিত্যেবাহুঃ ॥ ৬৯ ॥ ১৫ ॥

**সরলার্থঃ।**—যঃ বৈ ( প্রসিদ্ধো ) সঃ ( পূর্ব্বোক্তঃ ) সংবৎসরঃ ষোড়শকলঃ প্রজাপতিঃ, অয়ং এব সঃ; [ কোঽসৌ ? ] যঃ অয়ং ( প্রত্যক্ষগম্যঃ ) এবংবিৎ ( ত্র্যন্নাত্মবিৎ ) পুরুষঃ; বিত্তং ( সম্পত্তিঃ ) এব তস্য ( পুরুষস্য ) পঞ্চদশ কলাঃ, আত্মা এব ( স্বয়মেব ) অস্য ( পুরুষস্য ) ষোড়শী কলা ( অংশঃ ); [ যতঃ ] সঃ ( পুরুষঃ ) বিত্তেন এব আপূর্য্যতে ( পুষ্টিং লভতে ) চ, অপক্ষীয়তে চ। যঃ অয়ং আত্মা ( দেহপিণ্ডঃ ), তৎ ( সঃ ) এতৎ নভ্যং ( রথচক্রস্থানীয়ং—সর্ব্বপ্রধানম্ ), বিত্তং ( সম্পৎ ) প্রধিঃ ( নেমিস্থানীয়ং ); তস্মাৎ ( হেতোঃ ) যদ্যপি ( সম্ভাবনায়াং ) [ সঃ ] সর্ব্বজ্যানিং জীয়তে ( সর্ব্বস্বাপহরণেন হীয়তে ), চেৎ ( যদি ) আত্মনা ( দেহপিণ্ডেন ) জীবতি, [ তদা অয়ং ] প্রধিনা অগাৎ ( বাহ্যেন বিত্তেন ক্ষীণো ভূতঃ ) ইত্যেব আহুঃ ( কথয়ন্তি ) [ জনাঃ ]। [ রথচক্র-স্থানীয়ঃ আত্মা চেৎ জীবতি, তদা প্রধিস্থানীয়-বিত্তাধিগমেঽপি পুনস্তেন সংযুজ্যত এবেতি ভাবঃ ] ॥ ৬৯ ॥ ১৫ ॥

**মূলানুবাদ।**—সেই যে ষোড়শ কলাযুক্ত সংবৎসরাত্মক প্রজাপতি, তিনিই সেই প্রজাপতি—এই যিনি এবংবিধ-জ্ঞানসম্পন্ন অর্থাৎ অন্নত্রয়াভিজ্ঞ পুরুষ; বিত্ত তাহার পঞ্চদশ কলা, এবং আত্মা অর্থাৎ দেহপিণ্ড তাহার ষোড়শ কলা; সেই পুরুষ এই বিত্ত দ্বারাই

পুষ্টিলাভ করিয়া থাকেন, আবার ক্ষীণও হইয়া থাকেন; তাহার এই যে, দেহপিণ্ড, ইহা হইতেছে—নভ্য অর্থাৎ রথের চক্রস্থানীয় (প্রধান), আর বিত্ত হইতেছে—প্রধি—রথচক্রের প্রান্তভাগস্থানীয়; এই জন্য পুরুষ কখনও যদি সর্ব্বস্বাপহরণে ক্ষীণও হয়, অথচ আপনি জীবিত থাকে, [তাহা হইলে,] লোকে বলিয়া থাকে—রথচক্রস্থানীয় ইনি বিত্তহীন হইয়াছেন মাত্র। অভিপ্রায় এই যে, নেমি নষ্ট হইয়াও চক্রটি রক্ষা পাইলে যেমন পুনঃ সমাধান করা যায়, তেমনি বিত্ত নষ্ট হইলেও যদি দেহপিণ্ড রক্ষা পায়, তাহা হইলে তাহার পুনঃ পূর্ব্বাবস্থাপ্রাপ্তি সম্ভবপর হয়॥ ৬৯॥১৫॥

**শাঙ্কর-ভাষ্যম্**।—যো বৈ সঃ পরোক্ষাভিহিতঃ সংবৎসরঃ প্রজাপতিঃ ষোড়শকলঃ, স নৈবাত্যন্তং পরোক্ষো মন্তব্যঃ, যস্মাদয়মেব সঃ প্রত্যক্ষ উপলভ্যতে। কোঽসাবয়ম্? যঃ যথোক্তং ত্র্যন্নাত্মকং প্রজাপতিমাত্মভূতং বেত্তি, স এবংবিৎ পুরুষঃ; কেন সামান্যেন প্রজাপতিরিতি, তদুচ্যতে—তস্যৈবংবিদঃ পুরুষস্য গবাদি বিত্তমেব পঞ্চদশ কলাঃ, উপচয়াপচয়ধর্ম্মিত্বাৎ—তদ্বিত্তসাধ্যঞ্চ কর্ম্ম; তস্য কৃৎস্নতায়ৈ—আত্মৈব পিণ্ড এব অস্য বিদুষঃ ষোড়শী কলা ধ্রুবস্থানীয়া; স চন্দ্রবদ্বিত্তেনৈব আপূর্য্যতে চ অপক্ষীয়তে চ, তদেতল্লোকে প্রসিদ্ধম্।

তদেতৎ নভ্যং—নাভৌ হিতং নভ্যম্, নাভিং বা অর্হতীতি। কিং তৎ? যদয়ং যোঽয়ম্ আত্মা পিণ্ডঃ; প্রধিঃ বিত্তং পরিবারস্থানীয়ং বাহ্যং—চক্রস্যেবারনেম্যাদি। তস্মাদ্ যদ্যপি সর্ব্বজ্যানিং সর্ব্বস্বাপহরণং জীয়তে হীয়তে গ্লানিং প্রাপ্নোতি, আত্মনা চক্রনাভিস্থানীয়েন চেদ্ যদি জীবতি; প্রধিনা বাহ্যেন পরিবারেণায়ম্ অগাৎ ক্ষীণোঽয়ম্—যথা চক্রম্ অরনেমিবিমুক্তম্,—এবমাহুঃ; জীবন্ চেদরনেমিস্থানীয়েন বিত্তেন পুনরুপচীয়ত ইত্যভিপ্রায়ঃ॥ ৬৯॥ ১৫॥

টীকা।—যৎপূর্ব্বমাধিদৈবিকত্র্যন্নাত্মকপ্রজাপত্যুপাসনমুক্তং, তদহমস্মি প্রজাপতিরিত্যহংগ্রহেণ কর্ত্তব্যমিত্যাহ—যো বা ইতি। প্রত্যক্ষমুপলভ্যমানং প্রজাপতিং প্রশ্নদ্বারা প্রকটয়তি—কোঽসাবিতি। তস্য প্রজাপতিত্বমপ্রসিদ্ধমিত্যাশঙ্ক্য পরিহরতি—কেনেত্যাদিনা। কলানাং জগদ্বিপরিণামহেতুত্বং কর্ম্মেত্যুক্তং, বিত্তেঽপি কর্ম্মহেতুত্বমস্তি, তেন তত্র কলাশব্দপ্রবৃত্তিরুচিতেত্যাহ—বিত্তেতি। যথা চন্দ্রমাঃ কলাভিঃ শুক্লকৃষ্ণপক্ষয়োরাপূর্য্যতেঽপক্ষীয়তে চ, তথা স বিদ্বান্ বিত্তেনৈবোপচীয়মানেনাপূর্য্যতেঽপচীয়মানেন চাপক্ষীয়তে। এতচ্চ লোকপ্রসিদ্ধত্বান্ন প্রতিপাদনসাপেক্ষমিত্যাহ—স চন্দ্রবদিতি।

আত্মৈব ধ্রুবা কলেত্যুক্তং, তদেব রথচক্রদৃষ্টান্তেন স্পষ্টয়তি—তদেতদিতি। নাভিশ্চক্রপিণ্ডিকা, তৎস্থানীয়ং বা নভ্যং, তদেব প্রশ্নদ্বারা স্ফোরয়তি—কিং তদিতি। শরীরস্য চক্রপিণ্ডিকাস্থানীয়ত্ব-

যদুক্তং পরিবারাদর্শনাদিত্যাশঙ্ক্যাহ—প্রধিরিতি। শরীরস্য রথচক্রপিণ্ডিকাস্থানীয়ত্বে ফলিত-মাহ—তস্মাদিতি। পদার্থমুক্ত্বা বাক্যার্থমাহ—জীবংশ্চেদিতি ॥ ৬৯ ॥ ১৫ ॥

**ভাষ্যানুবাদ।**—ইতঃ পূর্ব্বে ষোড়শ-কলাযুক্ত সংবৎসরাত্মক যে প্রজাপতিকে পরোক্ষভাবে (ইন্দ্রিয়ের অগোচররূপে) নির্দ্দেশ করা হইয়াছে, তাহাকে নিতান্তই পরোক্ষ বলিয়া মনে করা উচিত নহে; যেহেতু, ইনিই সেই প্রজাপতি-রূপে প্রত্যক্ষতঃ জ্ঞানগোচর হইতেছেন; এই 'ইনি' কে? যিনি উক্তপ্রকার অন্নত্রয়াত্মক প্রজাপতিকে আত্মস্বরূপে উপলব্ধি করিয়াছেন, যথোক্ত জ্ঞানসম্পন্ন সেই পুরুষ। কিরূপ ধর্ম্ম-সাম্য নিবন্ধন তাহার প্রজাপতিত্ব, তাহা বলিতে-ছেন—সেই যে, এবংবিধ জ্ঞানসম্পন্ন পুরুষ, গবাদি বিত্তই তাহার পঞ্চদশ কলা, কারণ, চন্দ্রকলার ন্যায় বিত্তেরও হ্রাস-বৃদ্ধি আছে, এবং বিত্ত দ্বারা কর্ম্মানুষ্ঠানও সম্পন্ন হইয়া থাকে (১)। সেই বিদ্বান্ পুরুষের আত্মা—দেহপিণ্ডই তাহার পূর্ণতা সম্পাদনের উপযোগী ধ্রুবা নামক ষোড়শ কলাস্থানীয়। চন্দ্রের ন্যায় সেই বিদ্বান্ পুরুষও বিত্তের বৃদ্ধিতে বৃদ্ধি পান, আবার বিত্তের অপচয়ে ক্ষীণ হন, ইহা প্রসিদ্ধ কথা।

ইহাই সেই নভ্য। নভ্য অর্থ—নাভির হিতকর, অথবা নাভির যোগ্য; সেটি কি? যাহা এই দেহপিণ্ড; চক্রের যেমন অর-নেমি প্রভৃতি (চক্রের শলাকা ও তাহার প্রান্তবেষ্টনী প্রভৃতি), বিত্তও তেমনি পরিবারবর্গস্থানীয়; এই কারণেই যদি কখনও সর্ব্বস্বাপহরণে পুরুষের হানি বা গ্লানিও (দুঃখও) ঘটে, আর রথ-চক্রের নাভিস্থানীয় দেহপিণ্ড জীবিত থাকে, অর্থাৎ সর্ব্বস্বনাশ হইলেও পুরুষ যদি স্বশরীরে রক্ষা পায়, তাহা হইলে লোকে বলিয়া থাকে—অর ও নেমিপ্রভৃতি-বিযুক্ত রথচক্রের ন্যায় ইনিও প্রধি দ্বারা—বিত্তাদি বাহ্য পরিজনে ক্ষীণ হইয়াছেন। অভিপ্রায় এই যে, যদি পুরুষ জীবিত থাকে, তাহা হইলে চক্রের অর-নেমিস্থানীয় বিত্ত দ্বারা তাহার পুনর্ব্বার বৃদ্ধি প্রাপ্তি সম্ভবপর হয় ॥ ৬৯ ॥ ১৫ ॥

**আভাসভাষ্যম্।**—এবং পাঙ্ক্তেন দৈববিত্তবিদ্যাসংযুক্তেন কর্ম্মণা ত্র্যন্নাত্মকঃ প্রজাপতির্ভবতীতি ব্যাখ্যাতম্, অনন্তরঞ্চ জায়াদিবিত্তং পরিবারস্থানীয়-, মিত্যুক্তম্, তত্র পুত্রকর্ম্মাপরবিদ্যানাং লোকপ্রাপ্তিসাধনত্বমাত্রং সামান্যেনাবগতম্;

---

(১) তাৎপর্য্য—চন্দ্রকলার যেরূপ হ্রাস-বৃদ্ধি আছে, বিত্তেরও সেরূপ হ্রাস-বৃদ্ধি আছে, এবং চন্দ্রকলা যেমন জগতের নানাবিধ বৈচিত্র্য (কর্ম্ম) সাধন করিয়া থাকে, পুরুষ বিত্ত দ্বারাও তেমনি বিবিধ কর্ম্ম সম্পাদন করিয়া থাকে; এইরূপ সাদৃশ্যানুসারে বিত্তকে কলাস্থানীয় বলা হইল।

ন পুত্রাদীনাং লোকপ্রাপ্তিফলং প্রতি বিশেষসম্বন্ধনিয়মঃ। সোঽয়ং পুত্রাদীনাং সাধনানাং সাধ্যবিশেষসম্বন্ধো বক্তব্য ইত্যুত্তরকণ্ডিকা প্রণীয়তে—

**আভাস-ভাষ্যানুবাদ**।—এই প্রকার দৈব বিত্ত ও বিদ্যাসমন্বিত পাঙ্ক্ত কর্ম্ম দ্বারা পুরুষ অন্নত্রয়াত্মক প্রজাপতি হইতে পারেন, এ কথা বর্ণিত হইয়াছে। সেখানে সাধারণভাবে জানা গিয়াছে যে, পুত্র, কর্ম্ম ও অপরা বিদ্যা, ইহারা সকলেই লোক-বিশেষপ্রাপ্তির উপায়স্বরূপ, কিন্তু পুত্র, কর্ম্ম ও অপরাবিদ্যার যে, বিভিন্ন প্রকার লোক-ফলসাধনের সহিত কোন প্রকার বাঁধাবাঁধি সম্বন্ধ আছে, তাহা জানিতে পারা যায় নাই; অতঃপর পুত্রাদিরূপ সাধনের সহিত সাধনীয় বিশেষ ফলের যেরূপ সম্বন্ধ আছে, তাহা বলা আবশ্যক, অর্থাৎ কোন্ সাধন হইতে কিরূপ ফলের সিদ্ধি হয়, এখন তাহা বলিতে হইবে; তজ্জন্য পরবর্ত্তী কণ্ডিকা (শ্রুতি) আরব্ধ হইতেছে—

অথ ত্রয়ো বাব লোকা মনুষ্যলোকঃ পিতৃলোকো দেবলোক ইতি, সোঽয়ং মনুষ্যলোকঃ পুত্রেণৈব জয্যো নান্যেন কর্ম্মণা, কর্ম্মণা পিতৃলোকো বিদ্যয়া দেবলোকঃ, দেবলোকো বৈ লোকানাꣳ শ্রেষ্ঠস্তস্মাদ্বিদ্যাং প্রশꣳসন্তি ॥ ৭০ ॥ ১৬ ॥

**সরলার্থঃ**।—অথ (অতঃপরং) ত্রয়ঃ (ত্রিবিধাঃ) লোকাঃ (ভোগস্থানানি) বাব (প্রসিদ্ধাঃ),—মনুষ্যলোকঃ, পিতৃলোকঃ, দেবলোকঃ—ইতি। সঃ অয়ং মনুষ্য-লোকঃ পুত্রেণ এব জয্যঃ (জেতুং বশীকর্ত্তুং শক্যঃ), অন্যেন কর্ম্মণা ন (জেতুম্ অশক্যঃ); কর্ম্মণা পিতৃলোকঃ [জয্যঃ]; বিদ্যয়া (অপর-ব্রহ্মবিষয়য়া উপাসনয়া) দেবলোকঃ [জয্যঃ]; লোকানাং (ত্রয়াণাং ভোগস্থানানাং মধ্যে) দেবলোকঃ বৈ (এব) শ্রেষ্ঠঃ (প্রশস্তঃ), তস্মাৎ হেতোঃ বিদ্যাং (দেবলোকসাধিনীং উপা-সনাং) প্রশংসন্তি (স্তুবন্তি) [সন্তঃ ইতি শেষঃ] ॥ ৭০ ॥ ১৬ ॥

**মূলানুবাদ**।—অতঃপর প্রসিদ্ধ ত্রিবিধ লোক অর্থাৎ ভোগস্থান বর্ণিত হইতেছে—লোক ত্রিবিধ—মনুষ্যলোক, পিতৃলোক ও দেবলোক। তন্মধ্যে একমাত্র পুত্রদ্বারাই এই মনুষ্যলোক জয় করিতে পারা যায়, কিন্তু অন্য দ্বারা—কর্ম্ম দ্বারা নহে; কর্ম্মদ্বারা একমাত্র পিতৃলোকই জয় করিতে পারা যায়, এবং একমাত্র বিদ্যা দ্বারাই দেবলোক জয় করিতে পারা যায়। লোকত্রয়ের মধ্যে দেবলোকই শ্রেষ্ঠ; সেই কারণে পণ্ডিতগণ দেবলোকলাভের সাধনভূত বিদ্যার প্রশংসা করিয়া থাকেন ॥ ৭০ ॥ ১৬ ॥

**শাঙ্কর-ভাষ্যম্।**—অথেতি বাক্যোপন্যাসার্থঃ। ত্রয়ঃ—বাবেত্যবধারণার্থঃ—ত্রয় এব শাস্ত্রোক্তসাধনার্হা লোকাঃ, ন ন্যূনা নাধিকা বা। কে তে ইত্যুচ্যতে—মনুষ্যলোকঃ পিতৃলোকো দেবলোক ইতি। তেষাং সোঽয়ং মনুষ্যলোকঃ পুত্রেণৈব সাধনেন জয্যঃ জেতব্যঃ সাধ্যঃ; যথা চ পুত্রেণ জেতব্যঃ, তথোত্তরত্র বক্ষ্যামঃ, নান্যেন ,কর্ম্মণা বিদ্যয়া বেতি বাক্যশেষঃ। কর্ম্মণা অগ্নিহোত্রাদিলক্ষণেন কেবলেন পিতৃলোকো জেতব্যঃ, ন পুত্রেণ, নাপি বিদ্যয়া। বিদ্যয়া দেবলোকঃ, ন পুত্রেণ, নাপি কর্ম্মণা। দেবলোকো বৈ লোকানাং ত্রয়াণাং শ্রেষ্ঠঃ প্রশস্যতমঃ; তস্মাৎ তৎসাধনত্বাদ্বিদ্যাং প্রশংসন্তি ॥ ১০ ॥ ১৬ ॥

**টীকা।**—অন্নত্রয়াত্মনি প্রজাপতাবহংগ্রহোপাসনস্য সফলস্যোক্তত্বাদ্বক্তব্যাভাবাদুত্তরগ্রন্থবৈয়র্থ্যমিত্যাশঙ্ক্য তদ্বিষয়ং বক্তুং বৃত্তমনুবদতি—এবমিতি। সাধনোক্ত্যৈব ফলমুক্তং, তয়োর্মিথো বদ্ধত্বাৎ, প্রাজাপত্যং চ ফলং প্রাগেব দর্শিতং, তৎ কিমুত্তরগ্রন্থেনেত্যাশঙ্ক্য সামান্যেন তৎপ্রতীতাবপীদমস্যেতি বিশেষো নোক্তস্তদুক্ত্যর্থমুত্তরা শ্রুতিরিত্যাহ—তত্রেতি। পূর্ব্বগ্রন্থঃ সপ্তম্যর্থঃ। নিয়মো নাবগত ইতি সম্বন্ধঃ। উপন্যাসঃ প্রারম্ভঃ। বাবশব্দস্যাবধারণরূপমর্থং বিবৃণোতি—ত্রয় এবেতি। তদেব লোকত্রয়ং প্রশ্নদ্বারা স্ফোরয়তি—কে ত ইত্যাদিনা। জয়ো নাম পুত্রেণ মনুষ্যলোকস্যাতিক্রম ইতি কেচিৎ, তান্ প্রত্যাহ—সাধ্য ইতি। পুত্রেণাস্য সাধ্যত্বমসিদ্ধমিত্যাশঙ্ক্যাহ—যথা চেতি। দ্বিবিধো হি মনুষ্যলোকজয়ঃ—কর্ত্তব্যশেষানুষ্ঠানং ভোগশ্চ। তত্রাদ্যমাশ্রিত্যান্যযোগব্যবচ্ছেদমেবকারার্থং দর্শয়তি—নান্যেনেতি। দ্বিতীয়ে ত্বযোগব্যবচ্ছেদস্তদর্থো জ্যোতিষেমং লোকং জয়তীতি সাধনান্তরেণাপি মনুষ্যলোকজয়শ্রুতেরিতি ভাবঃ। পূর্ব্ববাক্যস্থমেবকারমুত্তরবাক্যয়োরনুষক্তমুপেত্য বাক্যদ্বয়ং ব্যাচষ্টে—কর্ম্মণেত্যাদিনা। সাধনদ্বয়াপেক্ষয়া ফলদ্বারকমুৎকর্ষং বিদ্যায়াং দর্শয়তি—দেবলোক ইতি। ১০ । ১৬ ।

**ভাষ্যানুবাদ।**—অথ শব্দটি বাক্যারম্ভসূচক। "ত্রয়ঃ বাব" এই বাব শব্দের অর্থ অবধারণ;—শাস্ত্রোক্ত সাধনলভ্য লোক বা ভোগভূমি নিশ্চয়ই তিনটি, ন্যূনও নয়, অধিকও নয়। সেই লোকত্রয় কি কি, তাহা বলা হইতেছে—মনুষ্য-লোক, পিতৃলোক ও দেবলোক। ইহাদের মধ্যে এই মনুষ্যলোকটি একমাত্র পুত্ররূপী সাধনের সাহায্যেই জয় করিতে পারা যায়—ভোগায়ত্ত করিতে পারা যায়; কিন্তু অন্য দ্বারা—কর্ম্ম বা বিদ্যা দ্বারা জয় করা যায় না; পুত্রদ্বারা যেরূপে মনুষ্য-লোক জয় করিতে হয়, সেই প্রণালী পরে বলা হইবে। কর্ম্ম দ্বারা—উপাসনারহিত অগ্নিহোত্রাদি দ্বারা পিতৃলোক জয় করিতে পারা যায়; কিন্তু পুত্র বা বিদ্যা দ্বারা নহে; আর কেবল বিদ্যা দ্বারা (অপর-ব্রহ্মবিষয়ক উপাসনা দ্বারা) দেবলোক জয় করিতে পারা যায়; কিন্তু পুত্র বা কর্ম্ম দ্বারা নহে। দেবলোকই ত্রিলোকের মধ্যে শ্রেষ্ঠলোক; সেই কারণে জ্ঞানিগণ দেবলোকসিদ্ধির উপায়ভূত বিদ্যার প্রশংসা করিয়া থাকেন ॥ ১০ ॥ ১৬ ॥

অথাতঃ সম্প্রত্তির্যদা প্রৈষ্যন্মন্যতেঽথ পুত্রমাহ—ত্বং ব্রহ্ম ত্বং যজ্ঞস্ত্বং লোক ইতি; স পুত্রঃ প্রত্যাহাহং ব্রহ্মাহং যজ্ঞোঽহং লোক ইতি। যদ্বৈ কিঞ্চানূক্তং তস্য সর্ব্বস্য ব্রহ্মেত্যেকতা, যে বৈ কে চ যজ্ঞাস্তেষাꣳ সর্ব্বেষাং যজ্ঞ ইত্যেকতা, যে বৈ কে চ লোকাস্তেষাꣳ সর্ব্বেষাং লোক ইত্যেকতৈতাবদ্বা ইদꣳ সর্ব্বমেতন্মা সর্ব্বꣳ সন্নয়মিতোঽভুনজদিতি, তস্মাৎ পুত্রমনুশিষ্টং লোক্যমাহুস্তস্মাদেনমনুশাসতি; স যদৈবংবিদস্মাল্লোকাৎ প্রৈত্যথৈভিরেব প্রাণৈঃ সহ পুত্রমাবিশতি। স যদ্যনেন কিঞ্চিদক্ষ্ণয়াঽকৃতং ভবতি, তস্মাদেনꣳ সর্ব্বস্মাৎ পুত্রো মুঞ্চতি; তস্মাৎ পুত্রো নাম সঃ, পুত্রেণৈবাস্মিল্লোকে প্রতিতিষ্ঠত্যথৈনমেতে দৈবাঃ প্রাণা অমৃতা আবিশন্তি॥ ৭১ ॥ ১৭ ॥

**সরলার্থঃ**।—[ পুত্রস্য লোকজয়হেতুত্বং কেন রূপেণ, তদাহ—অথেত্যাদি ]। অথ ( বাক্যারম্ভে ), অতঃ ( অতঃপরং ) সংপ্রত্তিঃ ( সম্প্রদানং—পুত্রে স্বাত্মকর্ত্তব্যসম্প্রদানং, বক্ষ্যমাণ-কর্ম্মনাম চৈতৎ ) [ উচ্যতে— ] [ পিতা ] যদা ( যস্মিন্ কালে) প্রৈষ্যন্ ( মরিষ্যন্—ইতি ) মন্যতে ( বিজানাতি ), অথ ( অনন্তরং—তদা ) পুত্রম্ [ আহূয় ] আহ ( ব্রবীতি )—ত্বং ব্রহ্ম, ত্বং যজ্ঞঃ, ত্বং লোকঃ ইতি। সঃ (এবমুক্তঃ) পুত্রঃ প্রত্যাহ ( পিতরং প্রতিবদতি )—অহং ব্রহ্ম, অহং যজ্ঞঃ, অহং লোকঃ—ইতি। [ এতদেব বিশদীকৃত্যাহ—] যৎ কিঞ্চ ( যৎ কিমপি ) অনূক্তং ( ময়া অধীতম্ অনধীতং, চ অবশিষ্টং ) তস্য সর্ব্বস্য ব্রহ্ম ইতি একতা ( ব্রহ্মপদেন একত্বং বিবক্ষিতমিত্যর্থঃ ); যে কে চ বৈ ( প্রসিদ্ধৌ ) যজ্ঞাঃ (মদনুষ্ঠেয়াঃ—অনুষ্ঠিতাঃ অননুষ্ঠিতাশ্চ ), তেষাং সর্ব্বেষাং যজ্ঞঃ—ইতি একতা ( যজ্ঞ-পদেন কর্ম্মসামান্যবাচিনা একত্বং বিবক্ষিতমিত্যর্থঃ )। তথা যে কে চ বৈ ( প্রসিদ্ধৌ ) লোকাঃ ( মম জেতব্যাঃ সন্তঃ জিতাঃ অজিতাশ্চ ), তেষাং সর্ব্বেষাং লোকঃ—ইতি একতা, ( লোক-শব্দেন চ লোকসামান্যগ্রহণাৎ একত্বং বিবক্ষিতমিত্যর্থঃ ), এতাবন্তং [কালং যদধ্যয়নং মম কর্ত্তব্যমাসীৎ, ইতঃ পরং তৎ সর্ব্বং ত্বয়া সম্পাদনীয়ম্; তথা এতাবন্তং কালং যে যজ্ঞাঃ মম অনুষ্ঠেয়া আসন্, তত্র চ কেচিৎ অনুষ্ঠিতা, অননুষ্ঠিতাশ্চ কেচিৎ, অতঃপরং তে সর্ব্বে ত্বয়া অনুষ্ঠেয়াঃ; তথা যে লোকাঃ মম জেতব্যাঃ সন্তঃ

কেচিৎ জিতাঃ অজিতাশ্চ কেচিৎ সন্তি, ইতঃপরং তে সর্ব্বে ত্বয়া জেতব্যাঃ। অত্র ব্রহ্মযজ্ঞ-লোকশব্দৈঃ অধ্যয়ন-কর্ম্মানুষ্ঠান-লোকজয়-কর্ত্তৃতা বিবক্ষিতা ]। ইদং সর্ব্বং (গৃহিকর্ত্তব্যং) এতাবৎ বৈ (এতৎপরিমাণমেব, যৎ বেদস্য অধ্যয়নং, যজ্ঞস্য অনুষ্ঠানং, লোকস্য চ জয়ঃ); এতৎ সর্ব্বং সন্ অয়ং (পুত্রঃ) ইতঃ (অস্মাৎ লোকাৎ) [প্রস্থিতং] মা (মাং) অভুনজৎ (পালয়িষ্যতি, ভবিষ্যদর্থে লঙ্), ইতি। তস্মাৎ—[যস্মাদেবম্,] (তস্মাৎ হেতোঃ) অনুশিষ্টং (পিতুঃ শাসনে স্থিতং) পুত্রং লোক্যং (লোকহিতকরং) আহুঃ (কথয়ন্তি) [পণ্ডিতাঃ]; তস্মাৎ (হেতোঃ) এনং পুত্রং অনুশাসতি (স্বলোকসাধনায় উপদিশন্তি) [পিতরঃ]। এবংবিৎ (যথোক্ততত্ত্বজ্ঞঃ) সঃ (উপদেষ্টা পিতা) যদা (যস্মিন্ কালে) অস্মাৎ লোকাৎ প্রৈতি (ম্রিয়তে), [তদা] এভিঃ প্রাণৈঃ (বাঙ্মনঃপ্রাণৈঃ) সহ পুত্রং আবিশতি (অধ্যাত্মভাবং পরিত্যজ্য আধিদৈবিকেন রূপেণ ব্যাপ্নোতি); অনেন (আসন্নমৃত্যুনা পিত্রা) যদি কিঞ্চিৎ (স্বকর্ত্তব্যং) অক্ষ্ণয়া (ছিদ্রতঃ প্রমাদতো বা) অকৃতং (অননুষ্ঠিতং) ভবতি, [তদা] সঃ পুত্রঃ [স্বয়ং অনুষ্ঠানেন পূরয়িত্বা] তস্মাৎ (কর্ত্তব্যাকরণরূপাৎ লোকপ্রাপ্তিপ্রতিবন্ধাৎ) এনং (পিতরং) মুঞ্চতি (মোচয়তি) যস্মাৎ, তস্মাৎ, (পিতুঃ অসম্পূর্ণকর্ম্মপরিপূরণেন ত্রাণকরণাৎ) পুত্রো নাম, (এতদেব পুত্রনামনির্ব্বচনমিতি ভাবঃ)। সঃ (পিতা) পুত্রেণ (যথোক্তেন পুত্রেণ) এব অস্মিন্ লোকে প্রতিতিষ্ঠতি (মৃতোঽপি সন্ জীবতীত্যর্থঃ); অথ (মৃত্যোঃ পরং) এনং (যথোক্তেন প্রকারেণ কৃতসম্প্রত্তিকং পিতরম্) এতে অমৃতাঃ (মৃত্যুরহিতাঃ) দৈবাঃ (হিরণ্যগর্ভসম্বন্ধীয়াঃ) প্রাণাঃ (বাগাদয়ঃ) আবিশন্তি (প্রবিশন্তি), স খলু মর্ত্ত্যধর্ম্মাৎ প্রমুচ্যতে ইতি ভাবঃ] ॥ ৭১ ॥ ১৭ ॥

**মূলানুবাদ।**—অতঃপর 'সম্প্রত্তি' বর্ণিত হইতেছে—[সম্প্রত্তি অর্থ সম্প্রদান—পুত্রেতে আপনার কর্ত্তব্য সম্পাদনের ভার সমর্পণ]। লোক যখন আপনাকে আসন্নমৃত্যু বুঝিতে পারেন, তখন পুত্রকে আহ্বান করিয়া বলেন—তুমি ব্রহ্ম (বেদ), তুমি যজ্ঞ, এবং তুমি লোক। [পিতা এইরূপ বলিলে পর] সেই পুত্র প্রতিবচনে বলেন—হাঁ, আমি ব্রহ্ম, আমি যজ্ঞ এবং আমিই লোক। [ইহার অর্থ এই যে, আমার] যাহা কিছু অধীত বা অনধীত—অধ্যয়ন করিতে বাকী আছে, তুমিই সেই সকলের ব্রহ্ম, অর্থাৎ তুমিই তৎস্বরূপ—আমার কর্ত্তব্য অধ্যয়ন তুমি

পূর্ণ করিবে ; যে সকল যজ্ঞ [ আমার কর্ত্তব্য ছিল ], তুমি সে সমুদয়ের যজ্ঞস্বরূপ, অর্থাৎ তুমি আমার কর্ত্তব্য যজ্ঞ সম্পাদন করিবে ; আর যে কোন লোক (ভোগস্থান) [ জয় করা—আয়ত্ত করা আমার উচিত ছিল], তুমি সে সকলের লোকস্বরূপ, অর্থাৎ তুমি সে সমুদয় লোক জয় করিবে ; এ সমস্ত—( গৃহীর কর্ত্তব্য ) এই পর্য্যন্তই অর্থাৎ অধ্যয়ন, যজ্ঞ ও লোকজয়ের অতিরিক্ত আর কিছু নাই। আমি ইহলোক হইতে প্রয়াণ করিলে পর পুত্র আমার এই কর্ত্তব্যভার বহনপূর্ব্বক আমাকে রক্ষা করিবে ; এই জন্যই পণ্ডিতগণ অনুশিষ্ট ( সুশাসনপ্রাপ্ত ) পুত্রকে লোক্য অর্থাৎ পিতার শুভলোকলাভের অনুকূল বলিয়া থাকেন ; এবং এই কারণেই পিতা পুত্রকে [ ঐরূপ ] উপদেশ দিয়া থাকেন। এবংবিধ জ্ঞানসম্পন্ন পিতা যে সময়ে ইহলোক হইতে প্রস্থান করেন, তখন তিনি এই সমুদয় প্রাণের সহিতই (বাক্, মন ও প্রাণের সহিতই) পুত্রে প্রবেশ করেন। পিতার কোনও কর্ত্তব্য কর্ম্ম যদি ঘটনাক্রমে করা না হইয়া থাকে, তাহা হইলে পুত্র [ নিজে অনুষ্ঠানপূর্ব্বক ] সেই কর্ম্ম পূরণ করিয়া এই সম্প্রত্তিকারী পিতাকে সেই কর্ত্তব্যতা-বন্ধন হইতে বিমোচিত করে। এইরূপে পিতার কর্ত্তব্য পূরণ করে বলিয়াই সন্তানের পুত্র নাম প্রসিদ্ধ। সেই পিতা [ মৃত হইয়াও ] এবংবিধ উপদেশপ্রাপ্ত পুত্ররূপে ইহলোকে বর্ত্তমান থাকেন। মৃত্যুর পর সেই পিতাতে হিরণ্যগর্ভের এই সমুদয় অমর প্রাণ প্রবেশ করে, অর্থাৎ তখন তাহার মর্ত্ত্যভাব চলিয়া যায় ॥ ৭১ ॥ ১৭ ॥

**শাঙ্কর-ভাষ্যম্।**—এবং সাধ্যলোকত্রয়-ফলভেদেন বিনিযুক্তানি পুত্র-কর্ম্ম-বিদ্যাখ্যানি ত্রীণি সাধনানি ; জায়া তু পুত্রকর্ম্মার্থত্বাৎ ন পৃথক্ সাধনমিতি পৃথক্ নাভিহিতা ; বিত্তং চ কর্ম্মসাধনত্বাৎ ন পৃথক্ সাধনম্। বিদ্যাকর্ম্মণোর্লোক-জয়হেতুত্বং স্বাত্মপ্রতিলাভেনৈব ভবতীতি প্রসিদ্ধম্। পুত্রস্য তু অক্রিয়াত্মকত্বাৎ কেন প্রকারেণ লোকজয়হেতুত্বমিতি ন জ্ঞায়তে ; অতস্তদ্বক্তব্যমিতি অথ অনন্তরমারভ্যতে—

সম্প্রত্তিঃ সম্প্রদানম্ ; সম্প্রত্তিরিতি বক্ষ্যমাণস্য কর্ম্মণো নামধেয়ম্। পুত্রে হি স্বাত্মব্যাপারসম্প্রদানং করোত্যনেন প্রকারেণ পিতা, তেন সম্প্রত্তিসংজ্ঞকমিদং

কর্ম্ম। তৎ কস্মিন্ কালে কর্ত্তব্যমিত্যাহ—সঃ পিতা যদা যস্মিন্ কালে প্রৈষ্যন্ মরিষ্যন্ মরিষ্যামীত্যরিষ্টাদিদর্শনেন মন্যতে, অথ তদা পুত্রমাহূয়াহ—ত্বং ব্রহ্ম, ত্বং যজ্ঞঃ, ত্বং লোক ইতি। স এবমুক্তঃ পুত্রঃ প্রত্যাহ; স তু পূর্ব্বমেবানুশিষ্টো জানাতি—ময়ৈতৎ কর্ত্তব্যমিতি, তেনাহ—অহং ব্রহ্ম, অহং যজ্ঞঃ, অহং লোক ইতি, এতদ্বাক্যত্রয়ম্। ২

এতস্যার্থস্তিরোহিত ইতি মন্বানা শ্রুতির্ব্যাখ্যানায় প্রবর্ত্ততে—যদ্বৈ কিঞ্চ যৎ কিঞ্চ অবশিষ্টম্ অনূক্তমধীতমনধীতঞ্চ, তস্য সর্ব্বস্যৈব ব্রহ্মেত্যেতস্মিন্ পদে একতা একত্বম্; যোঽধ্যয়নব্যাপারো মম কর্ত্তব্য আসীদেতাবন্তং কালং বেদবিষয়ঃ, স ইত ঊর্দ্ধং ত্বং ব্রহ্ম ত্বৎকর্ত্তৃকোঽস্ত্বিত্যর্থঃ। তথা যে বৈ কে চ যজ্ঞা অনুষ্ঠেয়াঃ সন্তো ময়ানুষ্ঠিতাশ্চ অননুষ্ঠিতাশ্চ, তেষাং সর্ব্বেষাং যজ্ঞ ইত্যেতস্মিন্ পদে একতা একত্বম্; মৎকর্ত্তৃকা যজ্ঞা যে আসন্, তে ইত ঊর্দ্ধং ত্বং যজ্ঞঃ ত্বৎকর্ত্তৃকা ভবন্তু ইত্যর্থঃ। যে বৈ কে চ লোকা ময়া জেতব্যাঃ সন্তো জিতা অজিতাশ্চ, তেষাং সর্ব্বেষাং লোক ইত্যেতস্মিন্ পদে একতা; ইত ঊর্দ্ধং ত্বং লোকঃ ত্বয়া জেতব্যাস্তে। ইত ঊর্দ্ধং ময়া অধ্যয়ন-যজ্ঞ-লোকজয়কর্ত্তব্য-ক্রতুস্ত্বয়ি সমর্পিতঃ, অহন্তু মুক্তোঽস্মি কর্ত্তব্যতাবন্ধনবিষয়াৎ ক্রতোঃ। স চ সর্ব্বং তথৈব প্রতিপন্নবান্ পুত্রঃ, অনুশিষ্টত্বাৎ। ৩

তত্রেমং পিতুরভিপ্রায়ং মন্বানা আচষ্টে শ্রুতিঃ—এতাবৎ এতৎপরিমাণং বৈ ইদং সর্ব্বং—যদ্ গৃহিণা কর্ত্তব্যম্, যদুত বেদা অধ্যেতব্যাঃ, যজ্ঞা যষ্টব্যাঃ, লোকাশ্চ জেতব্যাঃ; এতন্মা সর্ব্বং সন্নয়ং সর্ব্বং হীমং ভারং মদধীনং মত্তোঽপচ্ছিদ্য আত্মনি নিধায় ইতোঽস্মাল্লোকাৎ মা মাম্ অভুনজৎ পালয়িষ্যতি—ইতি লৃড়র্থে লঙ্, ছন্দসি কালনিয়মাভাবাৎ। যস্মাদেবং সম্পন্নঃ পুত্রঃ পিতরমস্মাল্লোকাৎ কর্ত্তব্যতা-বন্ধনতো মোচয়িষ্যতি, তস্মাৎ পুত্রমনুশিষ্টং লোক্যং লোকহিতং পিতুঃ আহুর্ব্রাহ্মণাঃ। অতএব হেনং পুত্রমনুশাসতি—লোক্যোঽয়ং নঃ স্যাদিতি—পিতরঃ। ৪

স পিতা যদা যস্মিন্ কালে এবংবিৎ পুত্রসমর্পিত-কর্ত্তব্যতাক্রতুঃ অস্মাল্লোকাৎ প্রৈতি ম্রিয়তে, অথ তদা এভিরেব প্রকৃতৈর্বাঙ্মনঃপ্রাণৈঃ পুত্রমাবিশতি পুত্রং ব্যাপ্নোতি। অধ্যাত্মপরিচ্ছেদহেত্বপগমাৎ পিতুর্বাঙ্মনঃপ্রাণাঃ স্বেনাধিদৈবিকেন রূপেণ পৃথিব্যগ্ন্যাদ্যাত্মনা ভিন্ন-ঘট-প্রদীপপ্রকাশবৎ সর্ব্বমাবিশন্তি; তৈঃ প্রাণৈঃ সহ পিতাপি আবিশতি, বাঙ্মনঃপ্রাণাত্মভাবিত্বাৎ পিতুঃ; অহমস্ম্যনন্তা বাঙ্মনঃপ্রাণা অধ্যাত্মাদিভেদবিস্তারাঃ—ইত্যেবং ভাবিতো হি পিতা; তস্মাৎ প্রাণানুবৃত্তিত্বং

পিতুর্ভবতীতি যুক্তমুক্তম্—এভিরেব প্রাণৈঃ সহ পুত্রমাবিশতীতি; সর্ব্বেষাং হ্যসা-বাত্মা ভবতি পুত্রস্য চ। এতদুক্তং ভবতি—যস্য পিতুরেবমনুশিষ্টঃ পুত্রো ভবতি, সোঽস্মিন্নেব লোকে বর্ত্ততে পুত্ররূপেণ, নৈব মৃতো মন্তব্য ইত্যর্থঃ। তথা চ শ্রুত্যন্তরে—"সোঽস্যায়মিতর আত্মা পুণ্যেভ্যঃ কর্ম্মভ্যঃ প্রতিধীয়তে" ইতি। ৫

অথেদানীং পুত্রনির্ব্বচনমাহ—স পুত্রঃ যদি কদাচিদনেন পিত্রা অক্ষয়া কোণচ্ছিদ্রতঃ অন্তরা অকৃতং ভবতি কর্ত্তব্যম্, তস্মাৎ কর্ত্তব্যতারূপাৎ পিত্রা অকৃতাৎ সর্ব্বস্মাল্লোকপ্রাপ্তিপ্রতিবন্ধরূপাৎ পুত্রো মুঞ্চতি মোচয়তি, তৎ সর্ব্বং স্বয়মনু-তিষ্ঠন্ পূরয়িত্বা; তস্মাৎ—পূরণেন ত্রায়তে স পিতরম্ যস্মাৎ, তস্মাৎ পুত্রো নাম। ইদং তৎ পুত্রস্য পুত্রত্বং—যৎ পিতুশ্ছিদ্রং পূরয়িত্বা ত্রায়তে। স পিতা এবংবিধেন পুত্রেণ মৃতোঽপি সন্ অমৃতঃ অস্মিন্নেব লোকে প্রতিতিষ্ঠতি, এবমসৌ পিতা পুত্রেণেমং মনুষ্যলোকং জয়তি; ন তথা বিদ্যাকর্ম্মভ্যাং দেবলোক-পিতৃলোকৌ স্বরূপলাভসত্তামাত্রেণ; নহি বিদ্যাকর্ম্মণী স্বরূপলাভব্যতিরেকেণ পুত্রবদ্ব্যাপারান্ত-রাপেক্ষয়া লোকজয়হেতুত্বং প্রতিপদ্যেতে। অথ কৃতসম্প্রত্তিকং পিতরমেনম্ এতে বাগাদয়ঃ প্রাণা দৈবা হৈরণ্যগর্ভা অমৃতা অমরণধর্ম্মাণ আবিশন্তি॥ ৭১ ॥ ১৭

টীকা।—বৃত্তমনুবদতি—এবমিতি। পুত্রাদিবজ্জায়াবিত্তয়োরপি প্রকৃতত্বাৎ ফলবিশেষে বিনিয়োগো বক্তব্যঃ, ইত্যাশঙ্ক্যাহ—জায়া হিতি। ন পৃথক্ পুত্রকর্ম্মভ্যামিতি শেষঃ। ন পৃথক্-সাধনং কর্ম্মণং সকাশাদিতি দ্রষ্টব্যম্। ভবত্বেবং সাধনত্রয়নিয়মস্তথাপি বিদ্যাকর্ম্মণী হিত্বা সমনন্তরগ্রন্থে কিমিতি পুত্রনিরূপণমিত্যাশঙ্ক্যাহ—বিদ্যাকর্ম্মণোরিতি। যথোক্তে চোদ্যে পুত্রস্য লোকহেতুত্বজ্ঞাপনার্থং সংপ্রত্তিবাক্যমিত্যাহ—অত ইতি। ১

অথাত ইতি পদদ্বয়ং ব্যাখ্যায় সংপ্রত্তিপদং ব্যাচষ্টে—সংপ্রত্তিরিতি। কিমিদং সম্প্রদানং নাম, তদাহ—সংপ্রত্তিরিতীতি। তদেব কর্ম্ম বিশদয়তি—পুত্রে হীতি। অনেন প্রকারেণেতি বক্ষ্যমাণপ্রকারোক্তিঃ। অরিষ্টাদীত্যাদিপদেন দুঃস্বপ্নাদিসংগ্রহঃ। প্রত্যাহ বাক্যত্রয়মিতি সম্বন্ধঃ। পুত্রস্তাহং ব্রহ্মেত্যাদিপ্রতিবচনে হেতুমাহ—স হিতি। ময়া কার্য্যং যদধ্যয়নাদি, তদেবাবশিষ্টং ত্বয়া কার্য্যমিতি পুত্রস্য প্রাগনুশিষ্টতাভাবে প্রতিবচনানুপপত্তিরিত্যর্থঃ। ২

যদ্বৈ কিঞ্চেত্যাদিবাক্যানাং পুত্রানুমন্ত্রণবাক্যৈরর্থভেদাভাবাৎ পুনরুক্তিরিত্যাশঙ্ক্যাহ—এতস্যেতি। যদ্বৈ কিঞ্চেত্যাদিবাক্যে বাক্যার্থমাহ—যোঽধ্যয়নেতি। ত্বং ব্রহ্মেতিবাক্যবৎ ত্বং যজ্ঞ ইতি বাক্যমপি শক্যং ব্যাখ্যাতুমিত্যাহ—তথেতি। ব্রাহ্মণার্থং সংগৃহ্লাতি—মৎকর্ত্তৃকা ইতি। ত্বং লোক ইত্যস্য ব্যাখ্যানং যে বৈ কে চেত্যাদি। তত্র পদার্থামুক্ত্বা বাক্যার্থমাহ—ইত ইতি। কিমিতি ত্বৎকর্ত্তৃকমধ্যয়নাদি ময়ি সমর্প্যতে, ত্বয়ৈব কিং নানুষ্ঠীয়তে, তত্রাহ—ইত ঊর্দ্ধমিতি। কর্ত্তব্যতৈব বন্ধনং তদ্বিষয়ঃ ক্রতুঃ সঙ্কল্পস্তস্মাদিতি যাবৎ। স পুত্র ইত্যাদের্তাৎ-পর্য্যমাহ—স চেতি। ৩

তত্রেতি যথোক্তানুশাসনোক্তিঃ। এতস্মা সর্ব্বমিত্যাদি প্রতীকমাদায় ব্যাচষ্টে—সর্ব্বং হীতি

অনন্তরনে ভূতেঽর্থে বিহিতস্য লঙো ভবিষ্যদর্থত্বং কথমিত্যাশঙ্ক্যাহ—ছন্দসীতি। পুত্রানুশাসনস্য ফলবত্ত্বমাহ—যস্মাদিত্যাদিনা। ৪

কৃতসংপ্রত্তিকঃ সন্ পিতা কিং করোতীত্যপেক্ষায়ামাহ—স পিতেতি। কোঽয়ং প্রবেশঃ? ন হি বিশিষ্টস্য কেবলস্য বা বিলে সর্পবৎ প্রবেশঃ সম্ভবত্যত আহ—অধ্যাত্মেতি। হেতুর্মিথ্যাজ্ঞানাদিঃ। বাগাদিষ্বাবিষ্টেষ্বপি কুতোঽর্থান্তরস্য পিতুরাবেশধীরিত্যাশঙ্ক্যাহ—বাগিতি। তদ্ভাবিত্বমেব স্ফোরয়তি—অহমিতি। ভাবনাফলমাহ—তস্মাদিতি। পুত্রবিশেষণাৎ পরিচ্ছিন্নত্বং পিতুস্তদবস্থমিত্যাশঙ্ক্যাহ—সর্ব্বেষাং হীতি। মৃতস্য পিতুরিতো লোকাদ্ব্যাবৃত্তস্য কথং যথোক্তরূপত্বমিত্যাশঙ্ক্যাহ—এতদুক্তমিতি। পুত্ররূপেণাত্র স্থিতিমেব বিভজতে—নৈবেতি। মৃতোঽপি পিতাঽনুশিষ্টপুত্রাত্মনাত্র বর্ত্ততে নাস্মাদত্যন্তং ব্যাবৃত্তঃ ফলরূপেণ চ পরত্রেতি ভাবঃ। উক্তেঽর্থে ঐতরেয়শ্রুতিং সংবাদয়তি—তথা চেতি। ষষ্ঠীপ্রথমাভ্যাং পিতাপুত্রাবুচ্যেতে। ৫

স যদীত্যাদিবাক্যমবতার্য্য ব্যাকরোতি—অথেত্যাদিনা। অকৃতমকৃতাদিতি চ চ্ছেদঃ। তস্মাদিতি প্রতীকমাদায় ব্যাকরোতি—পূরণেনেতি। তদেব প্রপঞ্চয়তি—ইদং তদিতি। পুত্রবৈশিষ্ট্যং নিগময়তি—স পিতেতি। পুত্রেণৈতল্লোকজয়মুপসংহরতি—এবমিতি। যথোক্তাৎ পুত্রাদ্বিদ্যাকর্ম্মণোর্বিশেষমাহ—ন তথেতি। কথং তর্হি তাভ্যাং পিতা তৌ জয়তি, তত্রাহ—স্বরূপেতি। তদেব স্ফুটয়তি—ন হীতি। অনুশিষ্টপুত্রেণৈতল্লোকজয়িনং পিতরমধিকৃত্যাথৈনমিত্যাদি বাক্যং, তদ্ব্যাকরোতি—অথেতি। পুত্রপ্রকরণবিচ্ছেদার্থোঽথশব্দঃ॥ ৭১॥ ১৭॥

**ভাষ্যানুবাদ।**—যথোক্তপ্রকার সাধনীয় ত্রিবিধ লোকপ্রাপ্তিরূপ ফলভেদানুসারে পুত্র, কর্ম্ম ও অপরা বিদ্যা, এই তিন প্রকার সাধন কথিত হইয়াছে; পত্নীও একটি সাধন বটে, কিন্তু পুত্রোৎপাদন ও কর্ম্মসম্পাদনই পত্নীর প্রধান উদ্দেশ্য; সুতরাং উহা পৃথক্ স্বতন্ত্রসাধন নহে; এই কারণেই সাধনরূপে পত্নীর আর পৃথক্ নির্দ্দেশ করা হয় নাই; এইরূপ বিত্তও কর্ম্মসম্পাদনেরই উপায়স্বরূপ; সুতরাং তাহাও স্বতন্ত্র সাধনরূপে পরিগণিত হয় নাই। তাহার পর বিদ্যা (উপাসনা) ও কর্ম্ম যে, লোকবিশেষ জয়ে সহায়তা করে, তাহাও আত্মলাভ দ্বারাই করে, অর্থাৎ বিদ্যা ও কর্ম্ম উভয়ই ক্রিয়াত্মক; সুতরাং তাহারা উৎপন্ন হইবার পর লোকবিশেষ-প্রাপ্তির উপায় হইতে পারে; কিন্তু পুত্র যখন ক্রিয়াত্মক নহে, (সিদ্ধ বস্তু), তখন সেই পুত্র যে, কি প্রকারে লোকজয়ের হেতু বা সাধন হইতে পারে, তাহা ত বুঝা যাইতেছে না; অতএব তাহা প্রকাশ করিয়া বলা উচিত; এইজন্য পরবর্ত্তী শ্রুতি আরব্ধ হইতেছে—

'অথ' অর্থ—অনন্তর—অতঃপর; সম্প্রত্তি অর্থ—সম্প্রদান; 'সম্প্রত্তি' শব্দটি বক্ষ্যমাণ কর্ম্মের নাম। পিতা নিম্নলিখিত পদ্ধতিক্রমে পুত্রের উপর নিজের অনুষ্ঠেয় কর্ম্মসম্পাদনের ভার সমর্পণ করিয়া থাকেন; এই কারণে এই কর্ম্মটির নাম হইয়াছে—'সম্প্রত্তি'। সেই কর্ম্মটি কোন সময়ে করিতে হইবে, তাহা বলিতেছেন—

সেই পিতা যে সময়ে অরিষ্টাদিদর্শনে ( ১ ) মনে করেন—'আমি শীঘ্রই পরলোকে গমন করিব—মরিব' এইরূপ বুঝিতে পারেন, সে সময় পুত্রকে আহ্বান করিয়া বলিতে থাকেন—তুমি ব্রহ্ম ( বেদ ), তুমি যজ্ঞ এবং তুমিই [ আমার ] লোক। সেই পুত্র এবংপ্রকার অভিহিত হইয়া প্রতিবচনে বলেন,—পুত্র পূর্ব্বেই ঐরূপ উপদেশ পাইয়াছিল—জানিয়াছিল যে, আমাকে এইরূপ করিতে হইবে; তাই সে তখন প্রতিবচনের সময় বলে যে, হাঁ, আমি ব্রহ্ম, আমি যজ্ঞ এবং আমিই লোক; বুঝিতে হইবে, এই তিনটি পৃথক্ বাক্য। ২

এই অংশের অর্থ প্রচ্ছন্ন বা অস্পষ্ট আছে মনে করিয়া শ্রুতি নিজেই তাহার ব্যাখ্যায় প্রবৃত্ত হইয়া বলিতেছেন—আমার যাহা কিছু অনুক্ত, অধীত বা অনধীত অবশিষ্ট আছে, [ তুমি ] সে সমুদয়েরই ব্রহ্ম। এই ব্রহ্ম-পদে একতা অর্থাৎ একত্ব বা অভিন্নত্ব বিবক্ষিত হইয়াছে; অভিপ্রায় এই যে, এতকাল বেদ সম্বন্ধে আমার যে, অধ্যয়ন কার্য্য কর্ত্তব্য ছিল, ইতঃপর তুমিই সেই ব্রহ্ম,—তোমার কর্ত্তৃত্বে তাহা সম্পন্ন হউক; সেইরূপ, যে সমস্ত যজ্ঞ আমার অনুষ্ঠেয় ছিল, তন্মধ্যে যে সমস্ত যজ্ঞ আমি অনুষ্ঠান করিয়াছি বা করি নাই; সে সমুদয়েরও তুমি যজ্ঞ; এখানেও একত্ব বিবক্ষিত। অভিপ্রায় এই যে, ইতঃপূর্ব্বে যে সমস্ত যজ্ঞে আমার কর্ত্তৃত্ব ছিল, ইহার পর তুমি সেই সকল যজ্ঞ, অর্থাৎ সে সমুদয় যজ্ঞ তোমার কর্ত্তৃত্বে সম্পন্ন হউক; আর যে সমস্ত লোক বা ভোগভূমি আমার জয় করা ( আয়ত্ত করা ) উচিত ছিল, তন্মধ্যে জিত ও অজিত উভয় প্রকারই আছে, তুমি সে সমুদয় লোক; এখানেও লোকপদে একত্ব বিবক্ষিত; ইতঃপর তুমি সেই লোক, অর্থাৎ তোমাকে সেই সমুদয় লোক জয় করিতে হইবে। বুঝিবে যে, ইহার পরে আমার অধ্যয়ন, যজ্ঞানুষ্ঠান ও লোকজয় করার ভার তোমাতে সমর্পিত হইল; আমি কিন্তু অবশ্য-কর্ত্তব্যতারূপ যজ্ঞ-বন্ধন হইতে বিমুক্ত হইলাম। পুত্র পূর্ব্বেই ঐরূপ শিক্ষা পাইয়াছিল; কাজেই সে পিতার কথাগুলি যথাযথরূপে অঙ্গীকার করিয়া লইবে।

---

( ১ ) তাৎপর্য্য—অরিষ্ট অর্থ মৃত্যুসূচক চিহ্ন; তাহা অনেক প্রকার; উদাহরণস্বরূপ দুই একটি মাত্র বলিতেছি—"দীপনির্ব্বাপজং গন্ধং সুহৃদ্বাক্যমরুন্ধতীম্। ন জিঘ্রন্তি ন শৃণ্বন্তি ন পশ্যন্তি গতায়ুষঃ।" আসন্নমৃত্যু ব্যক্তি দীপনির্ব্বাণ করিলে যে গন্ধ হয়, সে গন্ধ আঘ্রাণ করে না, সুহৃদের হিতকথা গ্রহণ করে না, এবং অরুন্ধতী নক্ষত্র দর্শন করে না। তাহার পর, 'প্রকৃতে-র্বিকৃতিশ্চ বা,' অর্থাৎ অকস্মাৎ স্বভাবের পরিবর্ত্তন,—চিরকৃপণ ব্যক্তি হঠাৎ দাতা হওয়া, দাতা ব্যক্তি কৃপণ হওয়া ইত্যাদি। হঠাৎ আকাশে মনোহর নগর দর্শন, অথবা স্বপ্নেতে ভীষণ মূর্ত্তি দর্শন ইত্যাদিও অরিষ্ট মধ্যে গণ্য।

শ্রুতি এ বিষয়ে উক্ত পিতার এইরূপ অভিপ্রায় মনে করিয়া বলিতেছেন—'এতাবৎ' এই পরিমাণই এ সমস্ত অর্থাৎ গৃহীর কর্ত্তব্য কর্ম্ম,—বেদ অধ্যয়ন করিতে হইবে, যজ্ঞ সম্পাদন করিতে হইবে, এবং লোক-সমূহ জয় করিতে হইবে। এই পুত্র আমার কর্ত্তব্য সমস্ত ভার আমা হইতে পৃথক্ করিয়া অর্থাৎ আমার কর্ত্তব্যভার নিজে গ্রহণ করিয়া এই জগৎ হইতে প্রস্থিত আমাকে পালন করিবে। বেদেতে কালব্যবহারের বাঁধাবাঁধি নিয়ম না থাকায় ভবিষ্যদর্থে অতীতকালবোধক লঙ্ বিভক্তির প্রয়োগ (অভুনজৎ) হইয়াছে। যেহেতু, এবংবিধ সৎপুত্র (পিতার কর্ত্তব্য-ভারগ্রহণকারী পুত্র) ইহলোকে পিতাকে কর্ত্তব্যতা-বন্ধন হইতে বিমোচিত করিবেন; সেই জন্যই ব্রাহ্মণগণ অনুশিষ্ট (উক্তপ্রকার শিক্ষাপ্রাপ্ত) পুত্রকে পিতার লোক্য—স্বর্গাদিলোক জয়ের উপযোগী বলিয়া থাকেন; এই উদ্দেশ্যেই—এই পুত্র আমার লোকলাভের অনুকূল হইবে মনে করিয়াই জনকগণ পুত্রকে যথোক্তপ্রকার উপদেশ দিয়া থাকেন। ৪

এবংবিধ জ্ঞানসম্পন্ন সেই পিতা যে সময় আপনার কর্ত্তব্যভার পুত্রের উপর সমর্পণ করিয়া এই পৃথিবী হইতে প্রস্থান করেন,—মৃত্যুগ্রস্ত হন, তখন তিনি এই প্রস্তাবিত বাক্, মনঃ ও প্রাণ দ্বারাই পুত্রেতে প্রবেশ করেন, অর্থাৎ পুত্রেতে প্রবিষ্ট হন। অভিপ্রায় এই যে, ঘট ভগ্ন হইলে তন্মধ্যস্থিত প্রদীপের প্রভা যেমন আবরণ নষ্ট হওয়ায় চতুর্দ্দিকে প্রসারিত হয়, তেমনি সেই পিতার বাক্, মনঃ, প্রাণও তখন অধ্যাত্ম-পরিচ্ছেদ ছিন্ন করায় অর্থাৎ দৈহিক সীমায় আবদ্ধ না থাকায় স্বীয় প্রকৃত রূপে—আধিদৈবিক পৃথিবী ও অগ্নিপ্রভৃতিরূপে সর্ব্ববস্তুর মধ্যে প্রবিষ্ট হইয়া থাকেন; পিতাও বাক্, মনঃ ও প্রাণকে আত্মভাবে ভাবনা করায় উক্ত বাক্, মনঃ ও প্রাণের সহিত প্রবিষ্ট হইয়া থাকেন; কারণ, পিতা তখন এইরূপ ভাবনাসম্পন্ন হন যে, আমি হইতেছি অধ্যাত্ম ও অধিদৈবাদি বিবিধভাবে বিস্তৃতিপ্রাপ্ত অনন্ত বা অপরিচ্ছিন্ন বাক্, মনঃ ও প্রাণস্বরূপ; সেই কারণে পিতা তখন প্রাণের অনুবৃত্তি বা অনুসরণ করিয়া থাকেন; অতএব 'এভিরেব প্রাণৈঃ সহ' ইত্যাদি বাক্যে যাহা বলা হইয়াছে, তাহা যুক্তিযুক্তই বটে। বিশেষতঃ পিতা তখন সকলেরই আত্মস্বরূপ হন; সুতরাং পুত্রের সঙ্গেও অভিন্ন হইয়া পড়েন, অতএব এখানে যে, 'এভিরেব প্রাণৈঃ সহ পুত্রমাবিশতি' বলা হইয়াছে, তাহাও যুক্তিযুক্তই হইয়াছে। অভিপ্রায় এই যে, যে পিতার পুত্র এইরূপ অনুশিষ্ট বা সুশিক্ষাপ্রাপ্ত হয়, তিনি পুত্ররূপে ইহলোকেই বর্ত্তমান থাকেন, তাঁহাকে কখনও মৃত বলিয়া মনে করা উচিত নহে। দেখ, অন্য শ্রুতিতেও সেইরূপ

কথাই আছে—'তাহার ( মৃত পিতার ) এই পুত্ররূপী অপর আত্মা পুণ্যকর্ম্ম-সম্পাদনের জন্য প্রতিনিধিরূপে রক্ষিত হয়' ইতি। ৫

ইহার পর, এখন পুত্র-শব্দের নির্ব্বচন—যোগার্থ বলিতেছেন,—এই পিতা কর্ত্তৃক যদি কখনও কোনপ্রকারে কোন কর্ত্তব্যকর্ম্ম অসম্পাদিত থাকে, তাহা হইলে সেই পুত্র নিজ অনুষ্ঠান দ্বারা তাহা পূরণ করিয়া সেই পিতার অসম্পাদিত কর্ম্মলভ্য স্বর্গাদি-লোকপ্রাপ্তির প্রতিবন্ধকীভূত সেই কর্ত্তব্যতা-বন্ধন হইতে পিতাকে বিমুক্ত করে; সেই হেতু—যেহেতু পুত্র কর্ত্তব্যপরিপূরণ দ্বারা পিতাকে পরিত্রাণ করে, সেই হেতু পুত্র নামে প্রসিদ্ধ; ইহাই পুত্রের পুত্রত্ব অর্থাৎ পুত্রসংজ্ঞার কারণ যে, সে পিতার ছিদ্র অর্থাৎ অপূর্ণতা পূরণ দ্বারা পিতাকে পরিত্রাণ করে। সেই পিতা মৃত হইয়াও এবংবিধ পুত্র দ্বারা ইহলোকেই প্রতিষ্ঠিত ( বর্ত্তমান ) থাকেন। এই প্রকারে উক্ত পিতা ঈদৃশ পুত্র দ্বারা এই মনুষ্য লোক জয় করেন; কিন্তু বিদ্যা ও কর্ম্ম দ্বারা এই প্রকারে দেবলোক ও পিতৃলোক জয় করিতে পারেন না; পুত্র যেরূপ নিজের অস্তিত্ব লাভের অতিরিক্ত কর্ম্মানুষ্ঠান দ্বারা লোক-জয় সম্পাদন করে, বিদ্যা ও কর্ম্ম কিন্তু সেরূপ কিছু করে না, তাহারা কেবল আত্মলাভ করিয়াই লোকজয়ে সহায়তা করিয়া থাকে। এইরূপে পুত্রেতে কর্ত্তব্য কর্ম্মের ভারার্পণকারী পিতাতে দৈব অর্থাৎ হিরণ্যগর্ভসম্বন্ধীয় এই অমর প্রাণসমূহ প্রবেশ করিয়া থাকে ॥ ৭১ ॥ ১৭ ॥

পৃথিব্যৈ চৈনমগ্নেশ্চ দৈবী বাগাবিশতি, সা বৈ দৈবী বাগ্ যয়া যদ্যদেব বদতি তত্তদ্ভবতি ॥ ৭২ ॥ ১৮ ॥

**সরলার্থঃ।**—[ কথমাবিশতীতি প্রতিপাদয়িতুমাহ—"পৃথিব্যৈ" ইত্যাদি। ] পৃথিব্যৈ ( পৃথিব্যাঃ ) চ অগ্নেঃ চ ( পৃথিব্যগ্ন্যোঃ ) দৈবী ( অধিদেবতারূপা ) বাক্ [ আধ্যাত্মিকপরিচ্ছেদং ত্যক্ত্বা ] এনম্ ( কৃতসম্প্রত্তিকং ) আবিশতি। সা বৈ বাক্ দৈবী ( শুদ্ধা—অনৃতাদিদোষরহিতা ); যয়া ( দৈব্যা বাচা ) যৎ যৎ এব বদতি, তৎতৎ ভবতি ( সাফল্যং লভতে,—অমোঘা চাস্য বাগ্ ভবতীত্যর্থঃ ) ॥ ৭২ ॥ ১৮ ॥

**মূলানুবাদ।**—কি প্রকারে প্রবেশ করে, তাহা বলিতেছেন—পৃথিবী ও অগ্নির অধিদেবতা বাক্ যথোক্ত সম্প্রত্তিকারী পুরুষে প্রবেশ করে। তাহাই দৈবী বাক্, যাহা দ্বারা যাহা যাহা বলা হয়, তাহা তাহাই সম্পন্ন হয়; অর্থাৎ তাহার অমোঘ বাক্‌শক্তি লাভ হয় ॥ ৭২ ॥ ১৮ ॥

**শাঙ্কর-ভাষ্যম্।**—কথমিতি বক্ষ্যতি—পৃথিব্যৈ চৈনমিত্যাদি। এবং

পুত্রকর্ম্মাপরবিদ্যানাং মনুষ্যলোকপিতৃলোক দেবলোকসাধ্যার্থতা প্রদর্শিতা শ্রুত্যা স্বয়মেব। অত্র কেচিৎ বাবদূকাঃ শ্রুত্যুক্তবিশেষার্থানভিজ্ঞাঃ সন্তঃ পুত্রাদিসাধনানাং মোক্ষার্থতাং বদন্তি; তেষাং মুখাপিধানং শ্রুত্যেদং কৃতম্—"জায়া মে স্যাৎ" ইত্যাদি পাঙ্‌ক্তং কাম্যং কর্ম্মেত্যুপক্রমেণ, পুত্রাদীনাং চ সাধ্যবিশেষবিনিয়োগোপসংহারেণ চ; তস্মাদ্ ঋণশ্রুতিঃ অবিদ্বদ্বিষয়া, ন পরমাত্মবিদ্‌বিষয়েতি সিদ্ধম্; বক্ষ্যতি, চ—"কিং প্রজয়া করিষ্যামো যেষাং নোঽয়মাত্মায়ং লোকঃ" ইতি। ১

কেচিত্তু পিতৃলোক-দেবলোকজয়োঽপি পিতৃলোক-দেবলোকাভ্যাং ব্যাবৃত্তিরেব; তস্মাৎ পুত্রকর্ম্মাপরবিদ্যাভিঃ সমুচ্চিত্যানুষ্ঠিতাভিঃ ত্রিভ্য এতেভ্যো লোকেভ্যো ব্যাবৃত্তঃ পরমাত্মবিজ্ঞানেন মোক্ষমধিগচ্ছতীতি পরম্পরয়া মোক্ষার্থান্যেব পুত্রাদি-সাধনানীচ্ছন্তি। তেষামপি মুখাপিধানায় ইয়মেব শ্রুতিরুত্তরা কৃতসম্প্রত্তিকস্য পুত্রিণঃ কর্ম্মিণঃ ত্র্যন্নাত্মবিদ্যাবিদঃ ফলপ্রদর্শনায় প্রবৃত্তা। ২

ন চেদমেব ফলং মোক্ষফলমিতি শক্যং বক্তুম্, ত্র্যন্নসম্বন্ধাৎ মেধাতপঃকার্য্যত্বাচ্চান্নানাং পুনঃ পুনর্জ্জনয়ত ইতি দর্শনাৎ, "যদ্ধৈতন্ন কুর্য্যাৎ ক্ষীয়েত হ" ইতি চ ক্ষয়শ্রবণাৎ, শরীরং জ্যোতীরূপমিতি চ কার্য্য-করণত্বোপপত্তেঃ, "ত্রয়ং বা ইদম্"-ইতি চ নামরূপকর্ম্মত্বেনোপসংহারাৎ। ন চেদমেব সাধনত্রয়ং সংহতং সৎ কস্যচিন্মোক্ষং কস্যচিৎ ত্র্যন্নাত্মফলমিত্যস্মাদেব বাক্যাদবগন্তুং শক্যম্, পুত্রাদিসাধনানাং ত্র্যন্নাত্মফলদর্শনেনৈবোপক্ষীণত্বাদ্বাক্যস্য। ৩

পৃথিব্যৈ পৃথিব্যাশ্চ এনমগ্নেশ্চ দৈবী অধিদৈবাত্মিকা বাক্ এনং কৃতসম্প্রত্তিকম্ আবিশতি; সর্ব্বেষাং হি বাচ উপাদানভূতা দৈবী বাক্ পৃথিব্যগ্নিলক্ষণা; সা হ্যধ্যাত্মিকাসঙ্গাদিদোষৈর্নিরুদ্ধা; বিদ্বদস্তদ্দোষাপগমে আবরণভঙ্গ ইবোদকং প্রদীপপ্রকাশবচ্চ ব্যাপ্নোতি। তদেতদুচ্যতে—পৃথিব্যা অগ্নেশ্চৈনং দৈবী বাগাবিশতীতি। সা চ দৈবী বাক্ অনৃতাদি-দোষরহিতা শুদ্ধা, যয়া বাচা দৈব্যা যৎ যদেব আত্মনে পরস্মৈ বা বদতি, তৎ তদ্ভবতি—অমোঘা অপ্রতিবদ্ধাস্য বাগ্‌ভবতীত্যর্থঃ॥ ১২॥ ১৮॥

**টীকা।**—আবেশপ্রকারবুভুৎসায়ামুত্তরবাক্যপ্রবৃত্তিং প্রতিজানীতে—কথমিত্যাদিনা। পৃথিব্যৈ চেত্যাদিবাক্যস্য ব্যাবর্ত্ত্যং পক্ষং বৃত্তানুবাদপূর্ব্বকমুত্থাপয়তি—এবমিতি। অত্রেতি বৈদিকান্নির্দ্ধারয়িতুং সপ্তমী। বহুবদনশীলত্বে হেতুঃ শ্রুত্যুক্তেতি। মোক্ষার্থতামৃণাপাকরণ-শ্রুতিস্মৃতিভ্যাং বদন্তীতি শেষঃ। মীমাংসকপক্ষং প্রকৃতশ্রুতিবিরোধেন দূষয়তি—তেষামিতি। কথমিত্যাশঙ্ক্য শ্রুতেরাদিমধ্যাবসানালোচনয়া পুত্রাদেঃ সংসারফলত্বাবগমান্ন মুক্তিফলতেত্যাহ—জায়েত্যাদিনা। পুত্রাদীনাং চেতি চকারাদেতাবান্ বৈ কাম ইতি মধ্যসংগ্রহঃ। যদুক্ত-মৃণাপাকরণশ্রুতিস্মৃতিভ্যাং পুত্রাদের্মুক্তিফলতেতি, তত্রাহ—তস্মাদিতি। পুত্রাদেঃ শ্রুতং সংসার-

ফলত্বং পরাম্রষ্টুং তচ্ছব্দঃ। শ্রুতিশব্দঃ স্মৃতেরুপলক্ষণার্থঃ। শ্রুতিস্মৃত্যোরবিরক্তবিষয়ত্বে বাক্যশেষমনুকূলয়তি—বক্ষ্যতি চেতি। ১

মীমাংসকপক্ষং নিরাকৃত্য ভর্তৃপ্রপঞ্চপক্ষমুত্থাপয়তি—কেচিত্ত্বিতি। মনুষ্যলোকজয়স্ততো ব্যাবৃত্তির্যথেত্যপেরর্থঃ। পুত্রাদিসাধনাধীনত্বয়া লোকত্রয়ব্যাবৃত্তাবপি কথং মোক্ষঃ সম্পদ্যতে, ন হি পুত্রাদীন্যেব মুক্তিসাধনানি বিরক্তত্ববিরোধাদিত্যাশঙ্ক্যাহ—তস্মাদিতি। পৃথিব্যৈ চেত্যাদ্যোত্তরা শ্রুতিরেব মীমাংসকমতবদ্ভর্তৃপ্রপঞ্চমতমপি নিরাকরোতীতি দূষয়তি—তেষামিতি। কথং সা তন্মতং নিরাকরোতীত্যাশঙ্ক্য শ্রুতিং বিশিনষ্টি—কৃতেতি। ২

ত্র্যন্নাত্মোপাসিতুস্তদাপ্তিবচনবিরুদ্ধং পরমতমিত্যযুক্তং, তদাপ্তেরেব মুক্তিত্বাদিত্যাশঙ্ক্যাহ—ন চেতি। তথাপি কথং যথোক্তং ফলং মোক্ষো ন ভবতি, তত্রাহ—যেষেতি। ত্র্যন্নাত্মনো জ্ঞানকর্ম্মজন্যত্বে হেতুমাহ—পুনঃ পুনরিতি। সূত্রাপ্তেরমুক্তিত্বে হেত্বন্তরমাহ—যদ্ধেতি। কার্য্যকরণবত্ত্বশ্রুতেরপি সূত্রভাবো ন মুক্তিরিত্যাহ—শরীরমিতি। অবিদ্যাতদ্ভুখ-দ্বৈতস্য ত্র্যাত্মকত্বেনোপসংহারাত্তদাত্মসূত্রভাবো বন্ধান্তর্ভূতো ন মুক্তিরিতি যুক্ত্যন্তরমাহ—ত্রয়মিতি। নম্ববিরক্তস্যাজ্ঞস্য সূত্রাপ্তিফলমপি কর্ম্মাদি বিরক্তস্য বিদুষো মুক্তিফলমিতি ব্যবস্থিতির্নেত্যাহ—ন চেমিতি। ন হি পৃথিব্যৈ চেত্যাদিবাক্যস্যৈকস্য সকৃৎ শ্রুতস্যানেকার্থত্বম্। ভিদ্যতে হি তথা বাক্যমিতি স্যাদিত্যর্থঃ। ৩

পৃথিব্যৈ চেত্যাদিবাক্যাবষ্টম্ভেন পক্ষদ্বয়ং প্রতিক্ষিপ্য তদক্ষরাণি ব্যাচষ্টে—পৃথিব্যা ইতি। এনমিত্যুক্তমনূদ্য ব্যাকরোতি—এনমিতি। কথং পুনঃ সূত্রাত্মভূতা বাগুপাসকমাবিশতি, তত্রাহ—সর্ব্বেষাং হীতি। তর্হি তয়োরভেদাদবিদুষোঽপি ব্যাপ্তৈব বাগিতি বিদুষি বিশেষো নাস্তীত্যাশঙ্ক্যাহ—সা হীতি। দৈব্যাং বাচি দোষবিগমমুত্তরবাক্যেন সাধয়তি—সা চেতি। বিদ্বদ্বাচঃ স্বরূপং সংক্ষিপতি অযোঘেতি। ১২। ১৮।

**ভাষ্যানুবাদ**।—কি প্রকারে, তাহা বলিতেছেন—"পৃথিব্যৈ চৈনম্" ইত্যাদি। এই প্রকারে পুত্র দ্বারা মনুষ্যলোক, কর্ম্ম দ্বারা পিতৃলোক ও বিদ্যা দ্বারা দেবলোক জয় করাই পুত্র, কর্ম্ম ও অপরা বিদ্যার (ব্রহ্মবিদ্যা ভিন্ন বিদ্যার) প্রধান ফল, ইহা স্বয়ং শ্রুতিই প্রদর্শন করিয়াছেন। এ বিষয়ে কোন কোন বাবদূক (বাচাল) শ্রুতিবাক্যের বিশেষার্থ বুঝিতে না পারিয়া পুত্র, কর্ম্ম ও অপরা বিদ্যারও মোক্ষসাধনতা কল্পনা করিয়া থাকেন। শ্রুতি নিজেই উপক্রমে "জায়া মে স্যাৎ" ইত্যাদি কাম্য পাঙ্‌ক্ত কর্ম্মের উল্লেখ দ্বারা, এবং উপসংহারেও পুত্রাদিকে ফলবিশেষসাধনোদ্দেশ্যে বিনিযুক্ত করিয়া তাহাদের মুখ বদ্ধ করিয়া দিয়াছেন; অতএব পূর্ব্বোক্ত ঋণবোধক শ্রুতি ব্রহ্মবিদ্যারহিত অজ্ঞ লোকের সম্বন্ধেই প্রযুক্ত হইয়াছে, কিন্তু পরমাত্মবিৎ জ্ঞানী লোকের সম্বন্ধে নহে, ইহা সিদ্ধ হইল; এবং পরেও বলিবেন—'আমরা সন্তান দ্বারা কি করিব, যাহা দ্বারা আমাদের এই পরমাত্মলাভ সম্পন্ন হইবে না' ইতি। ১

কেহ কেহ বলিয়া থাকেন যে, 'পিতৃলোক ও দেবলোক জয় করা' শব্দের অর্থও পিতৃলোক ও দেবলোক হইতে ব্যাবৃত্তি ( বিরক্তি বা নিবৃত্তি ) ভিন্ন আর কিছুই নহে; অতএব একসঙ্গে পুত্র, কর্ম্ম ও অপরা বিদ্যার অনুষ্ঠান করিলে এই ত্রিবিধ লোক হইতে লোকের নিবৃত্তি বা বৈরাগ্য উপস্থিত হইবে, অনন্তর বৈরাগ্যসম্পন্ন সেই পুরুষই ক্রমে পরমাত্ম-বিষয়ে জ্ঞান লাভ করিয়া, তদ্দ্বারা মোক্ষ পর্য্যন্ত লাভ করিতে পারেন; অতএব পরম্পরাসম্বন্ধে পুত্রাদি সাধনত্রয়ও মোক্ষলাভেরই উপায়স্বরূপ ইত্যাদি। অন্নত্রয়ে আত্মজ্ঞানসম্পন্ন পূর্ব্বোক্ত সম্প্রত্তিকারী পুত্রবান্ কর্ম্মীর ফলপ্রদর্শনে প্রবৃত্ত স্বয়ং শ্রুতিই তাহাদের মুখ বন্ধ করিবার মত উত্তর দিয়াছেন। অভিপ্রায় এই যে, পুত্র ও কর্ম্মাদি সাধনগুলি যদি সত্যসত্যই মোক্ষ-সাধন হইত, তাহা হইলে কখনই মোক্ষসাধন পুত্রকে লৌকিক ফলসাধনে বিনিযুক্ত করা হইত না। ২

আর যথোক্ত ফলই যে, মোক্ষফল, একথাও বলিতে পারা যায় না; কারণ, এই ফল অন্নত্রয়ের সহিত সম্বদ্ধ, অন্নত্রয়ও আবার মেধা ও তপস্যার কার্য্য বা ফল। শ্রুতিতে পুনঃ পুনঃ অন্নোৎপাদনের কথা আছে, এবং 'যদি উৎপাদন না করিতেন, তাহা হইলে সে সমস্ত নিশ্চয়ই ক্ষয় হইত', এই শ্রুতিতে ক্ষয়েরও উল্লেখ দেখিতে পাওয়া যায়। 'শরীর জ্যোতিঃস্বরূপ' এখানে আবার কার্য্য ও সাধনত্বের নির্দ্দেশ রহিয়াছে; অধিকন্তু উপসংহারে "ত্রয়ং বা ইদং" শ্রুতিতে উক্ত ফলকে নাম, রূপ ও কর্ম্মাত্মক বলিয়া বাক্য-সমাপ্তি করা হইয়াছে। আর একই বাক্য হইতে যে, দুই রকম কল্পনা করিবে—উক্ত সাধনত্রয় একত্র অনুষ্ঠিত হইয়া কাহারো পক্ষে মোক্ষ ফল, আবার কাহারো পক্ষে অন্নত্রয়ফল সমুৎপাদন করিয়া থাকে, তাহাও নহে, একই বাক্য হইতে ঐরূপে দুই রকম অর্থ কল্পনা কিছুতেই বুঝিতে পারা যায় না; কেন না, পুত্রাদি সাধনত্রয়ের অন্নত্রয়াত্মক ফল প্রদর্শনেই সম্পূর্ণ বাক্যটি পরিসমাপ্ত হইয়াছে; সুতরাং একই বাক্যে ঐ প্রকার দুই রকম ফলের কল্পনা করা ত কোন মতেই সঙ্গত হইতে পারে না। ৩

পৃথিবী ও অগ্নির দৈবী—অধিদেবতাস্বরূপা বাক্—ইহাতে যিনি যথোক্ত প্রকারে সংপ্রত্তি সম্পাদন করেন, তিনি তাহাতে প্রবেশ করেন। পৃথিবী ও অগ্নিরূপা বাক্ হইতেছে সর্ব্বপ্রাণীর বাক্যের উপাদান বা উৎপত্তির কারণ; কিন্তু দেহাসক্তিদোষে সেই বাক্ নিরুদ্ধভাবে ( পরিচ্ছিন্ন হইয়া ) থাকে; জ্ঞানীর সেই আসক্তি-দোষ দূরীভূত হইয়া যায়; সুতরাং পরিচ্ছেদ-জনক আবরণও ভাঙ্গিয়া যায়, তখন আবরণভঙ্গে জল ও প্রদীপ-প্রকাশের ন্যায় বাক্‌ও বিস্তৃতি লাভ

করিয়া থাকে; "পৃথিব্যৈ অগ্নেশ্চ" ইত্যাদি বাক্যে সেই অভিপ্রায়ই প্রকাশ করা হইয়াছে। সেই দৈবী বাক্ই অসত্যতাদি-দোষশূন্য অতি বিশুদ্ধ। যে ব্যক্তি নিজের জন্যই হউক বা পরের জন্যই হউক, এই দৈবী বাক্ দ্বারা যাহা যাহা বলেন, তাঁহার তাহাই সিদ্ধ হয়, অর্থাৎ ইহার বাক্য অমোঘ—অব্যাহত হয়॥ ১২॥ ১৮॥

দিবশ্চৈনমাদিত্যাচ্চ দৈবং মন আবিশতি, তদ্বৈ দৈবং মনো যেনানন্দ্যেব ভবত্যথো ন শোচতি॥ ১৩॥ ১৯॥

**সরলার্থঃ**।—তথা দিবঃ (দ্যুলোকাৎ) চ আদিত্যাৎ (সূর্য্যাৎ) চ (অপি) দৈবং (স্বভাবনির্ম্মলং) মনঃ এনং (কৃতসম্প্রত্তিকং জনং) আবিশতি। তৎ বৈ (এব) দৈবং মনঃ, [কিং তৎ?] যেন (মনসা) [জনঃ] আনন্দী (আনন্দবান্) এব ভবতি, অথো (পুনঃ) ন শোচতি (ন দুঃখমনুভবতি, তৎ)॥ ১৩॥ ১৯॥

**মূলানুবাদ**।—সেইরূপ দ্যুলোক এবং আদিত্য হইতেও দৈব মন আসিয়া ইহাতে প্রবিষ্ট হয়। তাহাই সেই দৈব মন, যে মন দ্বারা এই ব্যক্তি নিরবচ্ছিন্ন আনন্দী—কেবলই সুখী হয়, কিন্তু কখনও শোক পায় না; [কারণ, তখন কোন প্রকার দুঃখ-কারণের সহিত তাহার সম্বন্ধ থাকে না]॥ ১৩॥ ১৯॥

**শাঙ্করভাষ্যম্**।—তথা দিবশ্চৈনম্ আদিত্যাৎ চ দৈবং মন আবিশতি,—তচ্চ দৈবং মনঃ, স্বভাবনির্ম্মলত্বাৎ; যেন মনসা অসাবানন্দ্যেব ভবতি সুখ্যেব ভবতি; অথো অপি ন শোচতি, শোকাদিনিমিত্তাসংযোগাৎ॥ ১৩॥ ১৯॥

**টীকা**।—বাচি দর্শিতন্যায়ং মনস্যতিদিশতি—তথেতি। যৎ মনঃ স্বভাবনির্ম্মলত্বেন দৈবমিত্যুক্তং, তদেব বিশিনষ্টি—যেনেতি। অসাবিতি বিদ্বদুক্তিঃ। যেন মনসা বিদ্বান্ শোচত্যপি তদ্ধেত্বভাবাৎ, তদ্দৈবমিতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। ১৩। ১৯।

**ভাষ্যানুবাদ**।—সেই প্রকার, দ্যুলোক হইতে ও আদিত্য হইতে দৈব মন তাহাতে প্রবেশ করে, স্বভাব-শুদ্ধ বলিয়া তাহাই দৈব মন,—যে মন দ্বারা এই ব্যক্তি কেবলই আনন্দী—সুখীই হন; কখনও শোক করেন না; কারণ, তখন তাহার কোন প্রকার শোক-কারণের সহিত সম্বন্ধ থাকে না॥ ১৩॥ ১৯॥

অদ্ভ্যশ্চৈনং চন্দ্রমসশ্চ দৈবঃ প্রাণ আবিশতি, স বৈ দৈবঃ প্রাণো যঃ সঞ্চরংশ্চাসঞ্চরংশ্চ ন ব্যথতেঽথো ন রিষ্যতি, স এবংবিৎ সর্ব্বেষাং ভূতানামাত্মা ভবতি, যথৈষা দেবতৈবং সঃ, যথৈতাং দেবতাং সর্ব্বাণি ভূতান্যবন্ত্যেবং

হৈবংবিদং সর্ব্বাণি ভূতান্যবন্তি। যদু কিঞ্চেমাঃ প্রজাঃ শোচন্ত্যমৈবাসাং তদ্ভবতি পুণ্যমেবামুং গচ্ছতি, ন হ বৈ দেবান্ পাপং গচ্ছতি ॥ ৭৪ ॥ ২০ ॥

**সরলার্থঃ।**—তথা অদ্ভ্যঃ চ চন্দ্রমসঃ চ দৈবঃ প্রাণঃ এনং ( কৃতসম্প্রত্তিকং জনং ) আবিশতি ; সঃ বৈ ( এব ) দৈবঃ ( বিশুদ্ধঃ ) প্রাণঃ, যঃ ( প্রাণঃ ) সঞ্চরন্ (ব্যাপারং কুর্ব্বন্ ) চ অসঞ্চরন্ চ (ব্যাপাররহিতঃ চ—সর্ব্বাসু অবস্থাসু চ) ন ব্যথতে ( ন কাতর্য্যম্ অনুভবতি ), ন রিষ্যতি ( ন বিনশ্যতি ) অথো ( অপি )। সঃ এবং-বিদ্ ( ব্রহ্মাত্মদর্শী জনঃ ) সর্ব্বেষাং ভূতানাং আত্মা ( সর্ব্বাত্মা ) ভবতি ; যথা এষা ( পূর্ব্বোক্তা ) দেবতা ( হিরণ্যগর্ভঃ ), এবং সঃ ( ব্রহ্মাত্মদর্শী ) ; সর্ব্বাণি ভূতানি যথা এতাং দেবতাং ( হিরণ্যগর্ভং ) অবন্তি ( যজ্ঞাদিভিঃ পালয়ন্তি পূজয়ন্তি ), এবং ( তথা ) হ ( এব ) সর্ব্বাণি এবংবিদং ( ব্রহ্মাত্মদর্শিনং ) অবন্তি ( পূজয়ন্তি )। ইমাঃ প্রজাঃ ( জনাঃ ) যৎ উ কিং চ ( যৎকিঞ্চিৎ ) শোচন্তি, আসাং ( প্রজানাং ) তৎ ( শোচনং ) অমা ( সহ ) [ প্রজাভিঃ ] এব ভবতি ; অমুং ( ব্রহ্মাত্মবিদং ) তু পুণ্যং ( শুভং ) এব গচ্ছতি ; ন হ ( নৈব ) দেবান্ পাপং গচ্ছতি ( দেবা ন পাপিনঃ ভবন্তি ইত্যর্থঃ ) ॥ ৭৪ ॥ ২০ ॥

**মূলানুবাদ।**—জল এবং চন্দ্র হইতেও দৈব প্রাণ আসিয়া অন্নত্রয়বিদ্ ব্যক্তিতে প্রবেশ লাভ করে। তাহাই দৈব প্রাণ, যাহা সঞ্চরণ করুক বা না-ই করুক, কোন অবস্থায়ই ব্যথিত হয় না, এবং বিনষ্টও হয় না ; যথোক্ত ত্রিবিধ অন্নতত্ত্বজ্ঞ ব্যক্তি সর্ব্বভূতের আত্ম-স্বরূপ হন—এই দেবতা—হিরণ্যগর্ভ যেরূপ ( সর্ব্বভূতের আত্মা ), তিনিও তেমনি ; এবং সমস্ত ভূতগণ যেমন এই দেবতার ( হিরণ্য-গর্ভের ) রক্ষা করেন—যজ্ঞাদি দ্বারা পূজা করেন, তেমনি এই অন্নত্রয়-বিদ্ ব্যক্তিকেও সর্ব্বভূতে রক্ষা করিয়া থাকে। এই প্রাণিগণ যাহা কিছু শোক করিয়া থাকে, সেই শোক সর্ব্বপ্রাণি-সাধারণ হইয়া থাকে, কিন্তু অন্নব্রহ্মাত্মবিদ্ ব্যক্তিতে কেবল পুণ্যই গমন করে ; কেননা, পাপ কখনই দেবগণকে আশ্রয় করিতে পারে না ॥ ৭৪ ॥ ২০ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তথা অদ্ভ্যশ্চৈনং চন্দ্রমসশ্চ দৈবঃ প্রাণ আবিশতি ; সঃ বৈ দৈবঃ প্রাণঃ কিংলক্ষণ ইত্যুচ্যতে—যঃ সঞ্চরন্ প্রাণিভেদেষু, অসঞ্চরন্ সমষ্টি-

ব্যষ্টিরূপেণ, অর্থবা সঞ্চরন্ জঙ্গমেষু অসঞ্চরন্ স্থাবরেষু, ন ব্যথতে ন দুঃখনিমিত্তেন ভয়েন যুজ্যতে; অপো অপি ন রিষ্যতি ন বিনশ্যতি ন হিংসামাপদ্যতে। সঃ—যো যথোক্তমেবং বেত্তি ত্র্যন্নাত্মদর্শনম্, সঃ—সর্ব্বেষাং ভূতানামাত্মা ভবতি, সর্ব্বেষাং ভূতনাং প্রাণো ভবতি, সর্ব্বেষাং ভূতানাং মনো ভবতি, সর্ব্বেষাং ভূতানাং বাগ্‌ভবতি—ইত্যেবং সর্ব্বভূতাত্মতয়া সর্ব্বজ্ঞো ভবতীত্যর্থঃ, সর্ব্বকৃচ্চ। যথৈষা পূর্ব্বসিদ্ধা হিরণ্যগর্ভদেবতা, এবমেব নাস্য সর্ব্বজ্ঞত্বে সর্ব্বকৃত্যে বা ক্বচিৎ প্রতিঘাতঃ, স ইতি দার্ষ্টান্তিকনির্দ্দেশঃ। কিঞ্চ, যথৈতাং হিরণ্যগর্ভদেবতাম্ ইজ্যাদিভিঃ সর্ব্বাণি ভূতান্যবন্তি পূজয়ন্তি, এবং হ এবংবিদং সর্ব্বাণি ভূতান্যবন্তি—ইজ্যাদিলক্ষণাং পূজাং সততং প্রযুঞ্জত ইত্যর্থঃ। ১

অথেদমাশঙ্ক্যতে—সর্ব্বপ্রাণিনামাত্মা ভবতীত্যুক্তম্; তস্য চ সর্ব্বপ্রাণিকার্য্যকরণাত্মত্বে সর্ব্বপ্রাণিসুখদুঃখৈঃ সম্বধ্যেত ইতি। তন্ন; অপরিচ্ছিন্নবুদ্ধিত্বাৎ—পরিচ্ছিন্নাত্মবুদ্ধীনাং হি আক্রোশাদৌ দুঃখসম্বন্ধো দৃষ্টঃ—অনেনাহমাক্রুষ্ট ইতি; অস্য তু সর্ব্বাত্মনো য আক্রুশ্যতে, যশ্চাক্রোশতি—তয়োরাত্মত্ববুদ্ধিবিশেষাভাবান্ন তন্নিমিত্তং দুঃখমুপপদ্যতে। মরণদুঃখবচ্চ নিমিত্তাভাবাৎ—যথা হি কস্মিংশ্চিন্মৃতে কস্যচিদ্দুঃখমুৎপদ্যতে—মমাসৌ পুত্রো ভ্রাতা চেতি—পুত্রাদিনিমিত্তম্; তন্নিমিত্তাভাবে তন্মরণদর্শিনোঽপি নৈব দুঃখমুপজায়তে, তথা ঈশ্বরস্যাপি অপরিচ্ছিন্নাত্মনো মম-তবতাদিদুঃখনিমিত্ত-মিথ্যাজ্ঞানাদিদোষাভাবান্নৈব দুঃখমুপজায়তে। তদেতদুচ্যতে—। ২

যৎ উ কিঞ্চ যৎকিঞ্চ ইমাঃ প্রজাঃ শোচন্তি, অমৈব সহৈব প্রজাভিঃ তচ্ছোকাদিনিমিত্তং দুঃখং সংযুক্তং ভবতি, আসাং প্রজানাং পরিচ্ছিন্নবুদ্ধিজনিতত্বাৎ; সর্ব্বাত্মনস্তু কেন সহ কিং সংযুক্তং ভবেৎ বিযুক্তং বা। অমুং তু প্রাজাপত্যে পদে বর্ত্তমানং পুণ্যমেব—শুভমেব ফলমভিপ্রেতং পুণ্যমিতি—নিরতিশয়ং হি তেন পুণ্যং কৃতম্, তেন তৎফলমেব গচ্ছতি; ন হ বৈ দেবান্ পাপং গচ্ছতি, পাপফলস্যাবসরাভাবাৎ—পাপফলং দুঃখং ন গচ্ছতীত্যর্থঃ ॥ ১৪ ॥ ২০ ॥

**টীকা।**—মনস্যুক্তং ন্যায়ং প্রাণেঽতিদিশতি—অথেতি। তমেব দৈবং প্রাণং প্রশ্নপূর্ব্বকং প্রকটয়তি—স বা ইতি। স এবংবিদিত্যাদি ব্যাচষ্টে—স য ইতি। বিদিরত্র লাভার্থঃ। ন কেবলং যথোক্তমেব বিদ্যাফলং, কিন্তু ফলান্তরমপ্যস্তীত্যাহ—কিঞ্চেতি।

সর্ব্বভূতাত্মত্বে তদ্দোষযোগাৎ প্রাজাপত্যং পদমনাদেয়মিত্যুত্তরবাক্যব্যাবর্ত্ত্যামাশঙ্কামাহ—অথেতি। সর্ব্বপ্রাণিসুখদুঃখৈরিত্যস্মাদূর্দ্ধং সম্বন্ধোঽধ্যাহর্ত্তব্যঃ। সর্ব্বাত্মকে বিদুষ্যেকৈকভূতনিষ্ঠদুঃখযোগো নাস্তীত্যুত্তরমাহ—তন্নেতি। তদেব প্রপঞ্চয়তি—পরিচ্ছিন্নেতি। অপরিচ্ছিন্নধীত্বেঽপি সূত্রাত্মকে বিদুষি সর্ব্বভূতান্তর্ভাবাত্তদ্দুঃখাদিযোগঃ স্যাদেবেত্যাশঙ্ক্য জঠরকুহরবিপরিবর্ত্তিক্রিমি-

দোষৈরস্মাকমসংসর্গবৎ প্রকৃতেঽপি সম্ভবাৎ নৈবমিত্যভিপ্রেত্যাহ—ন্যরণোতি। নোপপদ্যতে বিদুষো দুঃখমিতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। দৃষ্টান্তং বিবৃণোতি—যথেতি। মৈত্রস্থ স্বহন্তাদ্যভিমানবতস্তদ্দুঃখাদিযোগবদ্বিদুষঃ সূত্রাত্মনঃ স্বাংশভূতসর্ব্বভূতাভিমানিনস্তদ্দুঃখাদিসংসর্গঃ স্যাদিত্যাশঙ্ক্য দার্ষ্টান্তিকমাহ—তথেতি। মম-তবতাদীত্যাদিপদেন অহন্তাগ্রহণং, তদেব দুঃখনিমিত্তং মিথ্যাজ্ঞানম্। আদিশব্দেন রাগাদিরুক্তঃ। উক্তেঽর্থে শ্রুতিমবতার্য্য ব্যাচষ্টে—তদেতদিতি। শুভমেব গচ্ছতীতি সম্বন্ধঃ। ফলরূপেণ বর্ত্তমানস্থ কথং কর্ম্মসম্বন্ধঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—ফলমিতি। উক্তমেব ব্যনক্তি—নিরতিশয়ং হীতি। ৭৪। ২০॥

**ভাষ্যানুবাদ।**—পূর্ব্ববৎ জল হইতে এবং চন্দ্র হইতে দৈব প্রাণ আসিয়া ইহাতে (অন্নত্রয়াত্মবিদ্ ব্যক্তিতে) ব্যাপ্ত হয়। সেই দৈব প্রাণের লক্ষণ বা পরিচয় কিপ্রকার, তাহা বলিতেছেন—যাহা বিভিন্নপ্রকার প্রাণিগণের মধ্যে সঞ্চরণ করে, এবং সমষ্টি-ব্যষ্টিভেদে সঞ্চরণ নাও করে, অথবা যাহা জঙ্গমে (গতিশীলে) সঞ্চরণ করে, আর স্থাবর—পাষাণাদির মধ্যে সঞ্চরণ করে না, তাহা কোন অবস্থায়ই ব্যথিত হয় না—দুঃখের কারণীভূত অবস্থায়ও ভয়ে কাতর হয় না, এবং বিনষ্টও হয় না, অর্থাৎ কোন প্রকারে হিংসিতও হয় না : তাহাই দৈব প্রাণ। সেই ব্যক্তি—যিনি যথোক্তপ্রকারে অন্নত্রয়াত্মজ্ঞান জানেন, সেই ব্যক্তি সর্ব্বভূতের আত্মস্বরূপ হন, সর্ব্বভূতের প্রাণস্বরূপ হন, সর্ব্বভূতের মনঃস্বরূপ হন, এবং সর্ব্বভূতের বাক্‌স্বরূপ হন—এই প্রকারে সর্ব্বভূতাত্মক ভাবে সর্ব্বজ্ঞ এবং সর্ব্বকর্ত্তাও হন। পূর্ব্বসিদ্ধ হিরণ্যগর্ভের ন্যায় ইহার সর্ব্বজ্ঞতায় এবং সর্ব্বকর্তৃত্বে কোন প্রকার ব্যাঘাত ঘটে না। শ্রুতির দ্বিতীয় 'সঃ' পদে দার্ষ্টান্তিক নির্দ্দেশ। অপিচ, সমস্ত ভূত যাগযজ্ঞাদি দ্বারা যেমন এই হিরণ্যগর্ভনামক দেবতার পালন—পূজা করিয়া থাকে, তেমনি সমস্ত ভূতগণ যথোক্ত অন্নত্রয়াত্মবিদ্‌কেও রক্ষা করিয়া থাকে, অর্থাৎ তাহার উদ্দেশ্যেও সর্ব্বদা যজ্ঞাদিরূপ পূজার অনুষ্ঠান করিয়া থাকে। ১

অতঃপর এইরূপ আশঙ্কা করা হইতেছে—পূর্ব্বে বলা হইয়াছে যে, তিনি সর্ব্বপ্রাণীর আত্মস্বরূপ হন, কিন্তু তিনি যদি সর্ব্বপ্রাণীর দেহেন্দ্রিয়াদির সহিত অভিন্নভাবই প্রাপ্ত হন, তাহা হইলে সেই প্রাণিগণের সুখ-দুঃখের সহিত সম্বন্ধ লাভ করাও তাঁহার পক্ষে সম্ভবপর হয়? না—তাহা সম্ভব হয় না; কারণ? যেহেতু, তখন তাঁহার বুদ্ধি পরিচ্ছিন্নভাব পরিত্যাগ করিয়া অপরিচ্ছিন্নভাব প্রাপ্ত হয়। যাহারা আত্মাকে পরিচ্ছিন্ন বলিয়া মনে করে, তাহাদেরই আক্রোশাদি কারণে দুঃখ-সম্বন্ধ হইতে দেখা যায়, কিন্তু এই সর্ব্বাত্মভাবাপন্ন অন্নত্রয়াত্মদর্শীর পক্ষে আক্রোশের কর্ত্তা ও আক্রোশের কর্ম্ম—উভয়েতেই তুল্যপ্রকার আত্মবুদ্ধি থাকায় অর্থাৎ সর্ব্বত্র তুল্যরূপে আত্মভাব সমুৎপন্ন হওয়ায় আক্রোশাদিজনিত

দুঃখেরও সম্ভাবনা থাকে না; কারণ না থাকায় যে, দুঃখের অভাব হয়, মরণদুঃখও তাহার অপর দৃষ্টান্ত। যেমন কোন ব্যক্তির মৃত্যু হইলে ব্যক্তিবিশেষের দুঃখ হইয়া থাকে,—'এই মৃত ব্যক্তি আমার পুত্র কিংবা ভ্রাতা' ইত্যাদি সম্বন্ধজ্ঞানই সেই দুঃখের নিদান। অপিচ, সেই সম্বন্ধরূপ কারণটি যাহার নাই, মৃত্যুদর্শনেও কিন্তু তাহার সেরূপ দুঃখ জন্মে না; তেমনি অপরিচ্ছিন্নাত্মবুদ্ধিসম্পন্ন তাদৃশ ঈশ্বরের পক্ষেও দুঃখনিদান মমতাদি ভ্রান্তিজ্ঞানরূপ দোষ বিদ্যমান না থাকায় অর্থাৎ বিনষ্ট হইয়া যাওয়ায় নিশ্চয়ই দুঃখ সমুৎপন্ন হয় না। অতঃপর এখানে এই কথাই বিশেষ-ভাবে বলা হইতেছে।—২

এই প্রজাগণ (প্রাণিসমূহ) যে কিছু শোক করিয়া থাকে, তাহারা পরিচ্ছিন্ন-জ্ঞানসম্পন্ন; এই কারণে সেই প্রাণিগণের সহিতই সেই শোকাদিজনিত দুঃখের সম্বন্ধ হইয়া থাকে, অর্থাৎ বিভিন্ন প্রাণীর সহিত সম্বন্ধবোধই সেই শোকাদি দুঃখের কারণ, কিন্তু যিনি সর্ব্বাত্মক, তাঁহার সহিত কোন্ বস্তু সংযুক্ত বা বিযুক্ত হইবে? পরন্তু প্রাজাপত্য পদে (হিরণ্যগর্ভের অধিকারে) অবস্থিত এই পুরুষে কেবল পুণ্যই আশ্রয় লাভ করে। এখানে পুণ্য-শব্দে পুণ্যফল বুঝিতে হইবে। তিনি অত্যধিক পুণ্যকর্ম্ম করিয়াছেন, সেই হেতু সেই পুণ্যফলই তাঁহাকে আশ্রয় করিয়া থাকে; দেবগণকে কখনও পাপে আশ্রয় করে না, অর্থাৎ তাঁহাদের পাপফল দুঃখ-সমুৎপত্তির উপযুক্ত অবসরই থাকে না; সুতরাং পাপফল দুঃখ তাঁহাদিগকে আশ্রয় করে না বলা হইল॥ ৭৪ ॥ ২০ ॥

**আভাস-ভাষ্যম্।**—"ত এতে সর্ব্ব এব সমাঃ সর্ব্বেঽনন্তাঃ" ইত্য-বিশেষেণ বাঙ্মনঃপ্রাণানামুপাসনমুক্তম্, নান্যতমগতো বিশেষ উক্তঃ। কিমেবমেব প্রতিপত্তব্যম্, কিংবা বিচার্য্যমাণে কশ্চিদ্বিশেষঃ ব্রতমুপাসনং প্রতিপত্তুং শক্যতে, ইত্যুচ্যতে—

**আভাস-ভাষ্যানুবাদ।**—'ইহারা সকলেই সমান, সকলেই অনন্ত' ইত্যাদি বাক্যে সাধারণভাবে বাক্, মনঃ ও প্রাণের উপাসনামাত্র উক্ত হইয়াছে, কিন্তু তন্মধ্যে কাহারো সম্বন্ধে কোনরূপ বিশেষ কথা বলা হয় নাই। এখন সন্দেহ হইতেছে যে, যাহা বলা হইয়াছে, তাহা ঠিক সেই ভাবেই অর্থাৎ সাধা-রণভাবেই বুঝিতে হইবে, কিংবা বিচার করিয়া দেখিলে সে সম্বন্ধে ব্রত ও উপাসনাসম্বন্ধে কোনপ্রকার বিশেষ কিছু বুঝিতে পারা যাইবে; এই আশঙ্কায় বলিতেছেন—

অথাতো ব্রতমীমাংসা, প্রজাপতির্হ কর্ম্মাণি সসৃজে, তানি

সৃষ্টান্যন্যোন্যেনাস্পর্দ্ধন্ত—বদিষ্যাম্যেবাহমিতি বাগ্‌দধ্রে, দ্রক্ষাম্যহমিতি চক্ষুঃ, শ্রোষ্যাম্যহমিতি শ্রোত্রমেবমন্যানি কর্ম্মাণি যথাকর্ম্ম, তানি মৃত্যুঃ শ্রমো ভূত্বোপযেমে, তান্যাপ্নোৎ, তান্যাপ্ত্বা মৃত্যুরবারুন্ধ, তস্মাচ্ছ্রাম্যত্যেব বাক্ শ্রাম্যতি চক্ষুঃ শ্রাম্যতি শ্রোত্রমথেমমেব নাপ্নোদ্ যোঽয়ং মধ্যমঃ প্রাণস্তানি জ্ঞাতুং দধ্রিরে।

অয়ং বৈ নঃ শ্রেষ্ঠো যঃ সঞ্চরংশ্চাসঞ্চরংশ্চ ন ব্যথতে ন রিষ্যতি, হন্তাস্যৈব সর্ব্বে রূপমসামেতি, ত এতস্যৈব সর্ব্বে রূপমভবংস্তস্মাদেত এতেনাখ্যায়ন্তে প্রাণা ইতি; তেন হ বাব তৎ কুলমাচক্ষতে যস্মিন্ কুলে ভবতি য এবং বেদ, য উ হৈবংবিদা স্পর্দ্ধতেঽনুশুষ্যত্যনুশুষ্য হৈবান্ততো ম্রিয়ত ইত্যধ্যাত্মম্ ॥৭৫॥২১॥

**সরলার্থঃ।**—অথ (প্রজাসৃষ্টেরনন্তরং) ব্রতমীমাংসা (ব্রতস্য বক্ষ্যমাণোপাসন-কর্ম্মণঃ মীমাংসা—সিদ্ধান্তঃ) [উচ্যতে]—প্রজাপতিঃ কিল (ঐতিহ্যে) কর্ম্মাণি (ক্রিয়াসাধনানি ইন্দ্রিয়াণি) সসৃজে (সৃষ্টবান্); তানি সৃষ্টানি (উৎপাদিতানি সন্তি) অন্যোন্যেন (পরস্পরং) অস্পর্দ্ধন্ত (স্পর্দ্ধাং চক্রুঃ)। [স্পর্দ্ধাপ্রকারমাহ—] 'অহং বদিষ্যামি এব (শব্দোচ্চারণং করিষ্যামি এব) ন ততো নিবৃত্তা ভবেয়ম্' ইতি (এতৎ ব্রতং) বাক্ (বাগিন্দ্রিয়ং কর্ত্তৃ) দধ্রে (ধৃতবতী); তথা অহং দ্রক্ষ্যামি এব (দর্শনব্যাপারং করিষ্যাম্যেব, ন ততো বিরতং ভবিষ্যামি) ইতি চক্ষুঃ দধ্রে (এবং ব্রতং ধৃতবৎ); তথা 'অহং শ্রোষ্যামি (শ্রবণব্যাপারং করিষ্যাম্যেব) ইতি (ব্রতং) শ্রোত্রং [দধ্রে], অন্যানি কর্ম্মাণি (ত্বক্‌প্রভৃতীনি ইন্দ্রিয়াণি) এবং (বাগাদিবৎ ব্রতং ধৃতবন্তি)। মৃত্যুঃ (মারকঃ) শ্রমঃ (শ্রমরূপী) ভূত্বা তানি কর্ম্মাণি (ইন্দ্রিয়াণি) উপযেমে (উপগতঃ), তানি (ইন্দ্রিয়াণি) আপ্নোৎ (শ্রমরূপেণ ব্যাপ্তবান্)। তানি চ আপ্ত্বা (প্রাপ্য) অবারুন্ধ (অবরোধং কৃতবান্—স্বস্বকর্ম্মভ্যো বিরতানি কৃতবান্); তস্মাৎ (মৃত্যুনা আক্রান্তত্বাৎ হেতোঃ) বাক্ (বাগিন্দ্রিয়ং) শ্রাম্যতি (স্বকর্ম্মণঃ বিরম্যতে) এব (নিশ্চয়ে), চক্ষুঃ [অপি] শ্রাম্যতি এব, শ্রোত্রং শ্রাম্যতি এব; অথ ইমম্ এব ন আপ্নোৎ (স্বকর্ম্মণঃ নিবারয়িতুং শক্তো ন বভূব) [মৃত্যুরিতিশেষঃ]; কোঽসৌ?] যঃ অয়ং মধ্যমঃ (মুখ্যঃ) প্রাণঃ (প্রাণনাদিপঞ্চবৃত্তিকঃ)। তানি মৃত্যুগ্রস্তানি বাগাদীনি ইন্দ্রিয়াণি) জ্ঞাতুং দধ্রিরে (তং জ্ঞাতুং মনোনিবেশং

চক্ষুঃ); অয়ং (মুখ্যঃ প্রাণঃ) বৈ (এব) নঃ (অস্মাকং মধ্যে) শ্রেষ্ঠঃ (প্রধানঃ), যঃ সঞ্চরন্ চ অসঞ্চরন্ চ (স্বব্যাপারং কুর্ব্বন্ অকুর্ব্বন্ অপি) ন ব্যথতে (ন দুঃখমনুভবতি), অথ (তথা) ন রিষ্যতি (ন বিনশ্যতি); হন্ত (আহ্লাদে) সর্ব্বে (বয়ং) অস্য (প্রাণস্য) এব রূপং অসাম (আত্মত্বেন ভজামহে)'ইতি। [ততঃ] তে সর্ব্বে (বাগাদয়ঃ) এতস্য (প্রাণস্য) এব রূপং অভবন্ (তমেব আত্মত্বেন প্রাপ্তাঃ); তস্মাৎ (বাগাদীনাং প্রাণাত্মভাবাৎ হেতোঃ) এতে (বাগাদয়ঃ) এতেন (প্রাণেন প্রাণ-শব্দেন) প্রাণাঃ ইতি আখ্যায়ন্তে (কথ্যন্তে)। যঃ (জনঃ) এবং (যথোক্তপ্রকারং প্রাণতত্ত্বং) বেদ (জানাতি), তেন (বিদুষা—তন্নাম্না) তৎ কুলং (বংশং) আচক্ষতে (কথয়ন্তি) [লৌকিকাঃ],—[সঃ] যস্মিন্ কুলে ভবতি (উৎপদ্যতে); যঃ উ হ (পুনঃ) এবংবিদা (যথোক্তবিজ্ঞানবতা সহ) স্পর্দ্ধতে, [সঃ] অনুশুষ্যতি (প্রত্যহং শোষম্ আপদ্যতে), অনুশুষ্য হ (এব) অন্ততঃ (অন্তে) ম্রিয়তে (মৃতো ভবতি), ইতি অধ্যাত্মম্ (আত্মানং—দেহম্ অধিকৃত্য প্রবৃত্তং ব্রতমিত্যর্থঃ)॥ ৭৫ ॥ ২১ ॥

**মূলানুবাদ।**—অতঃপর ব্রতমীমাংসা অর্থাৎ উপাসনাত্মক কর্ম্মবিচার আরব্ধ হইতেছে,—পুরাকালে প্রজাপতি কর্ম্মসমূহ অর্থাৎ কর্ম্মনির্ব্বাহক ইন্দ্রিয়গণকে সৃষ্টি করিয়াছিলেন; সেই ইন্দ্রিয়গণ সৃষ্ট হইয়া [স্ব স্ব কর্ত্তব্য বিষয়ে] পরস্পরের প্রতি স্পর্দ্ধা করিতে লাগিল, —বাগিন্দ্রিয় স্থির করিল যে, আমি সর্ব্বদাই কথা বলিব, (কখনও বিরত হইব না); চক্ষুঃ নিয়ম করিল যে, আমি সর্ব্বদাই দর্শন করিব, এবং শ্রবণেন্দ্রিয় নিয়ম গ্রহণ করিল যে, আমি সর্ব্বদাই শ্রবণ করিব; এইরূপ অন্যান্য ইন্দ্রিয়গণও যথাযোগ্য নিজ নিজ কর্ম্মসম্বন্ধে [নিয়ম গ্রহণ করিল]; কিন্তু মৃত্যু শ্রমরূপী হইয়া তাহাদের নিকট উপস্থিত হইল, এবং তাহাদিগকে আয়ত্ত করিল। তাহার পর মৃত্যু তাহাদিগকে অবরুদ্ধ করিল অর্থাৎ তাহাদের অবিশ্রান্তভাবে কর্ম্মসম্পাদনে বাধা ঘটাইল; সেই কারণে বাক্ও কার্য্য করিয়া পরিশ্রান্ত হয়, চক্ষুও পরিশ্রান্ত হয় এবং শ্রবণেন্দ্রিয়ও পরিশ্রান্ত হইয়া (স্বব্যাপার হইতে বিরত হয়); পক্ষান্তরে, মৃত্যু কেবল ইহাকেই আয়ত্ত করিতে পারে নাই, যাহার নাম মধ্যম প্রাণ বা প্রাণাপানাদি পঞ্চবৃত্তিবিশিষ্ট মুখ্য প্রাণ। সেই ইন্দ্রিয়গণ

তাহাকে জানিবার জন্য মনোনিবেশ করিল, তাহারা বুঝিল যে, ইনিই আমাদের মধ্যে শ্রেষ্ঠ,—যিনি কার্য্য করুন বা না-ই করুন, কিছুতেই শ্রান্ত হন না, এখন আমরা সকলে ইহারই রূপ ভজনা করি। তাহারা সকলে আনন্দসহকারে এতৎস্বরূপই হইল অর্থাৎ প্রাণকেই আত্মারূপে গ্রহণ করিল; সেই হেতুই এই বাগাদি ইন্দ্রিয়গণ ইহার নামে—প্রাণ-সংজ্ঞায় অভিহিত হইয়া থাকে। যিনি এই তত্ত্ব অবগত হন, তিনি যে বংশে জন্মগ্রহণ করেন, সেই বংশ তাঁহারই নামে প্রসিদ্ধি লাভ করিয়া থাকে। এবংবিধ জ্ঞানীর সহিত যে লোক স্পর্দ্ধা করে, সে লোক দিন দিন শুষ্কতা প্রাপ্ত হয়, শুষ্ক হইতে হইতে শেষে মরিয়া যায়; ইহা হইল অধ্যাত্মাধিকারে ব্রত ॥ ৭৫ ॥ ২১ ॥

**শাঙ্করভাষ্যম্।**—অথাতঃ, অনন্তরং ব্রত-মীমাংসা উপাসন-কর্ম্মবিচারণেত্যর্থঃ। এষাং প্রাণানাং কস্য কর্ম্ম ব্রতত্বেন ধারয়িতব্যম্—ইতি মীমাংসা প্রবর্ত্ততে। তত্র প্রজাপতির্হ—হ-শব্দঃ কিলার্থে,—প্রজাপতিঃ কিল প্রজাঃ সৃষ্ট্বা কর্ম্মাণি—করণানি বাগাদীনি—কর্ম্মার্থানি হি তানীতি কর্ম্মাণীত্যুচ্যন্তে, সসৃজে সৃষ্টবান্ বাগাদীনি করণানীত্যর্থঃ। তানি পুনঃ সৃষ্টানি অন্যোন্যেন ইতরেতরমস্পর্দ্ধন্ত স্পর্দ্ধাং সঙ্ঘর্ষং চক্রুঃ। কথম্? বদিষ্যাম্যেব—স্বব্যাপারাদ্বদনাদ্ অনুপরতৈবাহং স্যামিতি বাক্ ব্রতং দধ্রে ধৃতবতী,—যদ্যন্যোঽপি মৎসমোঽস্তি স্বব্যাপারাদনুপরন্তং শক্তঃ, সোঽপি দর্শয়ত্বাত্মনো বীর্য্যমিতি। তথা দ্রক্ষ্যাম্যহমিতি চক্ষুঃ; শ্রোষ্যাম্যহমিতি শ্রোত্রম্; এবমন্যান্যপি কর্ম্মাণি করণানি যথাকর্ম্ম—যদ্ যদ্ যস্য কর্ম্ম—যথাকর্ম্ম; তানি করণানি মৃত্যুর্মারকঃ শ্রমঃ শ্রমরূপী ভূত্বা উপযেমে সংজগ্রাহ। কথম্? তানি করণানি স্বব্যাপারে প্রবৃত্তান্যাপ্নোৎ শ্রমরূপেণাত্মানং দর্শিতবান্; আপ্ত্বা চ তানি অবারুন্ধ অবরোধং কৃতবান্ মৃত্যুঃ—স্বকর্ম্মভ্যঃ প্রচ্যাবিতবানিত্যর্থঃ। তস্মাদদ্যত্বেঽপি বদনে স্বকর্ম্মণি প্রবৃত্তা বাক্ শ্রাম্যত্যেব—শ্রমরূপিণা মৃত্যুনা সংযুক্তা স্বকর্ম্মতঃ প্রচ্যবতে; তথা শ্রাম্যতি চক্ষুঃ; শ্রাম্যতি শ্রোত্রম্। অথ ইমমেব মুখ্যং প্রাণং নাপ্নোৎ ন প্রাপ্তবান্ মৃত্যুঃ শ্রমরূপী,—যোঽয়ং মধ্যমঃ প্রাণঃ, তম্; তেনাদ্যত্বেঽপি অশ্রান্ত এব স্বকর্ম্মণি প্রবর্ত্ততে। তানীতরাণি করণানি তং জ্ঞাতুং দধ্রিরে ধৃতবন্তি মনঃ,—অয়ং বৈ নোঽস্মাকং মধ্যে শ্রেষ্ঠঃ প্রশস্যতমঃ অভ্যধিকঃ, যস্মাৎ যঃ সঞ্চরংশ্চ অসঞ্চরংশ্চ ন ব্যথতে, অথো ন রিষ্যতি—হন্তেদানীং অস্যৈব প্রাণস্য সর্ব্বে বয়ং রূপমসাম প্রাণমাত্মত্বেন প্রতি-

পস্থেমহি—এবং বিনিশ্চিত্য তে এতস্যৈব সর্ব্বে রূপমভবন্ প্রাণরূপমেবাত্মত্বেন প্রতিপন্নাঃ প্রাণব্রতমেব দধ্রিরে—অস্মদ্‌ব্রতানি ন মৃত্যোর্ব্বারণায় পর্য্যাপ্তানীতি।

যস্মাৎ প্রাণেন রূপেণ রূপবন্তীতরাণি করণানি চলনাত্মনা স্বেন চ প্রকাশাত্মনা; ন হি প্রাণাদন্যত্র চলনাত্মকত্বোপপত্তিঃ; চলনব্যাপারপূর্ব্বকাণ্যেব হি সর্ব্বদা স্বব্যাপারেষু লক্ষ্যন্তে,—তস্মাদেতে বাগাদয়ঃ এতেন প্রাণাভিধানেনাখ্যায়ন্তেঽভিধীয়ন্তে—প্রাণা ইত্যেবম্। য এবং প্রাণাত্মতাং সর্ব্বকরণানাং বেত্তি প্রাণশব্দাভিধেয়ত্বং চ, তেন হ বাব তেনৈব বিদুষা তৎকুলমাচক্ষতে লৌকিকাঃ, যস্মিন্ কুলে স বিদ্বান্ জাতো ভবতি—তৎ কুলং বিদ্বন্নাম্নৈব প্রথিতং ভবতি—অমুষ্যেদং কুলমিতি, যথা তাপত্য ইতি। য এবং যথোক্তং বেদ বাগাদীনাং প্রাণস্বরূপতাং প্রাণাখ্যত্বং চ, তস্যৈতৎ ফলম্।

কিঞ্চ, যঃ কশ্চিৎ উ হ এবংবিদা প্রাণাত্মদর্শিনা স্পর্দ্ধতে তৎপ্রতিপক্ষী সন্, সঃ অস্মিন্নেব শরীরে অনুশুষ্যতি শোষমুপগচ্ছতি, অনুশুষ্য হৈব শোষং গত্বৈব অন্ততঃ অন্তে ম্রিয়তে, ন সহসা অনুপক্রতো ম্রিয়তে—ইত্যেবমুক্তমধ্যাত্মং প্রাণাত্মদর্শনমিতি উক্তোপসংহারোঽধিদৈবতপ্রদর্শনার্থঃ ॥ ৭৫ ॥ ২১ ॥

টীকা।—অথেত্যাদিবাক্যস্য বক্তব্যশেষাভাবাদানর্থক্যমাশঙ্ক্য ব্যবহিতোপাসনানুবাদেন তদঙ্গব্রতবিধানার্থমুত্তরং বাক্যমিত্যানর্থক্যং পরিহরতি—ত এত ইত্যাদিনা। ব্রতমিত্যবশ্যানুষ্ঠেয়ং কর্ম্মোচ্যতে। জিজ্ঞাসায়াঃ সত্ত্বমতঃশব্দার্থঃ। উপাসনোক্ত্যানন্তর্য্যমথশব্দার্থং কথয়তি—অনন্তরমিতি। বিচারণামেব স্ফোরয়তি—এষামিতি। প্রবৃত্তায়াং মীমাংসায়াং প্রাণব্রতমভগ্নত্বেন ধারণীয়মিতি নির্দ্ধারণার্থমাখ্যায়িকাং প্রণয়তি—তত্রেত্যাদিনা। কথং বাগাদিষু করণেষু কর্ম্মশব্দপ্রবৃত্তিরিত্যাশঙ্ক্যাহ—কর্ম্মার্থানীতি। তদীয়স্পর্দ্ধোপযোগমুপদর্শয়িতুং ভূমিকাং করোতি—তানীতি। স্পর্দ্ধাপ্রকারং প্রশ্নপূর্ব্বকং প্রকটয়তি—কথমিত্যাদিনা। যথাকর্ম্ম স্বীয়ং স্বীয়ং ব্যাপারমনুস্থত্য ব্রতং দধ্রিরে বাগাদীনি করণানীত্যর্থঃ।

প্রজাপতের্ব্বাগাদিষু শ্রমধারা স্বকর্ম্মপ্রচ্যুতিরাসীদিত্যত্র কার্য্যলিঙ্গমনুমানং প্রমাণয়তি—তস্মাদিতি। বাগাদীনাং ভগ্নব্রতত্বনির্দ্ধারণানন্তর্য্যমথশব্দার্থঃ। প্রাজাপত্যে প্রাণে মৃত্যুগ্রস্তত্বাভাবে কার্য্যলিঙ্গকমনুমানং সূচয়তি—তেনেতি। প্রবর্ত্তত ে প্রাণ ইতি সম্বন্ধঃ। তথাঽপি কথং প্রাণস্যৈব ব্রতং ধার্য্যমিত্যাপেক্ষায়ামাহ—তানীতি। জ্ঞানার্থমনুসন্ধানপ্রকারমেব দর্শয়তি—অয়মিতি। তস্য শ্রেষ্ঠত্বে ফলিতমাহ—হন্তেতি। ইতিশব্দং ব্যাকরোতি—এবং বিনিশ্চিত্যেতি। অস্মাকং বাগাদীনাং ব্রতানি মৃত্যোর্ব্বারণায় ন পর্য্যাপ্তানীতি বিনিশ্চিত্য দধ্রিরে প্রাণব্রতমেবেতি সম্বন্ধঃ।

প্রাণরূপত্বযুক্ত্যা করণানাং তন্নামত্বমাহ—যস্মাদিতি। যস্মাদিত্যস্য তস্মাদিতি ব্যবহিতেন সম্বন্ধঃ। প্রাণরূপং চলনাত্মত্বমিতি কুতো নিশ্চীয়তে, তত্রাহ—ন হীতি। তর্হি করণেষু প্রকাশাত্মকত্বমেব ন চলনাত্মত্বমিত্যাশঙ্ক্যাহ—চলনেতি। সংপ্রতি বিদ্যাফলমাহ—য এবমিতি।

তদেব স্পষ্টয়তি—যস্মিন্নিতি। তপতী সূর্য্যসুতা, তস্যা বংশস্তাপত্যঃ। কস্তেদং ফলমিত্যুক্তে পূর্ব্বোক্তমেব স্ফুটয়তি—স এবমিত্যাদিনা। ন কেবলং বিদ্যায়া যথোক্তমেব ফলং, কিন্তু ফলান্তরমপ্যস্তীত্যাহ—কিঞ্চেতি। প্রাণবিদা সহ স্পর্দ্ধা ন কর্ত্তব্যেতি ভাবঃ। ইত্যধ্যাত্মমিত্যস্যা-নর্থক্যমাশঙ্ক্যাহ—ইত্যেবমিতি। ৭৫। ২১।

ভাষ্যানুবাদ।—অতঃপর ব্রতমীমাংসা—উপাসনাবিচার [আরব্ধ হই-তেছে], অর্থাৎ উল্লিখিত প্রাণগণের (চক্ষুরাদি করণবর্গের) মধ্যে কাহার কর্ম্ম ব্রতরূপে (অবশ্যপালনীয়রূপে) গ্রহণ করিতে হইবে, তাহার মীমাংসা (সিদ্ধান্ত) বলা হইতেছে—

শ্রুতির হ-শব্দটি ঐতিহ্যসূচক; পুরাকালে প্রজাপতি প্রজাসমূহ সৃষ্টি করিয়া কর্ম্ম-সমূহ অর্থাৎ বাক্‌প্রভৃতি করণবর্গ সৃষ্টি করিয়াছিলেন। কর্ম্ম সম্পাদন করাই বাক্‌প্রভৃতি ইন্দ্রিয়ের প্রধান উদ্দেশ্য, এইজন্য বাক্‌প্রভৃতি করণসমূহকেই 'কর্ম্ম'-নামে অভিহিত করা হইয়াছে। সেই বাক্‌প্রভৃতি ইন্দ্রিয়বর্গ সৃষ্ট হইয়া পরস্পরের সহিত স্পর্দ্ধা—সংঘর্ষ অর্থাৎ পরস্পরের প্রতি প্রতিযোগিতা করিতে আরম্ভ করিল। তাহা কি প্রকার? বাগিন্দ্রিয় এইরূপ ব্রত ধারণ করিল যে, 'আমি বলিবই—নিজের কর্ত্তব্য ব্যাপার—শব্দোচ্চারণ হইতে কখনও বিরত হইব না; আমার ন্যায় আরও যদি কেহ নিজের কর্ত্তব্য কর্ম্ম হইতে বিরত না হইয়া থাকিতে সমর্থ হয়, তবে সেও নিজের ক্ষমতা প্রদর্শন করুক।' সেইরূপ চক্ষু [ব্রত ধারণ করিল যে,] আমি নিরন্তর দর্শন করিব; এবং শ্রবণেন্দ্রিয় [ব্রত ধারণ করিল যে,] 'আমি নিরন্তর শ্রবণই করিব।' এইরূপ অপরাপর করণসমূহও (ইন্দ্রিয়গণও) যথাকর্ম্ম,—অর্থাৎ যাহার যেরূপ কাজ, তদনুসারে [ব্রত ধারণ করিল]। মৃত্যু (অর্থাৎ মৃত্যুর হেতু) শ্রমরূপী হইয়া সেই করণগণকে অধিকার করিল। ১

তাহা কি প্রকার? সেই বাক্‌প্রভৃতি করণগণ নিজ নিজ কার্য্যে প্রবৃত্ত হইলে পর, মৃত্যু তাহাদিগকে শ্রমরূপে দেখা দিলেন, অর্থাৎ তাহারা কার্য্যে প্রবৃত্ত হইয়া শ্রম অনুভব করিতে লাগিল। মৃত্যু এইরূপে তাহাদের নিকট আত্মপ্রকাশ করিয়া তাহাদিগকে অবরুদ্ধ করিল—স্ব স্ব কর্ত্তব্য কর্ম্মসমূহ হইতে তাহাদিগকে বিচ্যুত বা বিরত করিল; সেই কারণে আজ পর্য্যন্তও বাগিন্দ্রিয় স্বকার্য্য বাক্যো-চ্চারণে প্রবৃত্ত হইয়া নিশ্চয়ই পরিশ্রান্ত হয়, অর্থাৎ শ্রমরূপী মৃত্যুকর্ত্তৃক আক্রান্ত হইয়া নিজের কর্ম্ম হইতে বিরত হয়; সেইরূপ চক্ষুও শ্রান্ত হয়; এবং শ্রবণেন্দ্রিয়ও শ্রান্ত হয়।

করণবর্গের মধ্যে এই যে মধ্যম প্রাণ, শ্রমরূপী মৃত্যু কেবল সেই মুখ্য প্রাণ-কেই (প্রাণাপানাদিভেদযুক্ত পঞ্চবৃত্তি প্রাণকেই) অভিভূত করিতে পারিল না; সেই কারণে একমাত্র প্রাণই অবিশ্রান্তভাবে স্বকর্ম্মে (শ্বাসপ্রশ্বাসাদি কার্য্যে) প্রবৃত্ত হইয়া থাকে (অন্যে নহে)। তখন অপরাপর করণগণ সেই প্রাণকে জানিবার জন্য অর্থাৎ মুখ্য প্রাণের তত্ত্ব অবগত হইবার জন্য মনোনিবেশ করিল; তখন তাহারা বুঝিতে পারিল যে, আমাদের মধ্যে এই মুখ্য প্রাণই শ্রেষ্ঠ অর্থাৎ সর্ব্বাপেক্ষা অধিক প্রশংসাভাজন; যেহেতু, এই প্রাণ সঞ্চরণ করুক বা না-ই করুক, কিছুতেই ব্যথিত হয় না এবং বিনষ্টও হয় না; অতএব এখন আমরা সকলে এই প্রাণকেই আত্মস্বরূপে আশ্রয় করিব। এইরূপ অবধারণ করিয়া তাহারা সকলে এই প্রাণস্বরূপই হইয়াছিল, অর্থাৎ প্রাণের স্বরূপকেই আত্মস্বরূপ বলিয়া গ্রহণ করত—আমাদের ব্রতগুলি মৃত্যুনিবারণের পক্ষে যথেষ্ট নয়, এইরূপ মনে করিয়া প্রাণব্রতই ধারণ করিয়াছিল। ২

যেহেতু অপরাপর সমস্ত ইন্দ্রিয়ই প্রাণরূপে স্বরূপ-পরিগ্রহ করিয়াছিল—প্রাণ-ধর্ম্ম স্পন্দন ও স্বীয় ধর্ম্ম বস্তুপ্রকাশন, এতদুভয়রূপে প্রকাশিত হইয়াছিল, সেই হেতু এই বাক্‌প্রভৃতি করণবর্গও প্রাণসংজ্ঞায়—'প্রাণ' নামে অভিহিত হইয়া থাকে। প্রাণভিন্ন অন্য কোথাও চলন—স্পন্দন-ব্যাপার দৃষ্ট হয় না; কারণ, যখনই ইন্দ্রিয়ের কোনরূপ ব্যাপার ঘটে, তখনই অগ্রে কোনরূপ স্পন্দন-ক্রিয়া পরিদৃষ্ট হইয়া থাকে। যে ব্যক্তি সমস্ত করণের (ইন্দ্রিয়ের) যথোক্ত প্রাণাত্মভাব এবং প্রাণশব্দ-বাচ্যতা অবগত হন, সাধারণ লোকেরা সেই বংশকে সেই বিদ্বানের নামেই অভিহিত করিয়া থাকে অর্থাৎ সেই বিদ্বান্ পুরুষ যে বংশে জন্মগ্রহণ করেন, সেই বংশটি, তাঁহার নামেই পরিচিত হইয়া থাকে—'অমুকের এই বংশ' ইত্যাদি, যেমন 'তাপত্য' একটি বংশের নাম। যিনি বাক্‌প্রভৃতি ইন্দ্রিয়গণের উক্তপ্রকার প্রাণরূপতা ও প্রাণসংজ্ঞা জানেন, [তাঁহার নামে যে বংশটি পরিচিত হয়], ইহা হইতেছে সেই বিজ্ঞানের ফল। ৩

আরও এক কথা, যে কোন লোক প্রতিপক্ষ হইয়া ইহার সহিত—যথোক্ত প্রাণাত্মদর্শীর সহিত স্পর্দ্ধা করে, নিশ্চয় সে লোকও এই শরীরেই (বর্ত্তমান দেহেই) শুষ্কতা প্রাপ্ত হয়, অল্পে অল্পে শুষ্ক হইয়া অবশেষে মরিয়া যায়, কিন্তু সহসা—কোন পীড়ার উপদ্রব ভোগ না করিয়া কখনই মরে না, অর্থাৎ অত্যন্ত কষ্ট পাইয়া মরে। এই প্রকারে আধ্যাত্মিক প্রাণাত্মদর্শনের কথা বলা হইল; ইহার পরে অধিদৈবত-ভাব জ্ঞাপনার্থ এখানেই উক্ত প্রকার উপাসনার উপসংহার করা হইল ॥ ৭৫ ॥ ২১ ॥

অথাধিদৈবতং জ্বলিষ্যাম্যেবাহমিত্যগ্নির্দধ্রে তপ্স্যাম্যহমিত্যাদিত্যো ভাস্যাম্যহমিতি চন্দ্রমা এবমন্যা দেবতা যথাদৈবতং স যথৈষাং প্রাণানাং মধ্যমঃ প্রাণ এবমেতাসাং দেবতানাং বায়ুঃ, ম্লোচন্তি হ্যন্যা দেবতা ন বায়ুঃ, সৈষানস্তমিতা দেবতা যদ্বায়ুঃ ॥ ৭৬ ॥ ২২ ॥

**সরলার্থঃ**।—অথ ( অনন্তরং ) অধিদৈবতং ( দেবতাং অধিকৃত্য প্রবৃত্তং দর্শনম্ ) [ উচ্যতে ]—অগ্নিঃ 'অহং জ্বলিষ্যামি এব' ইতি ব্রতং দধ্রে ( ধৃতবান্ ); আদিত্যঃ ( সূর্য্যঃ ) 'অহং তপ্স্যামি ( নিরন্তরং তাপং দাস্যামি )' [ এব ] ইতি ( ব্রতং ) [ দধ্রে ]; চন্দ্রমাঃ 'অহং ভাস্যামি ( নিরন্তরং প্রকাশিষ্যে )' [ এব ] ইতি ( ব্রতং ) [ দধ্রে ]; অন্যাঃ দেবতাঃ ( বায়ুপ্রভৃতয়ঃ ) [ অপি ] এবং বাগাদিবৎ যথাদৈবতং ( স্বস্বকর্ম্মানুসারেণ ) [ ব্রতং ধৃতবত্যঃ ]। এষাং প্রাণানাং বাগাদীনাং মধ্যে, সঃ ( পূর্ব্বোক্তঃ ) মধ্যমঃ ( মুখ্যঃ ) প্রাণঃ যথা ( যদ্বৎ মৃত্যুনা অনভিভূতঃ ), এবং ( তদ্বৎ ) এতাসাং দেবতানাং ( অগ্নিপ্রভৃতীনাং ) মধ্যে বায়ুঃ [ অপি মৃত্যুনা অনভিভূতঃ ]। হি—( যস্মাৎ ) অন্যাঃ দেবতাঃ ম্লোচন্তি ( অস্তং গচ্ছন্তি—স্বকর্ম্মভ্যঃ বিরতা ভবন্তি ), বায়ুঃ ন [ স্পন্দনাত্মকাৎ স্বকর্ম্মণঃ বিরতঃ ভবতি ]; সা এষা দেবতা অনস্তমিতা ( অস্তরহিতা ), যৎ ( যঃ ) বায়ুঃ। [ দেবতানাং মধ্যে বায়ুরেব কেবলং স্বকর্ম্মসু নিত্যং লব্ধবৃত্তিরিতিভাবঃ ] ॥ ৭৬ ॥ ২২ ॥

**মূলানুবাদ**।—অতঃপর অধিদৈবত অর্থাৎ দেবতাবিষয়ক ব্রত মীমাংসিত হইতেছে—অগ্নি ব্রত ধারণ করিল—আমি সর্ব্বদা প্রজ্বলিত হইব; আদিত্য [ ব্রত ধারণ করিল ]—আমি সর্ব্বদা তাপ দিব; এবং চন্দ্র [ ব্রত ধারণ করিল ]—আমি সর্ব্বদা প্রকাশ পাইব; অপরাপর দেবতাও এইরূপ এইরূপ করিল। পূর্ব্বোক্ত বাক্প্রভৃতির মধ্যে যেমন একমাত্র মুখ্য প্রাণই কেবল মৃত্যুকর্ত্তৃক আক্রান্ত হয় নাই ( অপর সকলেই আক্রান্ত হইয়াছে ), তেমনি এই অগ্নিপ্রভৃতি দেবতার মধ্যেও কেবল বায়ুই [ মৃত্যুকর্ত্তৃক আক্রান্ত হয় না ]; কারণ, অপরাপর সমস্ত দেবতাই অস্তমিত হয় অর্থাৎ নিজ নিজ কর্ম্ম করিয়া পরিশ্রান্ত—বিরত হয়, কিন্তু বায়ু সেরূপ হয় না; সেই এই দেবতাই অস্তরহিত—যাহার নাম বায়ু ॥ ৭৬ ॥ ২২ ॥

**শাঙ্করভাষ্যম্।**—অথানন্তরমধিদৈবতং দেবতাবিষয়ং দর্শনমুচ্যতে। কস্য দেবতাবিশেষস্য ব্রতধারণং শ্রেয় ইতি মীমাংস্যতে। অধ্যাত্মবৎ সর্ব্বম্—জ্বলিষ্যাম্যেবাহমিত্যগ্নির্দধ্রে, তপ্স্যাম্যহমিত্যাদিত্যঃ। ভাস্যাম্যহমিতি চন্দ্রমাঃ। এবমন্যা দেবতাঃ যথাদৈবতম্। সঃ অধ্যাত্মং বাগাদীনামেষাং প্রাণানাং মধ্যে মধ্যমঃ প্রাণো মৃত্যুনা অনাপ্তঃ স্বকর্ম্মণো ন প্রচ্যাবিতঃ স্বেন প্রাণব্রতেনাভগ্নব্রতো যথা, এবমেতাসামগ্ন্যাদীনাং দেবতানাং বায়ুরপি। ম্লোচন্তি অস্তং যন্তি—স্বকর্ম্মভ্য উপরমন্তে—যথা অধ্যাত্মং বাগাদয়োঽন্যা দেবতা অগ্ন্যাদ্যাঃ; ন বায়ুরস্তং যাতি—যথা মধ্যমঃ প্রাণঃ; অতঃ সৈষা অনস্তমিতা দেবতা যদ্বায়ুঃ যোঽয়ং বায়ুঃ। এবমধ্যাত্মমধিদৈবং চ মীমাংসিত্বা নির্দ্ধারিতং—প্রাণ-বায্বাত্মনোর্ব্রতমভগ্নমিতি॥ ১৬॥ ২২॥

**টীকা।**—অধ্যাত্মদর্শনমুক্ত্বাঽধিদৈবতদর্শনং বক্তুমনন্তরবাক্যমবতারয়তি—অথেতি। তর্হি জ্বলিষ্যামীত্যাদি কিমর্থমিত্যাশঙ্ক্যাহ—কস্যেতি। বদিষ্যামীত্যাদাবুক্তং ব্যাখ্যানমিহাপি দ্রষ্টব্যমিত্যাহ—অধ্যাত্মবদিতি। যথাদৈবতং স্বং স্বং দেবতাব্যাপারমনতিক্রম্যান্যা দেবতা বিদ্যুদাদ্যা দধ্রিরে ব্রতমিত্যর্থঃ। স যথেত্যাদি ব্যাচষ্টে—সোঽধ্যাত্মমিতি। বায়ুরপি মৃত্যুনাঽনাপ্তঃ স্বকর্ম্মণো ন প্রচ্যাবিতঃ স্বেন বায়ুব্রতেনাভগ্নব্রত ইতি শেষঃ। তদেব সাধয়তি—ম্লোচন্তীতি। ব্রাহ্মণোক্তমর্থমুপসংহরতি—এবমিতি। ১৬। ২২।

**ভাষ্যানুবাদ।**—অনন্তর অধিদৈবত অর্থাৎ দেবতা-বিষয়ক দর্শন (উপাসনা) কথিত হইতেছে। দেবতার মধ্যে কোন দেবতার ব্রত (নিয়ম) গ্রহণ করা শ্রেয়স্কর, তাহা মীমাংসিত (বিচারিত) হইতেছে—

পূর্ব্বোক্ত অধ্যাত্মব্রতের মতই সমস্ত [বুঝিতে হইবে]; আমি কেবলই প্রজ্বলিত থাকিব, অগ্নি এইরূপ ব্রত ধারণ করিল; আমি নিরন্তর তাপ দিব, আদিত্য এইরূপ ব্রত গ্রহণ করিল; আমি সর্ব্বদা প্রকাশ পাইব, চন্দ্র এইরূপ ব্রত ধারণ করিল। অন্যান্য দেবতাগণও নিজ নিজ কর্ম্মবিষয়ে এইরূপ ব্রত ধারণ করিল। অধ্যাত্ম বাগাদি ইন্দ্রিয়ের মধ্যে যেমন সেই একমাত্র মুখ্য প্রাণই কেবল মৃত্যুকর্ত্তৃক আক্রান্ত হইয়া স্বকর্ম হইতে বিনিবৃত্ত হয় নাই, অর্থাৎ একমাত্র প্রাণই যেরূপ ব্রতপালনে অভগ্নব্রত রহিয়াছে, এই অগ্নি প্রভৃতি দেবতাগণের মধ্যে বায়ুও তেমনি, অর্থাৎ মৃত্যুকর্ত্তৃক আক্রান্ত ও ভগ্নব্রত হয় নাই।

অধ্যাত্ম বাক্ প্রভৃতির ন্যায় অগ্নি প্রভৃতি অন্যান্য দেবতাগণও অস্তগমন করে অর্থাৎ নিজ নিজ কর্ম্ম হইতে বিরত হয়, কিন্তু মুখ্য প্রাণের ন্যায় একমাত্র সেই বায়ু দেবতাই অস্তমিত হয় না; অতএব, এই যে বায়ু, ইহাই একমাত্র অনস্তমিতা দেবতা। এইরূপে অধ্যাত্ম ও অধিদৈবত ব্রতের মীমাংসা প্রদর্শন করিয়া অব-

ধারণ করিলেন যে, প্রাণ ও বায়ুর ব্রতই একমাত্র অভগ্ন আছে, (তদ্ভিন্ন আর সকলের ব্রতই ভগ্ন হইয়াছে)॥ ৭৬॥ ২২॥

অথৈষ শ্লোকো ভবতি—যতশ্চোদেতি সূর্য্যোঽস্তং যত্র চ গচ্ছতীতি, প্রাণাদ্বা এষ উদেতি প্রাণেঽস্তমেতি তং দেবাশ্চক্রিরে ধর্ম্মꣳ স এবাদ্য স উ শ্ব ইতি, যদ্বা এতেঽমুর্হ্যধ্রিয়ন্ত তদেবাপ্যদ্য কুর্ব্বন্তি।

তস্মাদেকমেব ব্রতং চরেৎ প্রাণ্যাচ্চৈবাপান্যাচ্চ নেন্মা পাপ্মা মৃত্যুরাপ্নুবদিতি, যদ্যু চরেৎ সমাপিপয়িষেত্তেনো এতস্যৈ দেবতায়ৈ সাযুজ্যꣳ সলোকতাং জয়তি॥ ৭৭॥ ২৩॥

ইতি প্রথমাধ্যায়ে পঞ্চমং ব্রাহ্মণম্॥ ১॥ ৫॥

**সরলার্থঃ।**—অথ (বাক্যারম্ভে) [অস্মিন্ অর্থে] এষঃ (বক্ষ্যমাণঃ) শ্লোকঃ (সংক্ষিপ্তার্থকঃ মন্ত্রঃ) ভবতি—সূর্য্যঃ (অধিদৈবং, অধ্যাত্মং চ চক্ষুঃ) যতঃ (যস্মাৎ বায়োঃ প্রাণাচ্চ) উদেতি (উদ্গচ্ছতি); [সায়ংসময়ে সুষুপ্তিসময়ে চ] যত্র (যস্মিন্ বায়ৌ, প্রাণে চ) অস্তং গচ্ছতি, (বিলীয়তে) ইতি।

[শ্রুতিঃ স্বয়মেব এতস্যা অর্থমাহ]—এষঃ (সূর্য্যঃ চক্ষুঃ চ) প্রাণাৎ [অধিদৈবাৎ বায়োঃ চ] উদেতি, প্রাণে [অধিদৈবে বায়ৌ চ] অস্তং চ এতি (অদৃশ্যতাম্ আপদ্যতে); দেবাঃ (অগ্ন্যাদয়ঃ, বাগাদয়ঃ চ) তং (প্রাণং বায়ুং চ) ধর্ম্মং চক্রিরে (প্রাণব্রতং বায়ুব্রতং চ ধৃতবন্তঃ); সঃ (প্রাণঃ বায়ুঃ চ) এব অদ্য (বর্ত্তমানসময়ে) [অনুবর্ত্ত্যতে], সঃ উ (এব) শ্বঃ (আগামিনি দিবসে—ভবিষ্যৎকালে চ) [অনুবর্ত্তিষ্যতে দেবৈরিতি শেষঃ] ইতি।

এতে (বাগাদয়ঃ অগ্ন্যাদয়শ্চ) অমুর্হি (অমুষ্মিন্—পুরাকালে) যৎ (প্রাণব্রতং বায়ুব্রতং চ) অধ্রিয়ন্ত (ধৃতবন্তঃ), অদ্য (ইদানীং) অপি কুর্ব্বন্তি (তদ্ অনুসরন্তি) (অদ্যাপি বাগাদয়ঃ অগ্ন্যাদয়শ্চ পূর্ব্বগৃহীতং প্রাণব্রতং বায়ুব্রতং চ ন পরিত্যজন্তীত্যর্থঃ)। তস্মাৎ (হেতোঃ) [অন্যোঽপি] একম্ এব ব্রতং চরেৎ (পরিপালয়েৎ) প্রাণ্যাৎ (প্রাণব্যাপারং কুর্য্যাৎ), অপান্যাৎ চ (অপানব্যাপারং চ কুর্য্যাৎ, প্রাণাপানব্যাপারবর্জ্জম্ ইন্দ্রিয়ান্তরব্যাপারেষু নাসুরক্তো ভবেদিতি ভাবঃ)। ['নেৎ'শব্দঃ 'ভীতিসূচকঃ'; ] [কুতঃ ?] মৃত্যুঃ (শ্রমরূপী সন্) মা (মাং) আপ্নুবৎ (প্রাপ্নুয়াৎ) নেৎ; ('নেৎ' শব্দো ভীতিসূচকঃ), (যদ্যহং অস্মাৎ ব্রতাৎ ভ্রষ্টঃ স্যাং, তদা মৃত্যুগ্রস্তঃ

ভবেয়ম্—ইতি ভীতঃ সন্ ইতি ভাবঃ] ইতি। উ (বিতর্কে) যদি চরেৎ (ব্রতম্ আরভেত), [তদা] সমাপিপয়িষেৎ (সমাপয়িতুম্ ইচ্ছেৎ—ন পুনঃ ভগ্নব্রতো ভবেৎ); তেন (ব্রতসমাপনেন) উ এতস্যৈ দেবতায়ৈ (এতস্যাঃ দেবতায়াঃ—প্রাণস্য) সাযুজ্যং (একাত্মভাবং) সলোকতাং (সমানলোকবাসিত্বং বা) জয়তি (বশীকরোতি); [বিজ্ঞানস্য উৎকর্ষে সাযুজ্যং, অপকর্ষে চ সলোকতামিত্যভিপ্রায়ঃ] ॥ ৭৭ ॥ ২৩ ॥

[ইতি প্রথমাধ্যায়ে পঞ্চমব্রাহ্মণস্য সরলার্থঃ ॥ ১ ॥ ৫ ॥]

**মূলানুবাদ।**—উক্ত বিষয়ে এইরূপ একটি শ্লোক আছে—সূর্য্য যাহা হইতে উদিত হন, এবং যাহাতে অস্তমিত হন। ইনি প্রাণ হইতে উদিত হন, এবং প্রাণেই অস্তমিত হন; দেবতাগণ তাঁহাকেই ধর্ম্ম অর্থাৎ নিজেদের অনুসরণীয় বলিয়া স্থির করিয়াছিলেন; আজও তিনি, এবং ভবিষ্যতেও তিনিই [অনুসৃত ও অনুসরণীয় হইতেছেন ও হইবেন]। এই দেবগণ পূর্ব্বে যাহা (যে ব্রত) ধারণ করিয়াছিলেন, আজও তাহাই (সেই ব্রতই) পালন করিতেছেন। অতএব একই ব্রত আচরণ করিবে—আমাকে পাপে অভিভূত করিবে—মনে করিয়া কেবল প্রাণাপান-ব্যাপারমাত্র করিবে; আর (ব্রত যদি গ্রহণ করে, তাহা হইলেও অবশ্যই তাহা সমাপন করিবে) তাহা দ্বারা এই দেবতার (বায়ু ও প্রাণদেবতার) সাযুজ্য (সহযোগিতা) ও সালোক্য (সমানলোকতা) জয় করিয়া থাকে ॥ ৭৭ ॥ ২৩ ॥

[ইতি প্রথমাধ্যায়ে পঞ্চমব্রাহ্মণব্যাখ্যা ॥ ১ ॥ ৫ ॥]

**শাঙ্করভাষ্যম্।**—অথৈতস্যৈবার্থস্য প্রকাশক এব শ্লোকো মন্ত্রো ভবতি। সতশ্চ যস্মাদ্ বায়োরুদেতি উদ্গচ্ছতি সূর্য্যঃ, অধ্যাত্মং চ চক্ষুরাত্মনা প্রাণাৎ—অস্তঞ্চ যত্র বায়ৌ প্রাণে চ গচ্ছতি অপরসন্ধ্যাসময়ে স্বাপসময়ে চ পুরুষস্য,—"তং দেবাঃ"—তং ধর্ম্মং দেবাঃ চক্রিরে ধৃতবন্তো বাগাদয়োঽগ্ন্যাদয়শ্চ প্রাণব্রতং বায়ুব্রতং চ পুরা বিচার্য্য। স এব অদ্য ইদানীং শ্বোঽপি ভবিষ্যত্যপি কালেঽনুবর্ত্ত্যতেঽনুবর্ত্তিষ্যতে চ দেবৈরিত্যভিপ্রায়ঃ। তত্রেমং মন্ত্রং সংক্ষেপতো-ব্যাচষ্টে ব্রাহ্মণম্—"প্রাণাদ্বা এব সূর্য্য উদেতি প্রাণেঽস্তমেতি"। ১

তং দেবাশ্চক্রিরে ধর্ম্মং স এবাদ্য স উ শ্ব ইত্যস্য কোঽর্থ ইত্যুচ্যতে—যদ্বৈ এতে ব্রতমমুর্হি অমুষ্মিন্ কালে বাগাদয়োঽগ্ন্যাদয়শ্চ প্রাণব্রতং বায়ুব্রতং চ অধ্রিয়ন্ত, তদেবাদ্যাপি কুর্ব্বন্তি অনুবর্ত্তন্তেঽনুবর্ত্তিষ্যন্তে চ ব্রতং তৈরভগ্নমেব। যত্তু বাগাদি-

ব্রতং অগ্ন্যাদিব্রতং চ, তত্তগ্নমেব, তেষামস্তমনকালে স্বাপকালে চ বায়ৌ প্রাণে চ নির্মুক্তিদর্শনাৎ। ২

অথৈতদন্যত্রোক্তম্—"যদা বৈ পুরুষঃ স্বপিতি, প্রাণং তর্হি বাগপ্যেতি, প্রাণং মনঃ, প্রাণং চক্ষুঃ, প্রাণং শ্রোত্রং, যদা প্রবুধ্যতে প্রাণাদেবাধি পুনর্জায়ন্ত ইত্যধ্যাত্মম্। অথাধিদৈবতম্—যদা বা অগ্নিরনুগচ্ছতি বায়ুং, তর্হ্যনূদ্বাতি, তস্মাদেনমুদবাসীদিত্যাহুর্ব্বায়ুং হ্যনূদ্বাতি, যদাদিত্যোঽস্তমেতি, বায়ুং তর্হি প্রবিশতি, বায়ুং চন্দ্রমাঃ, বায়ৌ দিশঃ প্রতিষ্ঠিতাঃ, বায়োরেবাধি পুনর্জায়ন্তে" ইতি। ৩

যস্মাদেতদেব ব্রতং বাগাদিষগ্ন্যাদিষু চানুগতং, যদেতদ্বায়োশ্চ প্রাণস্য চ পরিস্পন্দাত্মকত্বং সর্ব্বৈর্দেবৈরনুবর্ত্ত্যমানং ব্রতম্—তস্মাদন্যোঽপ্যেকমেব ব্রতং চরেৎ। কিং তৎ? প্রাণ্যাৎ প্রাণনব্যাপারং কুর্য্যাৎ, অপান্যাৎ অপাননব্যাপারঞ্চ; ন হি প্রাণাপানব্যাপারস্য প্রাণনাপাননলক্ষণস্য উপরমোঽস্তি; তস্মাত্তদেবৈকং ব্রতং চরেৎ হিত্বেন্দ্রিয়ান্তরব্যাপারম্—নেৎ মা মাং পাপ্মা মৃত্যুঃ শ্রমরূপী আপ্নুবৎ আপ্নুয়াৎ—নেচ্ছব্দঃ পরিভয়ে—যদ্যহমস্মাদ্ব্রতাৎ প্রচ্যুতঃ স্যাং, গ্রস্ত এবাহং মৃত্যুনা—ইত্যেবং ত্রস্তো ধারয়েৎ প্রাণব্রতমিত্যভিপ্রায়ঃ। যদি কদাচিৎ উ চরেৎ প্রারভেত প্রাণব্রতং, সমাপিপয়িষেৎ সমাপয়িতুমিচ্ছেৎ। যদি হি অস্মাদ্ব্রতাদুপরমেৎ, প্রাণঃ পরিভূতঃ স্যাৎ দেবাশ্চ; তস্মাৎ সমাপয়েদেব। তেন উ তেনানেন ব্রতেন প্রাণাত্মপ্রতিপত্ত্যা সর্ব্বভূতেষু—বাগাদয়োঽগ্ন্যাদয়শ্চ মদাত্মকা এব, অহং প্রাণ আত্মা সর্ব্বপরিস্পন্দকৃৎ, এবং তেনানেন ব্রতধারণেন এতস্যা এব প্রাণদেবতায়াঃ সাযুজ্যং সযুগ্ভাবমেকাত্মত্বং সলোকতাং, সমানলোকতাং বা একস্থানত্বং—বিজ্ঞানমান্দ্যাপেক্ষ্যমেতৎ—জয়তি প্রাপ্নোতীতি॥ ৭৭॥ ২৩॥

ইতি প্রথমাধ্যায়ে পঞ্চমব্রাহ্মণভাষ্যম্॥ ১॥ ৫॥

**টীকা**।—ব্রাহ্মণার্থদার্ঢ়ার্থং মন্ত্রমবতার্য্য ব্যাকরোতি—অথেত্যাদিনা। সূর্য্যোঽধিদৈবমুদয়কালে বায়োরুদ্গচ্ছতি, তত্র চাপরসন্ধ্যাসময়েঽস্তং গচ্ছতি। স এব চাধ্যাত্মং প্রবোধসময়ে চক্ষুরাত্মনা প্রাণাদুদেতি, পুরুষস্য স্বাপসময়ে চ তস্মিন্নেবাস্তং গচ্ছতীতি যতশ্চেত্যাদৌ বিভাগঃ। শ্লোকস্যোত্তরার্দ্ধং প্রাণাদিত্যাদিব্রাহ্মণব্যবহিতং শ্লোকে পূর্ণতাজ্ঞাপনার্থং প্রথমং ব্যাচষ্টে—তং দেবা ইতি। ধারণস্য প্রকৃতত্বাৎ সামান্যেন চ বিশেষং লক্ষয়িত্বাহ—ধৃতবন্ত ইতি। স এবেতি ধর্ম্মপরামর্শঃ। তত্রেতি সপ্তমী সংপূর্ণমন্ত্রমধিকরোতি। ইমং মন্ত্রমিতি পূর্ব্বার্দ্ধোক্তিঃ। ১

উত্তরার্দ্ধস্য ব্রাহ্মণমাকাঙ্ক্ষাপূর্ব্বকমুত্থাপ্য ব্যাচষ্টে—তমিত্যাদিনা। তৈরভগ্নং দেবৈরভগ্নত্বেন মীমাংসিতং তেঽদ্যানুগচ্ছন্তীত্যর্থঃ। বিশেষণস্যার্থবত্ত্বং সাধয়তি—যদ্বিতি। ২

উক্তং হেতুমগ্নিরহস্যমাশ্রিত্য বিশদয়তি—অথেতি। যথাঽত্রেত্যুপমার্থোঽথশব্দঃ। অনুগচ্ছতি

শামাতীত্যেতৎ। বায়ুমনু তদধীন এব তস্মিন্ কাল উদ্বাত্যত্তমেতি। উদবাসীদস্তং গত ইত্যর্থঃ ইতিশব্দোঽগ্নিরহস্তবাক্যসমাপ্ত্যর্থঃ। ৩

অধ্যাত্মং প্রাণব্রতমধিদৈবং চ বায়ুব্রতমিত্যেকমেব ব্রতং ধার্য্যমিতি। মন্ত্রব্রাহ্মণাভ্যাং প্রতিপাদ্য তস্মাদিতি ব্যাচষ্টে—যস্মাদিতি। ন হি বাগাদয়োঽগ্ন্যাদয়ো বা পরিস্পন্দবিরহিণঃ স্থাতুমর্হন্তি, তেন প্রাণাদিব্রতং তৈরনুবর্ত্ত্যত এবেত্যর্থঃ। একমেবেতি নিয়মে প্রাণব্যাপারস্যাভগ্নত্বং হেতুমাহ—ন হীতি। তদনুপরমে ফলিতমাহ—তস্মাদিতি। নমু প্রাণনাত্তভাবে জীবনাসত্ত্বাত্তস্যাধিকত্বাত্তদনুষ্ঠানমবিধেয়মিত্যাশঙ্ক্যৈবকারলভ্যং নিয়মং দর্শয়তি—হিত্বেতি। নেদিত্যাদিবাক্যস্যাক্ষরার্থমুক্ত্বা তাৎপর্য্যার্থমাহ—যদ্বহমিতি। প্রাণব্রতস্য সকৃদনুষ্ঠানমাশঙ্ক্য সর্ব্বেন্দ্রিয়ব্যাপারনিবৃত্তিরূপং সংস্থাসমাময়ণমনুবর্ত্তয়েদিত্যাহ—যদীতি। বিপক্ষে দোষমাহ—যদি হীতি। প্রাণাদিপরিভবপরিহারার্থং নিয়মং নিগময়তি—তস্মাদিতি।

বিত্তাফলং বক্তুং ভূমিকাং করোতি—তেনেতি। ব্রতমেব বিশিনষ্টি—প্রাণেতি। প্রতিপত্তিমেব প্রকটয়তি—সর্ব্বভূতেস্বিতি। সম্প্রতি বিদ্যাফলং কথয়তি—এবমিতি। কথমেকস্মিন্নেব বিজ্ঞানে ফলবিকল্পঃ স্যাদিত্যাশঙ্ক্য বিজ্ঞানপ্রকর্ষাপেক্ষং সাযুজ্যং, তন্নিকর্ষাপেক্ষং চ সালোক্যমিত্যাহ—বিজ্ঞানেতি। ১৪। ২৩।

ইতি বৃহদারণ্যকভাষ্যটীকায়াং প্রথমাধ্যায়ে পঞ্চমং ব্রাহ্মণম্। ১। ৫।

**ভাষ্যানুবাদ।**—সংক্ষেপে যথোক্ত অর্থের প্রকাশক এইরূপ একটি শ্লোক আছে। সূর্য্যদেব [ আধিদৈবিকরূপে ] যাহা হইতে—যে বায়ু হইতে উদিত—ঊর্দ্ধে উত্থিত হন, এবং আধ্যাত্মিক চক্ষুস্বরূপে প্রাণ হইতে [ উদিত হন ], (১) আবার অপরসন্ধ্যাসময়ে (সায়ংকালে) ও সুষুপ্তিসময়ে যাহার মধ্যে অর্থাৎ বায়ুতে ও প্রাণেতে অস্তগমন করেন ; দেবতাগণ পুরাকালে তাহাকে ধর্ম্মরূপে ধারণ করিয়াছিলেন, অর্থাৎ আধ্যাত্মিক বাক্ প্রভৃতি ইন্দ্রিয় ও আধিদৈবিক অগ্নিপ্রভৃতি দেবতা বিচারপূর্ব্বক যথাক্রমে বায়ুব্রত ও প্রাণব্রত গ্রহণ করিয়াছিলেন। দেবতাগণ বর্ত্তমান সময়ে তাহার অনুবৃত্তি করিতেছেন, এবং ভবিষ্যৎকালেও তাহারই অনুসরণ করিবেন। এই ব্রাহ্মণ (এই

---

(১) তাৎপর্য্য—সাধারণতঃ সূর্য্য ও বায়ুপ্রভৃতি দেবতার তিনভাবে প্রকটন দেখিতে পাওয়া যায়,—আধিদৈবিক, আধিভৌতিক ও আধ্যাত্মিক। যেমন—আধিদৈবিক রূপে যিনি সূর্য্য, আধিভৌতিকরূপে তিনিই অগ্নি, আবার আধ্যাত্মিকরূপে তিনিই চক্ষুস্বরূপে প্রকটিত হইয়াছেন। এইরূপ বায়ুদেবতারও আধিভৌতিকভাব ভিন্ন আধ্যাত্মিক ভাবেও একটি রূপ আছে ; এই জন্য প্রাতঃকালে বায়ু হইতে সূর্য্যের, আর প্রবোধকালে প্রাণ হইতে চক্ষুরাদি ইন্দ্রিয়ের উদয় এবং সায়ংকালে বায়ুতে সূর্য্যের, আর সুষুপ্তিসময়ে প্রাণে চক্ষুরাদি ইন্দ্রিয়ের অস্তগমনের কথা বলা হইয়াছে। মাণ্ডুক্যোপনিষদের কারিকায় ইহার বিস্তৃত বিবরণ আছে, ইচ্ছা থাকিলে সেই স্থান দ্রষ্টব্য।

শ্রুতি) নিজেই "প্রাণাদ্বা" ইত্যাদি বাক্যে উক্ত মন্ত্রের সংক্ষিপ্ত ব্যাখ্যা করিতেছেন। ১

এখন 'তং দেবাঃ চক্রিরে ধর্ম্মং স এবাদ্য স উ শ্বঃ' এই মন্ত্রটির অর্থ কি, তাহা বলিতেছেন—এই আধ্যাত্মিক বাক্‌প্রভৃতি আর আধিদৈবিক অগ্নিপ্রভৃতি দেবতাগণ পুরাকালে, যে ব্রত—যে বায়ুব্রত ও প্রাণব্রত ধারণ করিয়াছিলেন, আজও তাঁহারা সেই ব্রত পরিপালন করিতেছেন, এবং ভবিষ্যতেও পালন করিবেন, অর্থাৎ কখনও তাঁহাদের ব্রতভঙ্গ হয় নাই ও হইবে না। আর বাগাদি ইন্দ্রিয়ের ও অগ্নিপ্রভৃতি দেবতার নিজস্ব যে ব্রত, তাহা ভগ্ন হইয়াছে; কেননা, অস্তমিত হইবার সময়ে ও সুষুপ্তিকালে তাহাদের ব্রতের (নিরন্তর জ্বলন ও শব্দোচ্চারণ কার্য্যের) নিবৃত্তি দেখিতে পাওয়া যায়। অভিপ্রায় এই যে, অগ্নি প্রভৃতি দেবতা যে, 'জ্বলিষ্যাম্যেব অহম্' ইত্যাদি ব্রত গ্রহণ করিয়াছিলেন, অস্তগমনকালে তাঁহাদের সেই প্রতিজ্ঞানুরূপ কার্য্যশক্তি থাকে না, এবং বাক্ প্রভৃতি ইন্দ্রিয়গণও যে, 'বদিষ্যাম্যেব অহম্' ইত্যাদি ব্রত গ্রহণ করিয়াছিলেন, সুষুপ্তিসময় উপস্থিত হইলে, তাহাদেরও সেই বাগ্‌ব্যবহারাদি থাকে না; সমস্তই প্রাণে বিলীন হইয়া যায়; অথচ বায়ু ও প্রাণ যে ব্রত ধারণ করিয়াছিলেন, সে ব্রত আজ পর্য্যন্তও অক্ষতই রহিয়াছে, এবং সুদূর-ভবিষ্যতেও অব্যাহতই থাকিবে। ২

অন্যত্রও এ কথা উক্ত আছে—'পুরুষ যখন নিদ্রিত হয়, তখন বাক্ প্রাণকে প্রাপ্ত হয়, অর্থাৎ প্রাণে বিলীন হয়; মনও প্রাণকে প্রাপ্ত হয়, চক্ষুঃ এবং শ্রবণেন্দ্রিয়ও প্রাণে অস্তমিত হয়; আবার যখন প্রবুদ্ধ হয়—পুরুষ জাগরিত হয়, তখন প্রাণ হইতেই সমস্ত ইন্দ্রিয় পুনঃ প্রাদুর্ভূত হয়। এই পর্য্যন্ত গেল অধ্যাত্মসম্বন্ধের কথা; অতঃপর অধিদৈবত সম্বন্ধের কথা বলা হইতেছে—অগ্নি যেসময় বায়ুর অনুগমন করে অর্থাৎ বায়ুতে প্রবেশ করে, তখনই অগ্নি অস্তমিত (নির্ব্বাপিত) হয়; সেই জন্যই তাদৃশ অগ্নিকে লক্ষ্য করিয়া লোকে বলিয়া থাকে যে, অগ্নি অস্তমিত হইয়াছে; কারণ, তৎকালে তাহা বায়ুর অনুগত হইয়া থাকে; আবার আদিত্য যখন অস্তমিত হন, তখন তিনিও বায়ুতে প্রবেশ করেন, চন্দ্রও বায়ুতে প্রবেশ করেন, দিক্‌সমূহও বায়ুর মধ্যে অবস্থিত হয়, পুনর্ব্বার সেই বায়ু হইতেই তাঁহারা প্রাদুর্ভূত হন' ইতি। ৩

যে হেতু, বাক্‌প্রভৃতি ইন্দ্রিয় ও অগ্নিপ্রভৃতি দেবতার মধ্যে এইরূপ ব্রতই অনুগত রহিয়াছে, অর্থাৎ বায়ু ও প্রাণের যে পরিস্পন্দনাত্মক ব্যাপার, সমস্ত দেবগণ ব্রতরূপে তাহারই অনুসরণ করিতেছেন, সেইহেতু অপর লোকেও একই

ব্রত আচরণ (অনুষ্ঠান) করিবে। সেই ব্রতটি কি? "প্রাণ্যাৎ"—প্রাণন-ব্যাপার করিবে, এবং "অপান্যাৎ" অপানবায়ুর কার্য্য সম্পাদন করিবে, অর্থাৎ কেবল প্রাণ ও অপানের কার্য্য মাত্র করিবে; কারণ, প্রাণের ব্যাপার—প্রাণন (শ্বাসপ্রশ্বাস ত্যাগ করা) ও অপানের কার্য্য—অপানন (মলমূত্রাদির অধোনয়ন করা), এই উভয় প্রকার কার্য্যের কস্মিন্ কালেও নিবৃত্তি হয় না। অতএব অপরাপর ইন্দ্রিয়ের 'ব্যাপার ত্যাগ করিয়া অর্থাৎ তাহাদের ব্যাপারে আসক্ত না হইয়া,—পাপ্মা—শ্রমরূপী মৃত্যু আমাকে আক্রমণ করিবে,—অভিভূত করিবে, এই ভয়ে একই ব্রতের অনুষ্ঠান করিবে। এ কথার অভিপ্রায় এই যে, আমি যদি উক্ত প্রাণব্রত হইতে বিচ্যুত হই, তবে নিশ্চয়ই মৃত্যু আমাকে গ্রাস করিবে, এই ভয়ে ভীত হইয়া প্রাণব্রত গ্রহণ করিবে। আর যদি কখনও প্রাণব্রত ধারণ করে, তবে অবশ্যই তাহার সমাপন করিতে ইচ্ছা করিবে—যত্নবান্ থাকিবে। যদি উক্ত ব্রত হইতে বিরত হয়, তবে নিশ্চয়ই তাহার প্রাণ এবং তদধিষ্ঠাতা দেবতাগণ পরিভূত (মৃত্যুকর্ত্তৃক আক্রান্ত) হয়; অতএব অবশ্যই গৃহীত ব্রত সমাপন করিবে। ৪

এই ব্রত দ্বারা—প্রাণব্রত-গ্রহণের ফলে প্রাণাত্মভাবপ্রাপ্তি হয়, তাহা দ্বারা সর্ব্বভূতে—বাক্প্রভৃতি ও অগ্নিপ্রভৃতি দেবতা নিশ্চয়ই মৎস্বরূপ (আমা হইতে পৃথক্ নহে) এবং আমিই সর্ব্বভূতে পরিস্পন্দনের হেতুভূত, এবংবিধ ব্রতধারণের গুণে তিনি এই প্রাণ-দেবতারই সাযুজ্য—সযুগ্ভাব অর্থাৎ একাত্মভাব কিংবা সলোকতা—সমানলোকে বাস প্রাপ্ত হন; [জ্ঞানের তারতম্যানুসারে উক্তপ্রকার ফলভেদ কথিত হইল] ॥ ১১ ॥ ২৩ ॥

প্রথমাধ্যায়ে পঞ্চম ব্রাহ্মণের ভাষ্যানুবাদ ॥ ১ ॥ ৫ ॥

———

## ষষ্ঠং ব্রাহ্মণম্ ।

ত্রয়ং বা ইদং নাম রূপং কর্ম্ম, তেষাং নাম্নাং বাগিত্যেতদেষা-মুক্থমতো হি সর্ব্বাণি নামান্যুত্তিষ্ঠন্তি ।

এতদেষাং সামৈতদ্ধি সর্ব্বৈর্নামভিঃ সমমেতদেষাং ব্রহ্মৈতদ্ধি সর্ব্বাণি নামানি বিভর্ত্তি ॥ ৭৮ ॥ ১ ॥

**সরলার্থঃ।**—ইদানীং যথোক্তসাধ্য-সাধনাত্মকস্য সর্ব্বস্য জগতঃ ত্রৈবিধ্য-মাহ—"ত্রয়ং বা" ইত্যাদিনা। ইদং (যথোক্তং সর্ব্বমেতৎ) ত্রয়ং বৈ (এব); [কিং তৎ ত্রয়ম্?] নাম (সংজ্ঞাশব্দঃ), রূপং (আকৃতিঃ), কর্ম্ম (ক্রিয়া চ); তেষাং নাম্নাং [যৎ] বাক্ ইতি (শব্দসামান্যং), এতৎ এষাং (নাম্নাং) উক্থং (উৎপত্তিস্থানং); হি (যস্মাৎ) অতঃ (নামসামান্যাৎ) সর্ব্বাণি নামানি উত্তি-ষ্ঠন্তি (উৎপদ্যন্তে); এতৎ (শব্দসামান্যং) এষাং (নাম্নাং) সাম; হি (যস্মাৎ) এতৎ সর্ব্বৈঃ নামভিঃ সমম্ (সমানম্); এতৎ এষাং ব্রহ্ম (আত্মা); হি (যস্মাৎ) এতৎ সর্ব্বাণি নামানি বিভর্ত্তি (ধারয়তি) ॥৭৮॥১॥

**মূলানুবাদ।**—পূর্ব্বে সাধ্য-সাধনভাবে যে সপ্তপ্রকার অন্নের কথা বলা হইয়াছে, সে সমস্তই ত্রিবিধ (তিন ভাগে বিভক্ত)—নাম, রূপ ও কর্ম্ম। বাক্ অর্থাৎ সাধারণ শব্দমাত্রই উক্ত নাম-সমূহের উক্থ অর্থাৎ উৎপত্তিস্থান; কারণ সমস্ত নামই এই শব্দসামান্য হইতে সমুদ্ভূত হয়। এই বাক্ই সমস্ত নামের সাম অর্থাৎ সামান্য ভাব; কারণ, এই শব্দসামান্য হইতেছে সমস্ত নামের সমান—এক-ধর্ম্মাক্রান্ত; আর এই শব্দসামান্যই উক্ত নাম-সমূহের ব্রহ্ম অর্থাৎ আত্মা; কারণ, শব্দসামান্যই সমস্ত বিশেষ বিশেষ নামকে ধারণ করিয়া রাখিয়াছে; [কেন না, শব্দাতিরিক্ত নামের কোনও অস্তিত্ব নাই] ॥ ৭৮ ॥ ১ ॥

**শাঙ্করভাষ্যম্।**—যদেতদবিদ্যাবিষয়ত্বেন প্রস্তুতং সাধ্যসাধনলক্ষণং ব্যাকৃতং জগৎ প্রাণাত্মপ্রাপ্ত্যন্তোৎকর্ষবদপি ফলম্, যা চৈতস্য ব্যাকরণাৎ প্রাগবস্থা অব্যাকৃতশব্দবাচ্যা—বৃক্ষবীজবৎ সর্ব্বমেতৎ, ত্রয়ম্। কিং তৎ ত্রয়ম্? ইত্যুচ্যতে—

নাম রূপং কর্ম্ম চেতি অনাত্মৈব—ন আত্মা যৎ সাক্ষাদপরোক্ষাদ্ ব্রহ্ম ; তস্মাদস্মা-দ্বিরজ্যেতেত্যেবমর্থঃ ত্রয়ং বা ইত্যাস্থারম্ভঃ। ন হ্যস্মাৎ অনাত্মনোঽব্যাবৃত্ত-চিত্তস্যাত্মানমেব লোকম্—অহং ব্রহ্মাস্মীত্যুপাসিতুং বুদ্ধিঃ প্রবর্ত্ততে, বাহ্য-প্রত্যগাত্মপ্রবৃত্ত্যোর্বিরোধাৎ। তথা চ কাঠকে—

"পরাঞ্চি খানি ব্যতৃণৎ স্বয়ম্ভূস্তস্মাৎ পরাঙ্ পশ্যতি নান্তরাত্মন্।

কশ্চিদ্ধীরঃ প্রত্যগাত্মানমৈক্ষদাবৃত্তচক্ষুরমৃতত্বমিচ্ছন্ ॥" ইত্যাদি। ১

কথং পুনরস্য ব্যাকৃতাব্যাকৃতস্য ক্রিয়াকারকফলাত্মনঃ সংসারস্য নামরূপ-কর্ম্মাত্মকতৈব, ন পুনরাত্মত্বম্—ইত্যেতৎ সম্ভাবয়িতুং শক্যত ইতি। অত্রোচ্যতে—তেষাং নাম্নাং বগোপপন্নস্তানাং—বাগিতি শব্দসামান্যমুচ্যতে, "যঃ কশ্চ শব্দো বাগেব সা" ইত্যুক্তত্বাৎ বাগিত্যেতস্য শব্দস্য যোঽর্থঃ শব্দসামান্যমাত্রম্, এতদেতেষাং নামবিশেষাণামুক্থং কারণম্ উপাদানম্, সৈন্ধবলবণকণানামিব সৈন্ধবাচলঃ ; তদাহ—অতো হ্যস্মান্নামসামান্যাৎ সর্ব্বাণি নামানি যজ্ঞদত্তো দেবদত্ত ইত্যেবমাদি-প্রবিভাগানি উত্তিষ্ঠন্তি উৎপদ্যন্তে প্রবিভজ্যন্তে লবণাচলাদিব লবণকণাঃ ; কার্য্যঞ্চ কারণেনাব্যতিরিক্তম্। তথা বিশেষাণাঞ্চ সামান্যেঽন্তর্ভাবাৎ। ২

কথং সামান্যবিশেষভাব ইতি—এতৎ শব্দসামান্যম্ এষাং নামবিশেষাণাং সাম, সমত্বাৎ সাম সামান্যমিত্যর্থঃ। এতৎ হি যস্মাৎ সর্ব্বৈর্নামভিরাত্মবিশেষৈঃ সমম্। ৩

কিঞ্চ, আত্মলাভাবিশেষাচ্চ নামবিশেষাণাম্—যস্য চ যস্মাদাত্মলাভো ভবতি, স তেনাপ্রবিভক্তো দৃষ্টঃ, যথা ঘটাদীনাং মৃদা। কথং নামবিশেষাণাম্ আত্মলাভো বাচ ইতি? উচ্যতে—যত এতদেষাং বাক্শব্দবাচ্যং বস্তু ব্রহ্ম আত্মা, ততো হ্যাত্মলাভো নাম্নাম্, শব্দব্যতিরিক্তস্বরূপানুপপত্তেঃ। তৎ প্রতিপাদয়তি—এতচ্ছব্দ-সামান্যং হি যস্মাচ্ছব্দবিশেষান্ সর্ব্বাণি নামানি বিভর্ত্তি ধারয়তি স্বরূপপ্রদানেন। এবং কার্য্যকারণত্বোপপত্তেঃ সামান্যবিশেষোপপত্তেরাত্মপ্রদানোপপত্তেশ্চ নাম-বিশেষাণাং শব্দমাত্রতা সিদ্ধা। এবমুত্তরয়োরপি সর্ব্বং যোজ্যং যথোক্তম্ ॥ ১৮ ॥ ১ ॥

**টীকা।**—প্রপঞ্চিতস্যাবিদ্যাকার্য্যস্য সংক্ষেপেণোপসংহারার্থং ব্রাহ্মণান্তরমবতারয়তি—যদেত-দিতি। ফলমপি জ্ঞানকর্ম্মণোরুক্তবিশেষণবদ্ যদেতৎ প্রস্তুতমিতি সম্বন্ধঃ। অব্যাকৃতপ্রক্রিয়ায়া-মুক্তং স্মারয়তি—বা চেতি। ব্যাকৃতাব্যাকৃতস্য জগতঃ সংগৃহীতং রূপমাহ—সর্ব্বমিতি। বাঙ্মনঃ-প্রাণাখ্যং ত্রয়মিতি শঙ্কাং প্রত্যাহ—কিং তদিত্যাদিনা। কিমর্থঃ পুনরয়মুপসংহার ইত্যাশঙ্ক্যাহ—অনাত্মৈবেতি। আত্মনর্থমাহ—যৎসাক্ষাদিতি। অনাত্মত্বেন জগতো হেয়ত্বং তচ্ছব্দেন পরামৃশ্যতে। বৈরাগ্যমপি কিমর্থমিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। অবিরক্তোঽপি কুতূহলিতয়া তত্রাধিকারী স্যাদিত্যাশঙ্ক্যাহ—বাহ্যেতি। অনাত্মপ্রবণমপ্যাত্মানং প্রত্যায়য়িতুমাত্মনঃ

সর্ব্বাত্মত্বাৎ, কুতো বিরোধ ইত্যাশঙ্ক্যাহ—তথেতি। কথং তর্হি প্রত্যগাত্মধীস্তত্রাহ—কশ্চিদিতি।

উপসংহারস্তেবং সঙ্গচ্ছেঽপি সর্ব্বস্য জগতো নামাদিমাত্রত্বং প্রমাণাভাবাদযুক্তমিতি শঙ্কতে—কথমিতি। অনুমানৈঃ সম্ভাবনাং দর্শয়তি—অত্রেতি। তত্র তৎকার্য্যত্বহেতুকমনুমানমাহ—তেষামিতি। বাগিত্যেতদুক্থমিতি সম্বন্ধঃ। ইন্দ্রিয়ব্যাবৃত্ত্যর্থং বাক্পদার্থমাহ—শব্দেতি। সংগৃহীতমর্থং বিবৃণোতি—যঃ কশ্চেত্যাদিনা। উক্থত্বমুপপাদয়িতুমুত্তরং বাক্যমিত্যাহ—তদাহেতি। কার্য্যকারণভাবেঽপি কিমায়াতমত আহ—কার্য্যং চেতি। সর্ব্বে নামবিশেষাস্তন্মাত্রাৎ তত্ত্বতো ন ভিদ্যন্তে তৎকার্য্যত্বাৎ, যৎ যৎকার্য্যং, তত্ততো ন ভিদ্যতে, যথা মৃদো ঘট ইত্যর্থঃ। সর্ব্বে নামবিশেষাস্তৎসামান্যে কল্পিতাঃ প্রত্যেকং তদনুবিদ্ধত্বাদ্রজ্জ্বিদমংশানুবিদ্ধসর্পাদিবদিত্যনুমানান্তরমাহ—তথেতি। কার্য্যাণাং কারণেঽন্তর্ভাববদিতি যাবৎ।

উক্তমেব প্রশ্নপূর্ব্বকং প্রপঞ্চয়তি—কথমিত্যাদিনা। সামস্বং সাধয়তি—এতদ্ধীতি। ইতশ্চ নামবিশেষা নামমাত্রেঽন্তর্ভবন্তীত্যাহ—কিঞ্চেতি। নামবিশেষাণাং নামমাত্রাদাত্মলাভাত্তস্মাদবিশেষাত্তত্রৈবান্তর্ভাব ইত্যক্ষরার্থঃ। সর্ব্বে নামবিশেষাস্তৎসামান্যান্ন পৃথগ্বস্তুতঃ সন্তি, তেনাত্মবত্ত্বাৎ, যে যেনাত্মবন্তস্তে ততোঽন্যে বস্তুতো ন সন্তি, যথা মৃদাত্মবন্তো ঘটাদয়ো বস্তুতস্ততোঽন্যে ন সন্তীত্যুক্তেঽনুমানে ব্যাপ্তিং সাধয়তি—যস্য চেতি। হেতুলাভো ভবতীতি শেষঃ। তত্রৈব যুক্তিমাহ—ততো হীতি। তত্রৈব বাক্যমবতার্য্য ব্যাচষ্টে—তদিত্যাদিনা। তস্মাত্তন্মাত্রাত্তদ্বিশেষাণামাত্মলাভ ইতি বাক্যশেষঃ। প্রথমকণ্ডিকয়া সিদ্ধমর্থমুপসংহরতি—এবমিতি। উপপত্তিত্রয়মুত্তরবাক্যদ্বয়েঽপি তুল্যমিত্যাদিশতি—এবমুত্তরয়োরিতি। ১৮। ১।

**ভাষ্যানুবাদ।**—প্রাণাত্মভাবপ্রাপ্তি বা প্রাজাপত্য পদলাভ যাহার সর্ব্বোৎকৃষ্ট ফল, সেই যে, এই সাধ্যসাধনাত্মক অভিব্যক্ত জগৎ বর্ণিত হইয়াছে, এবং আরও যে, বৃক্ষের বীজাবস্থার ন্যায় এই জগতের অভিব্যক্তিরও পূর্ব্ববর্ত্তী অব্যাকৃত শব্দবাচ্য অবস্থা কথিত হইয়াছে, সে সমস্তই এই তিনপ্রকার। সেই তিনটি প্রকার কি কি, তাহা বলা হইতেছে—নাম, রূপ ও কর্ম্ম। এই তিনটিই অনাত্মা, কিন্তু যাহা সাক্ষাৎ প্রত্যক্ষ ব্রহ্মস্বরূপ আত্মা, তৎস্বরূপ নহে, পরন্তু আত্মা হইতে ভিন্ন; অতএব এই সংসার হইতে যাহাতে বিরক্তি (বৈরাগ্য) হইতে পারে, সেই উদ্দেশ্যে "ত্রয়ং বা ইদম্" ইত্যাদি শ্রুতির আরম্ভ হইয়াছে; কেন না, অনাত্মভূত এই সংসার হইতে যাহার চিত্ত বিরক্ত বা বৈরাগ্যসম্পন্ন না হয়, তাহার পক্ষে কখনই "অহং ব্রহ্মাস্মি" (আমি ব্রহ্ম) এইরূপে আত্ম-লোকের উপাসনায় বুদ্ধি-প্রবৃত্তি হইতে পারে না; কারণ, বাহ্যবিষয়ে অনুবৃত্তি ও প্রত্যগাত্মবিষয়ে প্রবৃত্তি পরস্পর বিরুদ্ধস্বভাব। কঠোপনিষদেও আছে—'স্বয়ম্ভূ (আদিকর্ত্তা) ইন্দ্রিয়গণকে পরাঙ্মুখ করিয়া সৃষ্টি করিয়াছেন; সেই হেতু জীব "পরাঙ্‌ক্তি"—বাহ্যপদার্থই দর্শন করিয়া থাকে, অন্তরাত্মাকে দর্শন করে না। অমৃতত্বলাভের ইচ্ছায় যাহার চক্ষু অর্থাৎ জ্ঞানদৃষ্টি আবৃত্ত (পরিবর্ত্তিত—অন্তর্ম্মুখী)

হইয়াছে, এমন কোনও ( অতি অল্পসংখ্যক ) ধীর ব্যক্তিই প্রত্যক্ আত্মাকে দর্শন করিয়াছেন' ইত্যাদি। ১

ভাল, ক্রিয়া, কারক ও ফলাত্মক এই ব্যাকৃতাব্যাকৃত অর্থাৎ স্থূলসূক্ষ্মাত্মক সংসার যে, কেবলই নাম, রূপ ও কর্ম্মাত্মক, পরন্তু আত্মস্বরূপ নয়, ইহা কি প্রকারে উপপাদন করা যাইতে পারে? তদুত্তরে বলা হইতেছে—শ্রুতির 'বাক্' শব্দে শব্দসামান্য অর্থাৎ সামান্যাকারে শব্দমাত্রই বুঝাইতেছে; কারণ, পূর্ব্বেই বলা হইয়াছে যে, 'যাহা কিছু শব্দ, সে সমস্ত বাক্ই' ( বাক্ হইতে পৃথক্ নহে )। 'বাক্' শব্দের যাহা অর্থ—সাধারণ শব্দমাত্র, তাহাই এই যথোক্ত বিশেষ বিশেষ নামের ( রাম, শ্যাম ইত্যাদি শব্দের ) উক্থ—কারণ—উপাদানস্বরূপ; যেমন সৈন্ধব-পর্ব্বত লবণকণাসমূহের উপাদান (সমষ্টি), তেমনি। এই কথাই বলিতেছেন—যেহেতু, এই নাম-সামান্যাত্মক বাক্ হইতেই সমস্ত বিশেষ নাম—'দেবদত্ত' 'যজ্ঞদত্ত' প্রভৃতি ভিন্ন ভিন্ন শব্দসমূহ উত্থিত হয়—উদ্গত হয় অর্থাৎ লবণাচল হইতে লবণকণার ন্যায় বহির্গত হইয়া থাকে, অথচ কার্য্য বা জন্য পদার্থমাত্রই স্ব স্ব কারণ হইতে অতিরিক্ত নয়; সেইরূপ বিশেষ অবস্থামাত্রই সাধারণ পদার্থের অন্তর্নিবিষ্ট, অতিরিক্ত নয়। ২

ভাল, নাম ও বাক্, এতদুভয়ের মধ্যে সামান্য-বিশেষভাবে ঘটে কিরূপে? [ তদুত্তরে বলিতেছেন—] এই যে সামান্য শব্দ—বাক্, ইহাই বিশেষ বিশেষ নামের সাম—সমতা বা সাম্য আছে বলিয়াই সাম অর্থাৎ সমধর্ম্মী। যেহেতু, এই বাক্সামান্যই স্বীয় অবস্থাবিশেষরূপ নাম-সমূহের সহিত সমান; [ সেই হেতুই ইহাদের সামান্য-বিশেষভাব সম্ভবপর হয় ]। ৩

অপিচ, বিশেষ বিশেষ নামগুলির আত্মলাভে বা অভিব্যক্তিতে বিশেষ বা পার্থক্য না থাকাও ইহার অপর কারণ,—যাহা হইতে যাহার আত্মলাভ বা উৎপত্তি হয়, দেখিতে পাওয়া যায়, সে তাহা হইতে অবিভক্ত বা অপৃথক্; যেমন মৃত্তিকার সহিত ঘট-সমূহের ( অভেদ, তেমনি ) ( ১ )। বাক্ হইতে বিশেষ বিশেষ

---

( ১ ) তাৎপর্য্য—এখানে বাক্শব্দে সাধারণতঃ শব্দমাত্র অভিহিত হইয়াছে। সামান্য শব্দেরই বিশেষ বিশেষ অবস্থার নাম হইতেছে—'দেবদত্ত, রাম, শ্যাম' ইত্যাদি বিশেষ বিশেষ নাম। সর্ব্বত্রই বিশেষ অবস্থাগুলি সামান্যাবস্থার অন্তর্ভুক্ত হইয়া থাকে; যেমন বৃক্ষ-সামান্যের অন্তর্গত হয় বৃক্ষবিশেষ—আম, জাম, কাঁটাল প্রভৃতি। তাহার পর, সাধারণ বস্তুই তজ্জাতীয় বিশেষ বস্তুর কারণ হইয়া থাকে, যেমন—সাধারণ মৃত্তিকাই—মৃন্ময় ঘটাদির কারণ; কার্য্যমাত্রই স্বকারণের ব্যাপ্য ( অধীন ); অতএব নামবিশেষও বাক্সামান্যেরই অন্তর্নিবিষ্ট: অভিন্ন বস্তু।

নাম-সমূহের আত্মলাভ হয় কি প্রকারে, এখন তাহা কথিত হইতেছে—যেহেতু বাক্‌শব্দবাচ্য বাক্ বস্তুটি হইতেছে—এই নাম-সমূহের ব্রহ্ম অর্থাৎ আত্মা, সেই হেতুই বাক্ হইতে নাম-সমূহের আত্মলাভ স্বীকার করিতে হয়; কারণ, কোন নামেরই শব্দাতিরিক্ত স্বরূপ উপপন্ন হয় না। এ কথার উপপাদনার্থ বলিতেছেন—যেহেতু, এই সামান্য শব্দই (বাক্ই) স্বরূপসমর্পণ করিয়া শব্দগুলিকে—সমস্ত নামকে ধারণ করিয়া রাখে; [অতএব সামান্য ও নামবিশেষের মধ্যে সামান্য-বিশেষ ভাব থাকা অসম্ভব হইতেছে না]। এইরূপে কার্য্য-কারণভাবের উপপত্তি হেতু, সামান্য-বিশেষভাবেরও উপপত্তি হেতু এবং উৎপাদকত্ব হেতুও বিশেষ বিশেষ নামগুলির সামান্য-শব্দাত্মকতা সিদ্ধ হইল। এখানে যে সমস্ত কথা বলা হইল, পরবর্ত্তী শ্রুতিদ্বয়ে ইহার সমস্তই যোজনা করিতে হইবে ॥ ১৮ ॥ ১ ॥

অথ রূপাণাং চক্ষুরিত্যেতদেষামুক্থমতো হি সর্ব্বাণি রূপাণ্যুত্তিষ্ঠন্ত্যেতদেষাꣳ সামৈতদ্ধি সর্ব্বৈরূপৈঃ সমমেতদেষাং ব্রহ্মৈতদ্ধি সর্ব্বাণি রূপাণি বিভর্ত্তি ॥ ১৯ ॥ ২ ॥

**সরলার্থঃ।**—অথ (নাম্নো নির্দ্দেশানন্তরং) চক্ষুঃ (চক্ষুর্গ্রাহ্যং রূপ-সামান্যম্) ইত্যেতৎ এষাং রূপাণাং (শ্বেতপীতাদীনাং) উক্থং (উৎপত্তিস্থানং); হি যস্মাৎ, অতঃ (অস্মাৎ—রূপসামান্যাৎ) সর্ব্বাণি রূপাণি (শ্বেতপীতাদিরূপভেদাঃ) উত্তিষ্ঠন্তি (উদ্গচ্ছন্তি); তথা এতৎ (রূপসামান্যং) এষাং (রূপবিশেষাণাং) সাম (সমত্বং, সাম্যাবস্থা); হি (যস্মাৎ) এতৎ (রূপসামান্যং) সর্ব্বৈঃ রূপৈঃ (শ্বেতপীতাদিভেদৈঃ) সমং (সমানং—ঐক্যমাপন্নং); এতৎ (রূপসামান্যং) এষাং (রূপাণাং) ব্রহ্ম (ব্যাপকং—আত্মা)। হি (যস্মাৎ) এতৎ (সামান্য-রূপমেব) সর্ব্বাণি (সর্ব্বান্ রূপভেদান্) বিভর্ত্তি (ধারয়তি); [কার্য্যমাত্রস্যৈব কারণানুপ্রবিষ্টত্বাদিতি ভাবঃ] ॥ ১৯ ॥ ২ ॥

**মূলানুবাদ।**—এখন নামনির্দ্দেশের পর রূপসম্বন্ধে সাম্য নির্দ্দেশ করিতেছেন—চক্ষুঃ অর্থ—চক্ষুর গ্রাহ্য সাধারণ রূপমাত্র। এই চক্ষুঃ হইতেছে—শ্বেতপীতাদি বিভিন্ন রূপের উক্থ উৎপত্তিস্থান; কারণ, এই সামান্য রূপ হইতেই সমস্ত বিশেষ রূপের উৎপত্তি হইয়া থাকে। এই রূপসামান্যই আবার সমস্ত বিশেষ রূপের সাম অর্থাৎ সাম্যাবস্থা বা প্রকৃতি স্বরূপ; কারণ, এই সামান্যরূপই অপর সমস্ত বিশেষ বিশেষ রূপের সহিত সমান—ঐক্যাবস্থা প্রাপ্ত। এই রূপসামান্যই এই সমস্ত

বিশেষ বিশেষ রূপের ব্রহ্ম—ব্যাপক আত্মা; কারণ, স্থূলসূক্ষ্মাদি বিশেষ রূপমাত্রই এই সামান্য রূপ দ্বারা বিধৃত বা ব্যাপ্ত হইয়া রহিয়াছে॥ ৭৯॥ ২॥

**শাঙ্করভাষ্যম্।**—অথেদানীং রূপাণাং সিতাসিতপ্রভৃতীনাং—চক্ষুরিতি চক্ষুর্ব্বিষয়সামান্যং চক্ষুঃশব্দাভিধেয়ং রূপসামান্যং প্রকাশ্যমাত্রমভিধীয়তে। অতো হি সর্ব্বাণি রূপাণ্যুত্তিষ্ঠন্তি, এতদেষাং সাম, এতদ্ধি সর্ব্বৈঃ রূপৈঃ সমম্, এতদেষাং ব্রহ্ম, এতদ্ধি সর্ব্বাণি রূপাণি বিভর্ত্তি॥ ৭৯॥ ২॥

**টীকা।**—তত্র ব্যাখ্যানসাপেক্ষাণি পদানি ব্যাকরোতি—অথেত্যাদিনা। নামব্যাখ্যানানন্তর্য্যমথশব্দার্থঃ। চক্ষুরুক্থমিতি সম্বন্ধঃ। চক্ষুরিতি চক্ষুঃশব্দাভিধেয়ং চক্ষুর্বিষয়সামান্যমভিধীয়তে, তচ্চ রূপসামান্যং, তদপি প্রকাশ্যমাত্রমিতি যোজনা। ৭৯। ২।

**ভাষ্যানুবাদ।**—অথ শব্দের অর্থ—নামনির্দ্দেশের আনন্তর্য্য; চক্ষুঃ অর্থ—চক্ষুর্গ্রাহ্য সমস্ত বিষয়—চক্ষুর প্রকাশ্য সামান্য রূপমাত্রই অভিহিত হইতেছে। [ এই চক্ষুই ] রূপ-সমূহের অর্থাৎ স্থূলসূক্ষ্মাদি বস্তু ও বর্ণসমুদয়ের [ উক্থ ]; কারণ, ইহা হইতেই সমস্ত রূপ উৎপন্ন হয়; ইহা সমুদয় রূপের সাম; যেহেতু ইহা সমস্ত রূপের সমান, এবং ইহাই এই সমস্ত বিশেষ বিশেষ রূপগুলিকে ধারণ করিয়া রহিয়াছে (১)॥ ৭৯॥ ২॥

অথ কর্ম্মণামাত্মেত্যেতদেষামুক্থমতো হি সর্ব্বাণি কর্ম্মাণ্যুত্তিষ্ঠন্ত্যেতদেষাꣳ সামৈতদ্ধি সর্ব্বৈঃ কর্ম্মভিঃ সমমেতদেষাং ব্রহ্মৈতদ্ধি সর্ব্বাণি কর্ম্মাণি বিভর্ত্তি, তদেতৎ ত্রয়ং সদেকমযমাত্মা একঃ সন্নেতৎ ত্রয়ং তদেতদমৃতꣳ সত্যেন চ্ছন্নং, প্রাণো বা অমৃতং নামরূপে সত্যং তাভ্যাময়ং প্রাণশ্ছন্নঃ॥ ৮০॥ ৩॥

ইতি প্রথমাধ্যায়ে ষষ্ঠং ব্রাহ্মণম্॥ ১॥ ৬॥

ইতি বৃহদারণ্যকোপনিষদি প্রথমোঽধ্যায়ঃ॥ ১॥

( ব্রাহ্মণক্রমেণ তু তৃতীয়োঽধ্যায়ঃ॥ )

---

(১) তাৎপর্য্য—শ্রুতির এই কথা হইতে বুঝা যাইতেছে যে, প্রথমে শুদ্ধ একটি অবিশেষিত রূপমাত্র ছিল, কোন বিভাগ ছিল না; পরে সেই নির্ব্বিশেষ সামান্য রূপ হইতেই বিশেষ বিশেষ বড়্‌বিধ রূপের আবির্ভাব হইয়াছে। বর্ত্তমান সময়ে পাশ্চাত্য পণ্ডিতেরা যে, শুভ্র বর্ণটাকে সমস্ত বর্ণের সমষ্টিভূত বা কোন বর্ণবিশেষ নয় বলিয়া নির্দ্দেশ করিয়া থাকেন, তাহাই কি এই রূপ সামান্য? এই সামান্য রূপকেই সমস্ত রূপের আকর এবং সমতাবস্থা ও ব্যাপক বলিয়া নির্দ্দেশ করিয়াছেন।

**সরলার্থঃ।**—অথ ( অনন্তরং ), [ দর্শন-চলনাত্মকানাং সর্ব্বকর্ম্মণাং কর্ম্ম-সামান্যে অন্তর্ভাব উচ্যতে ]—আত্মা ইতি [ শরীরমুচ্যতে, শরীরসাধ্যত্বাৎ কর্ম্ম-সামান্যাত্মকত্বাচ্চ )। আত্মেতি এতৎ এষাং ( লোকসিদ্ধানাং ) কর্ম্মণাং ( দর্শন-শ্রবণাদীনাং স্পন্দনাত্মকানাং চ গমনাদীনাং কর্ম্মবিশেষাণাং ) উক্থং ( উৎপত্তি-স্থানং ); হি (যস্মাৎ ) সর্ব্বাণি কর্ম্মাণি ( কর্ম্মবিশেষাঃ ) অতঃ ( কর্ম্মসামান্যাত্মকাৎ শরীরাৎ ) উত্তিষ্ঠন্তি ; এতৎ ( সামান্যং ) এষাং ( কর্ম্মবিশেষাণাং ) সাম ( সমত্বং ); হি ( যস্মাৎ ) এতৎ সর্ব্বৈঃ কর্ম্মভিঃ সমং ( বিশেষস্য সামান্যানতিরেকাৎ ); এতৎ এষাং (কর্ম্মবিশেষাণাং ) ব্রহ্ম ( ব্যাপকং—আত্মা ); হি ( যস্মাৎ ) এতৎ ( কর্ম্ম-সামান্যং ) সর্ব্বাণি কর্ম্মাণি বিভর্ত্তি। এতৎ ( যথোক্তং নাম, রূপং, কর্ম্ম চ ) ত্রয়ং ( ত্রিবেণীবৎ অন্যোন্যসংশ্রয়ং ) সৎ একং ( অভিন্নং ) অয়ং আত্মা ( দেহপিণ্ডঃ ) [ নামরূপকর্ম্মণাম্ অন্নাত্মকত্বাৎ, দেহস্য চান্নময়ত্বাৎ, দেহে তদৈক্যং সম্পন্নমিতি ভাবঃ ]। আত্মা (দেহঃ) উ (অপি) একঃ (সংহতঃ) সন্ এতৎ ত্রয়ং ( নামরূপকর্ম্মা-ত্মকং )। এতৎ (বক্ষ্যমাণং) অমৃতং সত্যেন ছন্নং ( ব্যাপ্তং ); [ কিং তৎ অমৃতং, কিংবা সত্যং, তদাহ—] প্রাণঃ (পঞ্চবৃত্ত্যাত্মকঃ) বৈ ( প্রসিদ্ধৌ ) অমৃতং ( অমৃতঃ শ্রমাত্মকমরণরহিতঃ ); নাম-রূপে সত্যং, তাভ্যাং ( নামরূপাভ্যাং ) অয়ং প্রাণঃ ছন্নঃ ( ব্যাপ্তঃ, সমাবৃত ইত্যর্থঃ ) ॥ ৮০ ॥ ৩ ॥

ইতি প্রথমাধ্যায়ে ষষ্ঠব্রাহ্মণব্যাখ্যা ॥ ১ ॥ ৬ ॥

ইতি বৃহদারণ্যকোপনিষদ্ব্যাখ্যায়াং সরলায়াং প্রথমোঽধ্যায়ঃ ॥ ১ ॥

**মূলানুবাদ ঃ**—[ অতঃপর কর্ম্মের সামান্য-বিশেষভাব কথিত হইতেছে— ] আত্মা—কর্ম্মসম্পাদনের হেতুভূত শরীর হইতেছে—বিশেষ বিশেষ কর্ম্মের উক্থ (উৎপত্তির কারণ); কেন না, সমস্ত কর্ম্মই ইহা হইতে উৎপন্ন হয়। এই কর্ম্মসামান্যাত্মক শরীর হইতেছে এ সমস্তের (বিশেষ বিশেষ কর্ম্মের) সাম অর্থাৎ সাম্যাবস্থাত্মক ; কারণ, বিশেষ বিশেষ সমস্ত কর্ম্মের সহিত ইহা সম অর্থাৎ সমান ; এই কর্ম্ম-সামান্যাত্মক শরীর হইতেছে—সমস্ত বিশেষ বিশেষ কর্ম্মের ব্রহ্ম ( ব্যাপক ); কারণ, ইহাই অপর সমস্ত কর্ম্মকে ধারণ করিয়া আছে। ইহারা তিন হইয়াও এক—( আত্মা দেহস্বরূপ ); আত্মাও আবার এক হইয়াও ( দেহরূপে ভেদরহিত হইয়াও ) এই তিন ; [ কারণ, দেহ ত অন্নত্রয়েরই বিকার বা পরিণাম ]। প্রসিদ্ধ এই অমৃত সত্য দ্বারা

আচ্ছাদিত আছে। পূর্ব্বোক্ত প্রাণই অমৃত (মরণরহিত); নাম ও রূপ হইতেছে—সত্য, সেই নাম ও রূপ দ্বারা এই প্রাণ আচ্ছাদিত বা আবৃত রহিয়াছে ॥ ৮০ ॥ ৩ ॥

ইতি প্রথমাধ্যায়ে ষষ্ঠ ব্রাহ্মণানুবাদ ॥ ১ ॥ ৬ ॥

**শাঙ্করভাষ্যম্।**—অথেদানীং সর্ব্বকর্ম্মবিশেষাণাং মননদর্শনাত্মকানাং চলনাত্মকানাং চ ক্রিয়াসামান্যমাত্রেঽন্তর্ভাব উচ্যতে। কথম্? সর্ব্বেষাং কর্ম্ম-বিশেষাণাম্, আত্মা শরীরং সামান্যম্ আত্মা—আত্মনঃ কর্ম্ম আত্মেত্যুচ্যতে; আত্মনা হি শরীরেণ কর্ম্ম করোতীত্যুক্তম্, শরীরে চ সর্ব্বং কর্ম্মাভিব্যজ্যতে; অতস্তাৎস্থ্যাৎ তচ্ছব্দং কর্ম্ম—কর্ম্মসামান্যমাত্রং সর্ব্বেষামুক্থমিত্যাদি পূর্ব্ববৎ।

তদেতদ্ যথোক্তং নাম রূপং কর্ম্ম ত্রয়ং ইতরেতরাশ্রয়ম্ ইতরেতরাভিব্যক্তি-কারণম্, ইতরেতরপ্রলয়ং সংহতং—ত্রিদণ্ডবিষ্টম্ভবৎ সৎ একম্। কেনাত্মনৈকত্বম্—ইত্যুচ্যতে—অয়মাত্মা অয়ং পিণ্ডঃ কার্য্যকরণাত্মসঙ্ঘাতঃ তথান্নত্রয়ে ব্যাখ্যাতঃ—"এতন্ময়ো বা অয়মাত্মা" ইত্যাদিনা; এতাবদ্ধীদং সর্ব্বং ব্যাকৃতমব্যাকৃতং চ যদুত নাম রূপং কর্ম্মেতি। আত্মা উ একোঽয়ং কার্য্যকরণসঙ্ঘাতঃ সন্ অধ্যাত্মা-ধিভূতাধিদৈবভাবেন ব্যবস্থিতম্ এতদেব ত্রয়ং নাম রূপং কর্ম্মেতি। তদেতদ্বক্ষ্য-মাণম্ অমৃতং সত্যেন চ্ছন্নমিত্যেতস্য বাক্যস্যার্থমাহ—প্রাণো বা অমৃতং করণাত্মকঃ অন্তরূপষ্টম্ভকঃ আত্মভূতোঽমৃতোঽবিনাশী; নামরূপে সত্যং কার্য্যাত্মকে শরীরা-বস্থে; ক্রিয়াত্মকস্তু প্রাণস্তয়োরুপষ্টম্ভকঃ বাহ্যাভ্যাং শরীরাত্মকাভ্যামুপজনাপায়-ধর্ম্মিভ্যাং মর্ত্ত্যাভ্যাং ছন্নোঽপ্রকাশীকৃতঃ। এতদেব সংসারসতত্ত্বমবিদ্যাবিষয়ং প্রদর্শিতম্, অত ঊর্দ্ধং বিদ্যাবিষয় আত্মাধিগন্তব্য ইতি চতুর্থ আরভ্যতে ॥ ৮০ ॥ ৩ ॥

ইতি প্রথমাধ্যায়ে ষষ্ঠং ব্রাহ্মণম্ ॥ ১ ॥ ৬ ॥

ইতি শ্রীগোবিন্দভগবৎপূজ্যপাদশিষ্যস্য পরমহংসপরিব্রাজকাচার্য্যস্য শ্রীশঙ্করভগবতঃ কৃতৌ বৃহদারণ্যকোপনিষদ্ভাষ্যে প্রথমোঽধ্যায়ঃ ॥ ১ ॥

**টীকা।**—রূপপ্রকরণানন্তর্যমথেত্যুচ্যতে। ক্রিয়াবিশেষাণাং ক্রিয়ামাত্রেঽন্তর্ভাবং প্রশ্নদ্বারা দ্যোতয়তি—কথমিত্যাদিনা। আত্মশব্দেনাত্র শরীরনির্ব্বর্ত্ত্যকর্ম্মগ্রহণে পুরুষবিধব্রাহ্মণশেষমনু-কূলয়তি—আত্মনা হীতি। তত্রৈবোপপত্তিমাহ—শরীরে চেতি। তথাপি কথমাত্মশব্দঃ শরীরনির্ব্বর্ত্ত্যং কর্ম্ম ব্রূয়াদিত্যাশঙ্ক্য লক্ষণয়েত্যাহ—অত ইতি।

সঙ্ক্ষেপস্যাপি সঙ্ক্ষেপান্তরমাহ—তদেতদিতি। তদেতত্ত্রয়ং ত্রিদণ্ডবিষ্টম্ভবৎ সংহতং সদেক-মিতি সম্বন্ধঃ। কথং সংহতত্বমত আহ—ইতরেতরাশ্রয়মিতি। রূপং বিষয়মাশ্রিত্য নামকর্ম্মণী সিধ্যতঃ, স্বাতন্ত্র্যেণ নির্বিষয়য়োস্তয়োঃ সিদ্ধ্যদর্শনান্নামকর্ম্মণী চাশ্রিত্য রূপং সিধ্যতি। ন হি তে

হিত্বা কিঞ্চিদুৎপদ্যত ইত্যর্থঃ। বাচকেন বাচ্যস্য, তেনেতরস্য, তাভ্যাং চ ক্রিয়ায়াঃ, তয়া তয়োর-পেক্ষাদর্শনাদন্যোন্যমভিব্যঞ্জকত্বমাহ—ইতরেতরেতি। সতি নাম্নি রূপসংহারদর্শনাদ্রূপে চ সতি নামসংহারদৃষ্টেঃ সতোশ্চ তয়োঃ কর্ম্মণস্তস্মিংশ্চ সতি তয়োরূপসংহারোপলম্ভাদিতরেতরপ্রলয়-মিত্যাহ—ইতরেতরপ্রলয়মিতি। ত্রয়াণামেকত্বং বিরুদ্ধমিতি শঙ্কিত্বা পরিহরতি—তেনেত্যা-দিনা। কথং কার্য্যকরণসঙ্ঘাতাত্মনা ত্রয়াণামেকত্বং, তত্রাহ—তথেতি। নামরূপকর্ম্মণাং কার্য্যকরণসঙ্ঘাতমাত্রত্বেঽপি ততো ব্যতিরিক্তং সঙ্ঘাতাদন্যৎ স্যাদিত্যাশঙ্ক্যাহ—এতাবদিতি। নামাদিত্রয়স্য সঙ্ঘাতমাত্রত্বে কথং ব্যবহারাসাঙ্কর্য্যমিত্যাশঙ্ক্যাহ—আত্মেতি। সঙ্ঘাতোঽয়মাত্ম-শব্দিতঃ স্বয়মেকোঽপি সন্নধ্যাত্মাদিভেদেন স্থিতং ত্রয়মেব ভবতীতি ব্যবহারাসাঙ্কর্য্যমিত্যর্থঃ।

একস্মিন্নপি সঙ্ঘাতে কার্য্যকরণরূপেণাবান্তরবিভাগমাহ—তদেতদিতি। আত্মভূতস্তস্যো-পাধিত্বেন স্থিত ইতি যাবৎ। অবিনাশী স্থূলদেহে গচ্ছত্যপি যাবন্মোক্ষং ন গচ্ছতীত্যর্থঃ। সচ্চ ত্যচ্চ সত্যং ভূতপঞ্চকং, তদাত্মকে নামরূপে ইত্যাহ—নামেতি। কারণমাত্মানং কথয়তি—ক্রিয়াত্মকত্বিতি। পঞ্চীকৃতপঞ্চমহাভূতাত্মকং, তৎকার্য্যং সর্ব্বং সচ্চ ত্যচ্চেতি ব্যুৎপত্তেঃ সত্যং বৈরাজং শরীরং কার্য্যমপঞ্চীকৃতপঞ্চমহাভূততৎকার্য্যাত্মককরণরূপসপ্তদশকলিঙ্গস্য সূত্রাখ্যস্যায়-তনং তস্যৈবাচ্ছাদকং, তৎ খল্বনাত্মাপি স্থূলদেহচ্ছন্নত্বাদ্দুর্বিজ্ঞানং, তেনাপি চ্ছন্নং প্রত্যগ্ বস্তু সুতরামিতি তজ্জ্ঞানেঽবহিতৈর্ভাব্যমিতি ভাবঃ। ইদানীমবিদ্যাকার্য্যপ্রপঞ্চমুপসংহরতি—এতদিতি। অবিদ্যাবিষয়বিবরণস্য বক্ষ্যমাণোপযোগমুপসংহরতি—অত ইতি। প্রপঞ্চিতে সত্যবিদ্যাবিষয়ে ততো বিরক্তস্যাত্মানং বিবিদিষোস্তজ্জ্ঞাপনার্থং চতুর্থপ্রমুখঃ সন্দর্ভো ভবিষ্যতি। তস্মাদবিদ্যাবিষয়বিবরণমুপযোগীতি ভাবঃ॥ ৮০ ॥ ৩॥

**ভাষ্যানুবাদ।**—অতঃপর এখন মনন ও দর্শনাত্মক অর্থাৎ আন্তর ও বাহ্য জ্ঞানেন্দ্রিয়ের ব্যাপারাত্মক এবং কর্ম্মেন্দ্রিয়সাধ্য স্পন্দনাত্মক সমস্ত বিশেষ বিশেষ কর্ম্মের (ক্রিয়ার) শুধু ক্রিয়াসামান্যে অন্তর্ভাব কথিত হইতেছে। তাহা কি প্রকার? আত্মা অর্থ—শরীরসামান্য, কর্ম্মমাত্রই আত্মার্থক ও আত্মসম্পাদ্য; এইজন্য কর্ম্মই 'আত্মা' শব্দে অভিহিত হইয়াছে। আত্মা দ্বারাই—শরীর দ্বারাই যে, কর্ম্ম নিষ্পন্ন হয়, এ কথা পূর্ব্বেই বলা হইয়াছে। বিশেষতঃ কর্ম্মমাত্রই শরীরমধ্যে প্রকাশ পাইয়া থাকে; এই জন্য শরীরে অবস্থান করে বলিয়া শরীরই (আত্মাই) কর্ম্ম—অর্থাৎ সামান্যরূপে কর্ম্মসাধক। 'উক্থ' ইত্যাদি কথার ব্যাখ্যা পূর্ব্ববৎ।

সেই যে, এই নাম, রূপ ও কর্ম্মত্রয়, এই তিনটিই পরস্পর পরস্পরকে আশ্রয় করিয়া অবস্থান করে, পরস্পর পরস্পরের অভিব্যক্তির সাহায্য করে, এবং পরস্পর পরস্পরে বিলয় প্রাপ্ত হইয়া থাকে; ইহারা ত্রিদণ্ডবিষ্টম্ভের ন্যায় (১)

---

(১) তাৎপর্য্য—এখানে যে, ত্রিদণ্ডের কথা বলা হইয়াছে, ইহা সন্ন্যাসীর 'ত্রিদণ্ড' নহে, পরন্তু ইহা পরস্পরের সহিত সম্মিলিত তিনটি দণ্ড মাত্র (তে কাঠি)। সেই তিনটি দণ্ড যেরূপ

সম্মিলিতভাবে অবস্থান করত এক—, কিরূপে ইহাদের একত্ব, তাহা বলা হইতেছে—এই আত্মা অর্থাৎ কার্য্যকরণভাবাত্মক এই স্থূলদেহ; ইতঃপূর্ব্বে "এতন্ময়ো বা অন্নমাত্মা" ইত্যাদি বাক্যে সে কথা উক্ত হইয়াছে। এই যে, নাম, রূপ ও কর্ম্ম, এই তিনটি লইয়া এই স্থূল সূক্ষ্ম সমস্ত জগৎ, (এতদতিরিক্ত জগতের সত্তা নাই)। সমস্ত দেহেন্দ্রিয়াদিবিশিষ্ট এই আত্মা আবার এক হইয়াও অধ্যাত্ম, অধিভূত ও অধিদৈবতরূপে অবস্থিত এই ত্রিবিধ নাম, রূপ ও কর্ম্মাত্মকই বটে (এতদতিরিক্ত নহে)।

সেই এই আত্মা—পরে যাহার কথা বলা হইবে, সেই অমৃত দ্বারা আবৃত রহিয়াছে। শ্রুতি নিজেই এই বাক্যের অর্থ বলিয়া দিতেছেন; প্রাণই অমৃত অর্থাৎ দেহাভ্যন্তরস্থ দেহবিধারক করণস্বরূপ (দেহরক্ষার সাধন) আত্মস্থানীয় প্রাণ হইতেছে অমৃত—অবিনাশী বিনাশরহিত; কার্য্য বা উৎপন্ন দেহাবস্থাত্মক নাম ও রূপ হইতেছে 'সত্য'; সেই নাম ও রূপের উপষ্টম্ভক ক্রিয়াস্বভাব প্রাণই জন্মমরণশীল বাহ্য পদার্থ (অনাত্মভূত) শরীরাবস্থাপন্ন নাম ও রূপ দ্বারা আবৃত—অপ্রকাশীকৃত অর্থাৎ অদৃশ্য হইয়া রহিয়াছে। অবিদ্যাধিকারে স্থিত সংসারের তত্ত্ব এই পর্য্যন্তই প্রদর্শিত হইল; অতঃপর বিদ্যার বিষয় অর্থাৎ প্রকৃত জ্ঞানগম্য আত্মাকে জানিতে হইবে, এই জন্য চতুর্থ অধ্যায় আরব্ধ হইতেছে॥ ৮০॥ ৩॥

ইতি প্রথমাধ্যায়ে ষষ্ঠ ব্রাহ্মণের ভাষ্যানুবাদ॥ ১॥ ৬॥

ইতি বৃহদারণ্যকোপনিষদের প্রথম অধ্যায়ে
শাঙ্কর-ভাষ্যের অনুবাদ সমাপ্ত॥ ১॥

---

পরস্পর পরস্পরের উপর ভর করিয়া দণ্ডায়মান থাকে, এবং গুরুভার বস্তুও ধারণ করিতে সমর্থ হয়, তেমনি এই নাম, রূপ ও কর্ম্মও পরস্পর পরস্পরের আশ্রয়ে থাকিয়া মহৎ কার্য্যসাধনে সমর্থ হইয়া থাকে।

# দ্বিতীয়োঽধ্যায়ঃ

## প্রথমং ব্রাহ্মণম্।

**আভাসভাষ্যম্।**—'আত্মেত্যেবোপাসীত' তদন্বেষণে চ সর্ব্বমন্বিষ্টং স্যাৎ, তদেব চাত্মতত্ত্বং সর্ব্বস্মাৎ প্রেয়স্ত্বাদন্বেষ্টব্যম্—আত্মানমেবাবেদহং ব্রহ্মাস্মীতি —আত্মতত্ত্বমেকং বিদ্যাবিষয়ঃ। যস্তু ভেদদৃষ্টিবিষয়ঃ, সঃ—"অন্যোঽসাবন্যোঽহম-স্মীতি, ন স বেদ"ইত্যবিদ্যাবিষয়ঃ, "একধৈবানুদ্রষ্টব্যম্" "মৃত্যোঃ স মৃত্যুমাপ্নোতি, য ইহ নানেব পশ্যতি" ইত্যেবমাদিভিঃ প্রবিভক্তৌ বিদ্যাবিদ্যাবিষয়ৌ সর্ব্বোপ-নিষৎসু। ১

তত্র চ অবিদ্যাবিষয়ঃ সর্ব্ব এব সাধ্য-সাধনাদিভেদবিশেষবিনিয়োগেন ব্যাখ্যাতঃ—আ তৃতীয়াধ্যায়পরিসমাপ্তেঃ। স চ ব্যাখ্যাতোঽবিদ্যাবিষয়ঃ সর্ব্ব এব দ্বিপ্রকারঃ—অন্তঃ প্রাণ উপষ্টম্ভকো গৃহস্যেব স্তম্ভাদিলক্ষণঃ প্রকাশকোঽমৃতঃ, বাহ্যশ্চ কার্য্যলক্ষণোঽপ্রকাশক উপজনাপায়ধর্ম্মকঃ তৃণকুশমৃত্তিকাসমো গৃহস্যেব—সত্যশব্দ-বাচ্যো মর্ত্ত্যঃ; তেনামৃতশব্দবাচ্যঃ প্রাণশ্ছন্ন ইতি চোপসংহৃতম্। ২

স এব চ প্রাণো বাহ্যাধারভেদেষনেকধা বিস্তৃতঃ। প্রাণ একো দেব ইত্যু-চ্যতে। তস্যৈব বাহ্যঃ পিণ্ড একঃ সাধারণঃ—বিরাড্ বৈশ্বানর আত্মা পুরুষবিধঃ প্রজাপতিঃ কো হিরণ্যগর্ভঃ—ইত্যাদিভিঃ পিণ্ডপ্রধানৈঃ শব্দৈরাখ্যায়তে সূর্য্যাদি-প্রবিভক্তকরণঃ। একঞ্চানেকঞ্চ ব্রহ্ম এতাবদেব, নাতঃ পরমস্তি, প্রত্যেকঞ্চ শরীরভেদেষু পরিসমাপ্তং চেতনাবৎ কর্ত্তৃ ভোক্তৃ চ—ইত্যবিদ্যাবিষয়মেবাত্ম-ত্বেনোপগতো গার্গ্যো ব্রাহ্মণো বক্তোপস্থাপ্যতে, তদ্বিপরীতাত্মদৃগজাতশত্রুঃ শ্রোতা। ৩

এবং হি যতঃ পূর্ব্বপক্ষসিদ্ধান্তাখ্যায়িকারূপেণ সমর্প্যমাণোঽর্থঃ শ্রোতুশ্চিত্তস্য বশমেতি; বিপর্য্যয়ে হি তর্কশাস্ত্রবৎ কেবলার্থানুগমবাক্যৈঃ সমর্প্যমাণো দুর্ব্বিজ্ঞেয়ঃ স্যাৎ, অত্যন্তসূক্ষ্মত্বাদ্বস্তুনঃ। তথা চ কাঠকে—"শ্রবণায়াপি বহুভির্যো ন লভ্যঃ" ইত্যাদিবাক্যৈঃ সুসংস্কৃত-দেববুদ্ধিগম্যত্বং সামান্যমাত্রবুদ্ধ্যগম্যত্বং চ সপ্রপঞ্চং দর্শিতম্; "আচার্য্যবান্ পুরুষো বেদ", "আচার্য্যাদ্ধৈব বিদ্যা" ইতি চ ছান্দোগ্যে; "উপদেক্ষ্যন্তি তে জ্ঞানং জ্ঞানিনস্তত্ত্বদর্শিনঃ" ইতি চ গীতাসু; ইহাপি চ শাকল্য-যাজ্ঞবল্ক্যসংবাদেনাতিগহ্বরত্বং মহতা সংরম্ভেণ ব্রহ্মণো বক্ষ্যতি; তস্মাৎ শ্লিষ্ট এবাখ্যায়িকারূপেণ পূর্ব্বপক্ষ-সিদ্ধান্তরূপমাপাদ্য বস্তুসমর্পণার্থ আরম্ভ। ৪

আচারবিধ্যুপদেশার্থশ্চ—এবমাচারবতোর্ব্বক্তৃ-শ্রোত্রোরাখ্যায়িকানুগতোঽর্থো-ঽবগম্যতে। কেবলতর্কবুদ্ধিনিষেধার্থাচাখ্যায়িকা—"নৈষা তর্কেণ মতিরাপনেয়া।" "ন তর্কশাস্ত্রদগ্ধায়" ইতি শ্রুতিস্মৃতিভ্যাম্। শ্রদ্ধা চ ব্রহ্মবিজ্ঞানে পরং সাধন-মিত্যাখ্যায়িকার্থঃ; তথাহি—গার্গ্যাজাতশত্রোরতীব শ্রদ্ধালুতা দৃশ্যতে আখ্যায়ি-কায়াম্; "শ্রদ্ধাবান্ লভতে জ্ঞানম্" ইতি চ স্মৃতিঃ। ৫

**টীকা।**—তৃতীয়েঽধ্যায়ে সূত্রিতবিদ্যাবিদ্যয়োরবিদ্যা প্রপঞ্চিতা, সম্প্রতি বিদ্যাং প্রপঞ্চয়িতুং চতুর্থমধ্যায়মারভমাণো বৃত্তং কীর্ত্তয়তি—আত্মেতি। কিমিত্যর্থান্তরেষু সৎস্বাত্মতত্ত্বমেবানু-সন্ধাতব্যং, তত্রাহ—তদন্বেষণে চেতি। তস্যৈবান্বেষ্টব্যত্বে পরপ্রেমাস্পদত্বেন পরমানন্দত্বং হেত্বন্তরমাহ—তদেবেতি। আত্মতত্ত্বজ্ঞানস্য সর্ব্বাপত্তিফলত্বাচ্চ তদেবান্বেষ্টব্যমিত্যাহ—আত্মান-মিতি। উক্তয়া পরিপাট্যা সিদ্ধমর্থং সংগৃহ্লাতি—আত্মতত্ত্বমিতি। উক্তমর্থান্তরমনুবদতি—যস্তিতি। সোঽবিদ্যাবিদ্যাবিষয় ইতি সম্বন্ধঃ। কথং ভেদদৃষ্টিবিষয়স্যাবিদ্যাবিষয়ত্বং, তত্রাহ—অন্যোঽসাবিতি। যো ভেদদৃষ্টিপরঃ, স ন বেদেত্যবিদ্যা তদ্দৃষ্টিমূলং সূত্রিতা, তেন তদ্বিষয়ো ভেদদৃষ্টিবিষয় ইত্যর্থঃ।

কথং যথোক্তৌ বিদ্যাবিদ্যাবিষয়াবসঙ্কীর্ণাববসাতুং শক্যেতে, তত্রাহ—একধেতি। সপ্তান্ন-ব্রাহ্মণে বৃত্তমর্থং কথয়তি—তত্র চেতি। বিদ্যাবিদ্যাবিষয়য়োরিতি যাবৎ। আদিপদং সাধ্য-সাধনান্তরভেদসংগ্রহার্থম্। যথোক্তো ভেদ এব বিশেষঃ। তস্মিন্বিনিয়োগো ব্যবস্থাপনং, তেনেত্যর্থঃ। উপসংহারব্রাহ্মণান্তে বৃত্তমনুভাষতে—স চেতি। অথবোক্তৌ বিদ্যাবিদ্যাবিষয়ৌ কথমসঙ্কীর্ণৌ মন্তব্যাবিত্যাশঙ্ক্যাহ—একধেতি। ১

তত্রোত্তরগ্রন্থস্য বিষয়পরিশেষার্থং পুরুষবিধব্রাহ্মণশেষমারভ্যোক্তং দর্শয়তি—তত্র চেতি। তর্হি সনাপ্তত্বাদবিদ্যাবিষয়স্য কথমবিদুষো গার্গ্যস্য প্রবৃত্তিরিত্যাশঙ্ক্য তদর্থমবান্তরবিভাগমনু-বদতি—স চেতি। তাবেব প্রকারৌ দর্শয়ন্নাদৌ সূক্ষ্মং শরীরমুপন্যস্যতি—অন্তরিতি। তস্য বাহ্য-করণদ্বারা স্থূলেষু বিষয়েষু প্রকাশকত্বমমৃতত্বং চ ব্যুৎপাদিতম্। দ্বিতীয়ং প্রকারমাচক্ষাণঃ স্থূলং শরীরং দর্শয়তি—বাহ্যশ্চেতি। তস্য কস্মাঽপি বিষয়া সূক্ষ্মদেহং প্রত্যপ্রকাশকত্বাদপ্রকাশকত্বম্। আগমাপায়িত্বেনাবহেয়ত্বং সূচয়তি—উপজনেতি। যথা গৃহস্য তৃণাদি বহিরঙ্গং, তথা সূক্ষ্মস্য দেহস্য স্থূলো দেহঃ, তথাঽপি তৃণাদি বিনা গৃহস্য ব্যবহারাযোগ্যত্ববৎ তস্যাপি স্থূলদেহং বিনা ন তদ্যোগ্যত্বমিতি মত্বাহ—তৃণেতি। তস্য পূর্ব্বপ্রকরণান্তে নামরূপে সত্যমিত্যত্র প্রস্তুতত্ব-মস্তীত্যাহ—সত্যেতি। সর্ব্বথা বাধবৈধুর্য্যং সত্যত্বমিতি শঙ্কাং নিরসিতুং বিশিনষ্টি—মর্ত্ত্য ইতি। তস্য কার্য্যং দর্শয়তি—তেনেতি। ২

বৃত্তমনূদ্যাজাতশত্রুব্রাহ্মণমবতারয়তি—স এবেতি। আদিত্যচন্দ্রাদয়ো বাহ্যাধারভেদা অনেকধাত্বমত্রৈষ্ঠা মূর্দ্ধেত্যাদিবক্ষ্যমাণগুণবশাদ্দ্রষ্টব্যম্। কথং তর্হি তস্যৈকত্বং, তত্রাহ—প্রাণ ইতি। প্রাণস্য নানাত্বমেকত্বং চোক্তং, তত্রৈকত্বং বিবৃণোতি—তস্যৈবেতি। প্রাণস্যৈব স্বভাব-ভূতোঽনাত্মলক্ষণঃ পিণ্ডঃ সমষ্টিরূপো হিরণ্যগর্ভাদিশব্দৈরুপাধিবিষয়ৈস্তত্র তত্র শ্রুতিস্মৃত্যোরুচ্যতে। স চ "অগ্নির্মূর্দ্ধা চক্ষুষী চন্দ্রসূর্য্যৌ" ইত্যাদিশ্রুতেঃ সূর্য্যাদিভিঃ প্রবিভক্তৈঃ করণৈরূপেতো

ভবতীত্যর্থঃ। যদ্ ব্রহ্ম সমস্তং ব্যস্তং চ তদিদং হিরণ্যগর্ভমাত্রমেব, ন তস্মাদধিকমস্তীতি হিরণ্যগর্ভং স্তৌতি—একং চেতি। একত্বং বিশদীকৃত্য প্রাণস্য নানাত্বং বিশদয়তি—প্রত্যেকং চেতি। গোত্বাদিসামান্যতুল্যত্বং ব্যাবর্ত্তয়তি—চেতনাবদিতি। কেবলভোক্তৃত্বপক্ষং বারয়তি—কর্ত্রিতি। বক্তা পূর্ব্বপক্ষবাদীতি যাবৎ। তস্মাদমুখ্যাদ্ব্রহ্মণো বিপরীতং মুখ্যং ব্রহ্ম, তস্মিন্নাত্মদৃষ্টিঃ রাজা শ্রোতা সিদ্ধান্তবাদীত্যর্থঃ।

কিমিতি বক্তৃশ্রোতৃরূপাখ্যায়িকা প্রণীয়তে, তত্রাহ—এবং হীতি। এবংশব্দার্থমেব স্ফুটয়তি—পূর্ব্বপক্ষেতি। অতো ভবিতব্যমাখ্যায়িকয়েতি শেষঃ। আখ্যায়িকানঙ্গীকারে দোষমাহ—বিপর্য্যয়ে হীতি। যথা তর্কশাস্ত্রেণ সমর্প্যমাণোঽর্থো জ্ঞাতুং ন শক্যতে, উৎপ্রেক্ষিকতর্কাণাং নিরঙ্কুশত্বাৎ; তথা কেবলমর্থোঽনুগম্যতে প্রশ্নপ্রতিবচনভাবরহিতৈর্ব্বাক্যৈস্তৈঃ সমর্প্যমাণোঽপি দুর্ব্বিজ্ঞেয়োঽর্থঃ স্যাৎ, যদ্যাখ্যায়িকা নানুশ্রীয়তে, তেন সা সুখপ্রতিপত্ত্যর্থমনুসর্ত্তব্যেত্যর্থঃ। কুতো দুর্ব্বিজ্ঞেয়ত্বং, তত্রাহ—অত্যন্তেতি। যথোক্তস্য বস্তুনো দুর্ব্বিজ্ঞেয়ত্বে শ্রুতিস্মৃতিসংবাদং দর্শয়তি—তথা চেতি। সুসংস্কৃতা পরিশুদ্ধা দেববুদ্ধিঃ সাত্ত্বিকী বুদ্ধিঃ। সামান্যমাত্রবুদ্ধিস্তামসী রাজসী চ বুদ্ধিঃ। অতিগহ্বরত্বমত্যন্তগম্ভীরত্বম্। সংরম্ভত্বাৎপর্য্যম্। ব্রহ্মণো দুর্ব্বিজ্ঞেয়ত্বে ফলিতমাহ—তস্মাদিতি।

আখ্যায়িকায়াঃ সুখপ্রতিপত্ত্যর্থত্বমুক্ত্বাঽর্থান্তরমাহ—আচারেতি। উত্তমাদধমেন প্রণিপাতোপসদনাদিদ্বারা বিদ্যা গ্রাহ্যা, অধমাত্তু উত্তমেন তদ্ব্যতিরেকেণ শ্রদ্ধাদিমাত্রেণ সা লভ্যেত্যাচারপ্রকারজ্ঞাপনার্থশ্চায়মারম্ভ ইত্যর্থঃ। আখ্যায়িকায়া যথোক্তেঽর্থেঽন্বিতত্বং কথয়তি—এবমিতি। বক্তৃশ্রোত্রোর্ম্মধ্যে যথোক্তাচারবতা শ্রোত্রা বিদ্যা লব্ধব্যা। বক্ত্রা চ তাদৃশেন সোপদেষ্টব্যেত্যেষোঽর্থোঽস্যামাখ্যায়িকায়ামনুগতো গম্যতে। তস্মাদাচারবিশেষং দর্শয়িতুমেষাখ্যায়িকা যুক্তেত্যর্থঃ। আগমানুসারিগুরুসম্প্রদায়াদেব তত্ত্বধীর্লভ্যতে। যস্তু কেবলস্তর্কস্তদ্বশান্নৈষা বুদ্ধিঃ সিধ্যতি। তথা চ কেবলতর্কপ্রযুক্তা তত্ত্ববুদ্ধিরিতি সম্ভাবনানিষেধার্থাখ্যায়িকেতি পক্ষান্তরমাহ—কেবলেতি। কেবলেন তর্কেণ তত্ত্ববুদ্ধির্ন সিধ্যতীত্যত্র শ্রুতিস্মৃতী দর্শয়তি—নৈষেতি। মতিং দদ্যাদিতি শেষঃ। প্রকারান্তরেণাখ্যায়িকামবতার্য্য তত্রাখ্যায়িকানুগুণ্যং দর্শয়তি—তথা হীতি। শ্রদ্ধা ব্রহ্মজ্ঞানে পরমং সাধনমিত্যত্র ভগবতোঽপি সম্মতিমাহ—শ্রদ্ধাবানিতি।

**আভাসভাষ্যানুবাদ**।—পূর্ব্বাধ্যায়ে বলা হইয়াছে যে, "আত্মা ইত্যেব উপাসীত" (আত্মারূপেই উপাসনা করিবে), একমাত্র তদন্বেষণেই সর্ব্ববিষয়ের অন্বেষণ সিদ্ধ হইতে পারে; আর সর্ব্বাপেক্ষা প্রিয়তম বলিয়া সেই আত্মতত্ত্বেরই অন্বেষণ করা উচিত; এবং সেই আত্মাকেই 'অহং ব্রহ্মাস্মি' ('আমি সেই ব্রহ্মস্বরূপ') বুদ্ধিতে অবগত হইবে; এই আত্মতত্ত্বই একমাত্র বিদ্যাবিষয় অর্থাৎ সত্যজ্ঞানের বিষয়ীভূত; আর যাহা কিছু ভেদজ্ঞানের বিষয়, 'আমি অন্য, এবং আমার উপাস্য অন্য, যে লোক এইরূপ মনে করে, বস্তুতঃ সে লোক [ প্রকৃত আত্মাকে ] জানে না' এই শ্রুতি অনুসারে জানা যায় যে, সে সমস্তই অবিদ্যার বিষয় অর্থাৎ অজ্ঞানের অধিকারভুক্ত। বিশেষতঃ 'একপ্রকারেই জানিবে' 'যে

এই ব্রহ্মেতে নানার মত (বিভিন্নের মত) দর্শন করে, সেই ভেদদর্শী লোক মৃত্যুর পর মৃত্যুকে প্রাপ্ত হয়' ইত্যাদি বাক্যে সমস্ত উপনিষদেই—বিদ্যা ও অবিদ্যার বিষয় দুই ভাগে বিভক্ত হইয়াছে। ১

তন্মধ্যে তৃতীয় অধ্যায়ের শেষপর্য্যন্ত সাধ্য-সাধনাদিভেদে বিভক্ত বিশেষ বিশেষ অবস্থাগুলির বিনিয়োগপ্রদর্শন দ্বারা অবিদ্যার বিষয় সমস্তই বর্ণিত হইয়াছে। সেই ব্যাখ্যাত অবিদ্যাবিষয় সমস্তই দুই প্রকার—একটি আন্তর, অপরটি বাহ্য; তন্মধ্যে প্রাণ হইতেছে—গৃহের বিধারক স্তম্ভাদির ন্যায় দেহের উপষ্টম্ভক এবং প্রকাশক ও অমৃতস্বরূপ (মরণরহিত), আর বাহ্য পদার্থটি হইতেছে—গৃহের তৃণ, কুশ ও মৃত্তিকাদির তুল্য এবং উৎপত্তিবিনাশশালী অপ্রকাশস্বভাব সত্যপদবাচ্য ও কার্য্যাত্মক মর্ত্ত্যপদার্থ; এই কারণেই পূর্ব্বাধ্যায়ে 'অমৃত'-শব্দবাচ্য প্রাণকে ছন্ন বা আবৃত বলিয়া প্রকরণের উপসংহার করা হইয়াছে। ২

সেই প্রাণই বাহ্য অধিকরণের (দেহাদির) প্রভেদাবস্থায় বহুপ্রকারে বিস্তৃতি লাভ করিয়াছে; অথচ সেই প্রাণকেই আবার এক দেবতা বলা হইয়া থাকে। তাহারই বাহ্য পিণ্ডটি (দেহপিণ্ডটি) এক—সর্ব্বসাধারণের সম্পর্কিত, যাহা সূর্য্যাদি দেহাবয়বরূপে বিভক্ত হইয়া (১) বিরাট্, বৈশ্বানর, আত্মা, পুরুষবিধ, প্রজাপতি, ক ও হিরণ্যগর্ভ—ইত্যাদি দেহার্থবোধক শব্দেও অভিহিত হইয়া থাকে; ব্রহ্মের একত্ব ও অনেকত্ব এই পর্য্যন্তই, ইহার অধিক আর কিছু নাই; সেই একই চেতন বস্তু শরীরভেদে পরিসমাপ্ত অর্থাৎ দেহভেদে ভেদ প্রাপ্ত হইয়া কর্ত্তা ও ভোক্তারূপে প্রতীত হইয়া থাকে; সুতরাং উহা অবিদ্যারই অধিকারভুক্ত; অবিদ্যাধিকৃত সেই বস্তুতেই আত্মারূপে কৃতনিশ্চয় গার্গ্যনামক ব্রাহ্মণকে এখানে বক্তারূপে উপন্যস্ত করা হইতেছে এবং তদ্বিপরীত যথার্থ আত্মদর্শী অজাতশত্রুনামক রাজাকে শ্রোতারূপে প্রদর্শন করা হইতেছে। ৩

যেহেতু, কোন দুর্জ্ঞেয় বিষয়কে এইরূপে—পূর্ব্বপক্ষ ও সিদ্ধান্তরূপে প্রতিপাদন করিলেই তাহাতে সহজে শ্রোতার চিত্ত আকৃষ্ট হইয়া থাকে, পক্ষান্তরে, তর্কশাস্ত্রের ন্যায় কেবলই পদার্থমাত্রবোধক শব্দে নিরূপণ করিলে তাহা

---

(১) তাৎপর্য্য—স্বয়ং শ্রুতিই সূর্য্যাদি দেবতাকে ব্রহ্মের দেহাবয়ব বলিয়া কল্পনা করিয়াছেন; যথা—"যস্যাগ্নিরাস্যং দ্যৌর্মূর্দ্ধা খং নাভিশ্চরণৌ ক্ষিতিঃ। সূর্য্যশ্চক্ষুর্দিশঃ শ্রোত্রে তস্মৈ সর্ব্বাত্মনে নমঃ" ইত্যাদি। এখানে সূর্য্য ও অগ্নি প্রভৃতিকে সেই ব্রহ্ম-প্রজাপতির দেহাবয়বরূপে কল্পনা করিয়াছেন। এইরূপ আরও অনেকস্থলে প্রজাপতির অবয়বরূপে বিশেষ বিশেষ পদার্থের রূপক পরিকল্পনা দেখিতে পাওয়া যায়।

অতিশয় দুর্ব্বোধ্য হইয়া পড়ে; কারণ, এই আত্মবস্তুটি অত্যন্ত সূক্ষ্ম অর্থাৎ সহজ-বুদ্ধির অগম্য। দেখ, কঠোপনিষদ্ও—'বহুলোকে যাহাকে শ্রবণ করিতেও সমর্থ হয় না' ইত্যাদি বাক্যে এই আত্মবস্তুকে কেবল পরিমার্জ্জিত শুদ্ধবুদ্ধিগম্য এবং সাধারণবুদ্ধিমাত্রেরই অগম্য বলিয়া বিস্তৃতভাবে প্রদর্শন করিয়াছেন। তাহার পর ছান্দোগ্যোপনিষদেও আছে—'আচার্য্যবান্ পুরুষ তাহাকে জানে' 'আচার্য্য হইতে লব্ধ বিদ্যাই উৎকৃষ্টতম' ইতি; ভগবদ্গীতাতেও আছে—'[হে অর্জ্জুন] তত্ত্বদর্শী জ্ঞানিগণ তোমাকে জ্ঞানোপদেশ দিবেন', বিশেষতঃ এই বৃহদারণ্য-কোপনিষদেও শাকল্যের সহিত যাজ্ঞবল্ক্যের কথোপকথনপ্রসঙ্গে বিশেষ আড়ম্বরের সহিত আত্মার দুর্জ্ঞেয়ত্ব জ্ঞাপন করিবেন; সেই হেতু গল্পচ্ছলে পূর্ব্বপক্ষ ও সিদ্ধান্তপক্ষ কল্পনাপূর্ব্বক ব্রহ্মবস্তুনিরূপণোদ্দেশে যে চেষ্টা, তাহা খুব যুক্তিযুক্তই হইয়াছে। ৪

বিশেষতঃ আচারবিধির উপদেশ করাও আখ্যায়িকার অপর উদ্দেশ্য, অর্থাৎ কিরূপ গুণসম্পন্ন লোক বক্তা (আচার্য্য) হইবেন, আর কিরূপ গুণসম্পন্ন লোক শ্রোতা হইবেন, এবং কি প্রকারেই বা উপদেশ দিতে হয়, আর কি প্রকারেই বা তাহা গ্রহণ করিতে হয়, ইত্যাদি গুরু-শিষ্যের কর্ত্তব্য উপদেশের জন্যও ঐরূপ আখ্যায়িকার অবতারণা করা আবশ্যক হয়। প্রত্যেক আখ্যায়িকা হইতেই বক্তা ও শ্রোতার অর্থাৎ সদাচারনিষ্ঠ গুরু ও শিষ্যের ঐরূপ আচার জানিতে পারা যায়। তাহার পর, আত্মতত্ত্ব-বিষয়ে শুদ্ধ তর্কবুদ্ধিপ্রয়োগের নিষেধ করাও ঐরূপ আখ্যায়িকার আর একটি উদ্দেশ্য; আখ্যায়িকাসৃষ্টির যে, ইহাও একটি উদ্দেশ্য, তাহা—'তর্ক দ্বারা (শাস্ত্রনিরপেক্ষ তর্ক দ্বারা) এই মতি অর্থাৎ আত্মজ্ঞান লাভ করা যায় না, অথবা অপনীত করা উচিত নহে, তর্ক-শাস্ত্রদ্বারা যাহার হৃদয় দগ্ধ (নীরস) হইয়াছে, তাদৃশ লোককে [তত্ত্বোপদেশ দিবে না], ইত্যাদি শ্রুতি ও স্মৃতি শাস্ত্র হইতেও জানা যায়। আর ব্রহ্মবিজ্ঞান-লাভে শ্রদ্ধাই যে, সর্ব্বোৎকৃষ্ট উপায়, ইহা জ্ঞাপন করাও আখ্যায়িকার আর একটি উদ্দেশ্য। দেখ, এই আখ্যায়িকাটিতেও গার্গ্য ও অজাতশত্রুর যথেষ্ট শ্রদ্ধার পরিচয় পাওয়া যাইতেছে এবং 'শ্রদ্ধাবান্ পুরুষ জ্ঞান লাভ করিয়া থাকেন,' এইরূপ স্মৃতিবাক্যও রহিয়াছে। (১)

(১) তাৎপর্য্য—এখানে আশঙ্কা হইয়াছিল যে, উপনিষদের মধ্যে যে সমস্ত আখ্যায়িকা বা গল্পভাগ সন্নিবেশিত আছে, প্রকৃতপক্ষে সেরূপ কোনও ঘটনা সংঘটিত হইয়াছিল কি না অর্থাৎ আখ্যায়িকার মধ্যে যে সমস্ত বক্তা ও শ্রোতার নামোল্লেখ আছে, তাঁহারা সত্য সত্যই

॥ ওঁম্ ॥ দৃপ্তবালাকির্হানূচানো গার্গ্য আস, স হোবাচাজাতশত্রুং কাশ্যং—ব্রহ্ম তে ব্রবাণীতি, স হোবাচাজাতশত্রুঃ—সহস্রমেতস্যাং বাচি দদ্মো জনকো জনক ইতি বৈ জনা ধাবন্তীতি ॥ ৮১ ॥ ১ ॥

**সরলার্থঃ।**—অনূচানঃ (বচনসমর্থঃ বক্তা) দৃপ্তবালাকিঃ (দৃপ্তঃ—গর্ব্বিতঃ বলাকায়া অপত্যম্—বালাকিঃ) গার্গ্যঃ (গর্গগোত্রীয়ঃ) আস (বভূব) হ (ঐতিহ্যে); সঃ (গার্গ্যঃ) হ (কিল) কাশ্যং (কাশিরাজং) অজাতশত্রুং (তন্নামধেয়ং রাজানং) উবাচ (উক্তবান্)—তে (তুভ্যং) ব্রহ্ম ব্রবাণি (কথয়ামি) ইতি। সঃ (এবমভিহিতঃ) অজাতশত্রুঃ [গার্গ্যং] উবাচ হ—এতস্যাং বাচি ('ব্রহ্ম তে ব্রবাণি' ইতি বচননিমিত্তং) সহস্রং (গবাং সহস্রং) দদ্মঃ [তুভ্যমিতি শেষঃ]; ('জনকঃ জনকঃ' ইতি পদদ্বয়েন বাক্যদ্বয়ং সূচিতম্); বৈ (প্রসিদ্ধৌ) জনকঃ [শ্রোতা], জনকঃ [দাতা] ইতি [কৃত্বা] জনাঃ (শুশ্রূষবঃ, বিবক্ষবঃ, প্রতিগ্রহীতারশ্চ) অভিধাবন্তি (জনকম্ অভ্যাগচ্ছন্তি), [তদ্বৎ ময্যপি সম্ভাবনং স্যাদ্যমিতি ভাবঃ] ৮১ ॥ ১ ॥

**মূলানুবাদ।**—গর্বিতস্বভাব গর্গবংশীয় বালাকি নামে একজন বক্তা ছিলেন; তিনি কাশিরাজ অজাতশত্রুর নিকট উপস্থিত হইয়া বলিলেন—তোমাকে ব্রহ্মতত্ত্ব বলিব। অজাতশত্রু বলিলেন, তোমাকে এই কথাতেই আমি সহস্র [গো] দান করিতেছি। [বক্তা, শ্রোতা ও

---

ছিলেন কিনা, এ বিষয়ে সন্দেহ করিবার যথেষ্ট কারণও রহিয়াছে; সুতরাং শ্রুতি সেরূপ অসত্য বা সন্দিগ্ধ আখ্যায়িকার অবতারণা করিলেন কেন? সাক্ষাৎসম্বন্ধেই বা বক্তব্য বিষয়ের উপদেশ করিলেন না কেন? তদুত্তরে ভাষ্যকার আখ্যায়িকাসন্নিবেশের অনুকূলে কয়েকটি হেতুর উল্লেখ করিয়াছেন,—তিনি বলিয়াছেন যে, আখ্যায়িকা সত্য হউক বা মিথ্যাই হউক, তাহাতে ক্ষতিবৃদ্ধি নাই; তবে আখ্যায়িকাসন্নিবেশের উদ্দেশ্য যে, সাধু শিক্ষাপ্রদ, সে বিষয়ে সন্দেহ নাই। আখ্যায়িকার প্রধান উদ্দেশ্য হইতেছে—অত্যন্ত জটিল তত্ত্বকে সরল ও সুখবোধ্য করা; অত্যন্ত দুরূহ বিষয়ও গল্পচ্ছলে নিরূপণ করিলে যে, অনায়াসে বোধগম্য হইয়া থাকে, ইহা একরূপ প্রত্যক্ষসিদ্ধ। আখ্যায়িকার দ্বিতীয় উদ্দেশ্য হইতেছে—আচার ব্যবহার শিক্ষা প্রদান করা; শিষ্যের কি কি গুণ থাকা আবশ্যক, গুরুরই বা কোন্ কোন্ গুণ থাকা আবশ্যক। তাহার পর গুরু ও শিষ্য পরস্পরের প্রতি কিরূপ ব্যবহার করিবে, এ সমস্ত বিষয় আখ্যায়িকা হইতেই সহজে বুঝিতে পারা যায়।

প্রতিগ্রহীতা ] লোকেরা 'জনক জনক' বলিয়া ধাবিত হয়; [সুতরাং আমাতেও সে সমস্ত গুণের সদ্ভাব মনে করা অসঙ্গত হইবে না ]॥ ৮১॥ ১॥

**শাঙ্করভাষ্যম্**।—তত্র পূর্ব্বপক্ষবাদী অবিদ্যা-ব্রহ্মবিৎ দৃপ্তবালাকিঃ—দৃপ্তঃ গর্ব্বিতঃ অসম্যগ্‌ব্রহ্মবিত্ত্বাদেব, বলাকায়া অপত্যং বালাকিঃ, দৃপ্তশ্চাসৌ বালাকিশ্চেতি দৃপ্তবালাকিঃ। হ-শব্দ ঐতিহ্যার্থ আখ্যায়িকায়াম্; অনূচানোঽনুবচনসমর্থো বক্তা বাগ্মী, গার্গ্যঃ গোত্রতঃ, আস বভূব কচিৎ কালবিশেষে। স হ উবাচ অজাতশত্রুং অজাতশত্রুনামানং কাশ্যং কাশিরাজম্ অভিগম্য—ব্রহ্ম তে ব্রবাণীতি—ব্রহ্ম তে তুভ্যং ব্রবাণি কথয়ানি। স এবমুক্তোঽজাতশত্রুরুবাচ—সহস্রং গবাং দদ্মঃ এতস্যাং বাচি—যাং মাং প্রত্যবোচঃ—ব্রহ্ম তে ব্রবাণীতি, তাবন্মাত্রমেব গোসহস্রপ্রদানে নিমিত্তমিত্যভিপ্রায়ঃ।

সাক্ষাদ্‌ব্রহ্মকথনমেব নিমিত্তং কস্মান্নাপেক্ষ্যতে সহস্রদানে, ব্রহ্ম তে ব্রবাণীতি ইয়মেব তু বাক্ নিমিত্তমপেক্ষ্যতে? ইতি; উচ্যতে—যতঃ শ্রুতিরেব রাজ্ঞোঽভিপ্রায়মাহ—জনকো দাতা, জনকঃ শ্রোতেতি চ এতস্মিন্ বাক্যদ্বয়ে পদদ্বয়মভ্যস্যতে —জনকো জনক ইতি। বৈশব্দঃ প্রসিদ্ধাবদ্যোতনার্থঃ, জনকো দিৎসুঃ, জনকঃ শুশ্রূষুরিতি ব্রহ্ম শুশ্রূষবো বিবক্ষবঃ প্রতিজিঘৃক্ষবশ্চ জনা ধাবন্তি অভিগচ্ছন্তি; তস্মাত্তৎ সর্ব্বং ময্যপি সম্ভাবিতবানসীতি॥ ৮১॥ ১॥

**টীকা**।—আখ্যায়িকার্থে বহুধা স্থিতে তদক্ষরাণি ব্যাচষ্টে—তত্রেত্যাদিনা। পূর্ব্বপক্ষবাদিত্বে হেতুমাহ—অবিদ্যাবিষয়েতি। গর্ব্বিতত্বে হেতুমাহ—অসম্যগিতি। ইয়মেবতু বাঙ্‌নিমিত্তমিত্যত্রাপি কস্মাদিত্যনুষজ্যতে। অতো ব্রহ্ম তে ব্রবাণীতি বাগেব সহস্রদানে নিমিত্তমিতি শেষঃ। শ্রুতিং ব্যাচষ্টে—জনক ইতি। প্রসিদ্ধং জনকস্য দাতৃত্বাদি, তদবদ্যোতকো বৈ নিপাত ইতি যাবৎ। বাক্যার্থমাহ—জনকো দিৎসুরিত্যাদিনা। সম্ভাবিতবানসীতি প্রাগুক্তং বাঙ্মাত্রং সহস্রদানে নিমিত্তমিতি শেষঃ। তস্মান্ মুগ্ধপ্রসিদ্ধ্যাতিক্রমণাদিতি যাবৎ। তৎ সর্ব্বং দাতৃত্বাদিকমিত্যর্থঃ। ইতি শব্দোঽভিপ্রায়সমাপ্ত্যর্থঃ। ৮১॥১॥

**ভাষ্যানুবাদ**।—পূর্ব্বপক্ষবাদী (অসত্য-পক্ষাবলম্বী) দৃপ্ত-বালাকি—যথার্থ ব্রহ্মজ্ঞান না থাকায় দৃপ্ত—গর্ব্বান্বিত (অভিমানী) ও বলাকানাম্নী মাতার পুত্র—বালাকি। দৃপ্ত অথচ বালাকি—দৃপ্তবালাকি, [কর্ম্মধারয় সমাস]। গর্গগোত্রিয় বলিয়া গার্গ্য নামে প্রসিদ্ধ একজন অনূচান—অনুবচনসমর্থ অর্থাৎ বক্তা—বাগ্মী ছিলেন। 'হ' শব্দটি ঐতিহ্যসূচক; [ সুতরাং বুঝিতে হইবে যে ] কোন এক সময়ে তিনি প্রাদুর্ভূত হইয়াছিলেন। তিনি কাশ্য—কাশীরাজ অজাতশত্রুর নিকট উপস্থিত হইয়া তাঁহাকে বলিয়াছিলেন—আমি তোমাকে ব্রহ্মোপদেশ দিব। সেই

অজাতশত্রু এইরূপে অভিহিত হইয়া তাহাকে বলিলেন—এই কথায়ই আমি তোমাকে সহস্র গো দান করিব, যে কথা তুমি আমার প্রতি বলিয়াছ—"ব্রহ্ম তে ব্রবাণীতি", [ সেই কথাতেই ]। রাজার অভিপ্রায় এই যে, এই কথাটিই সহস্র গো-দানের নিমিত্ত বা উপযুক্ত কারণ।

ভাল, সাক্ষাৎ ব্রহ্মোপদেশকেই সহস্র গো-দানের নিমিত্ত বলিয়া কল্পনা কর না কেন?—'তোমাকে ব্রহ্মোপদেশ দিব' শুধু এই কথাটিকেই সহস্রগোদানের কারণ বলিতেছ কেন? হাঁ, বলা হইতেছে—যেহেতু স্বয়ংশ্রুতিই রাজার এইরূপ অভিপ্রায় প্রকাশ করিয়া বলিতেছেন—জনক দাতা, জনক শ্রোতা, এইরূপ দুইটি বাক্যকে লক্ষ্য করিয়া 'জনকঃ' 'জনকঃ' এই দুইটিমাত্র পদ বলা হইয়াছে; [ বস্তুতঃ এই দুইটি শব্দে দাতৃত্ব ও শ্রোতৃত্ব বোধক ঐরূপ দুইটিবাক্য বুঝিয়া লইতে হইবে ]। বৈ শব্দটি প্রসিদ্ধিদ্যোতক; জনক দান করিতে ইচ্ছুক ও শ্রবণ করিতে ইচ্ছুক, এই জন্য ব্রহ্মতত্ত্ব শুশ্রূষু ও বিবক্ষু ( বলিতে ইচ্ছুক ) এবং প্রতিগ্রহেচ্ছু লোকসমূহ তদভিমুখে ধাবমান হয়; অতএব সে সমস্ত গুণ আমাতেও সম্ভাবিত আছে মনে করিয়াছ; [ কাজেই ঐরূপ বাক্য শ্রবণমাত্রে সহস্রদান করা অজাতশত্রুর পক্ষে সম্ভবপর হইয়াছে ]॥ ৮১ ॥ ১ ॥

স হোবাচ গার্গ্যো য এবাসাবাদিত্যে পুরুষঃ, এতমেবাহং ব্রহ্মোপাস ইতি; স হোবাচাঽজাতশত্রুর্ম্মা মৈতস্মিন্ সংবদিষ্ঠাঃ, অতিষ্ঠাঃ সর্ব্বেষাং ভূতানাং মূর্দ্ধা রাজেতি বা অহমেতমুপাস-ইতি; স য এতমেবমুপাস্তেঽতিষ্ঠাঃ সর্ব্বেষাং ভূতানাং মূর্দ্ধা রাজা ভবতি ॥ ৮২ ॥ ২ ॥

**সরলার্থঃ**।—সঃ গার্গ্যঃ উবাচ ( উক্তবান্ ) হ—যঃ এব অসৌ ( দূরতো নিরীক্ষ্যমাণঃ ) আদিত্যে ( সূর্য্যমণ্ডলে অবস্থিতঃ ) পুরুষঃ, অহং এতম্ ( আদিত্যমধ্যস্থং ) পুরুষং এব ব্রহ্ম ( ব্রহ্মবুদ্ধ্যা ) উপাসে ( আরাধয়ামি ) ইতি; সঃ ( এবমুক্তঃ ) অজাতশত্রুঃ হ ( ঐতিহ্যে ) উবাচ—এতস্মিন্ ( আদিত্যপুরুষে ) ( মাং প্রতি ) মা মা সংবদিষ্ঠাঃ ( সংবাদং—ব্রহ্মবুদ্ধিং মা কার্ষীঃ ); [ যতঃ ] অহং বৈ এতং (আদিত্যপুরুষং) সর্ব্বেষাং ভূতানাং অতিষ্ঠাঃ (সর্ব্বোত্তমঃ ) মূর্দ্ধা ( শিরঃ) রাজা (দীপ্তিমান্) ইতি (এবং অতিষ্ঠাদিগুণবিশিষ্টত্বেন) উপাসে ইতি। সঃ যঃ (যঃ কশ্চিৎ ) এতম্ এবং ( অতিষ্ঠত্বাদিগুণবিশিষ্টং) উপাস্তে, [ সঃ উপাসকঃ ] সর্ব্বেষাং ভূতানাং অতিষ্ঠাঃ মূর্দ্ধা রাজা ভবতি [ বিজ্ঞানফলমেতদিত্যর্থঃ ]॥ ৮২ ॥ ২ ॥

**মূলানুবাদ।**—সেই গার্গ্য অজাতশত্রুকে বলিলেন, এই যে আদিত্যমণ্ডল-মধ্যবর্ত্তী পুরুষ, আমি ইহাকেই ব্রহ্ম বলিয়া উপাসনা করি। সেই অজাতশত্রু বলিলেন—না-না এরূপ ব্রহ্মবিষয়ে আমার সহিত সংবাদ করিও না, অর্থাৎ আমার নিকট এই আদিত্য-পুরুষকে ব্রহ্ম বলিয়া বুঝাইবার চেষ্টা করিও না; কারণ, আমি ইহাকে সর্ব্বভূতের অতিষ্ঠা (উপরিস্থিত) মস্তক ও রাজা (দীপ্তিমান্) বলিয়া উপাসনা করিয়া থাকি। অপরও যে কোন লোক ইহাকে অতিষ্ঠাদি-গুণযুক্ত বলিয়া উপাসনা করে, সে ব্যক্তিও সর্ব্বভূতের অতিষ্ঠা মস্তক ও রাজা হন ॥ ৮২ ॥ ২ ॥

**শাঙ্করভাষ্যম্।**—এবং রাজানং শুশ্রূষুমভিমুখীভূতং স হ উবাচ গার্গ্যঃ—য এবাসৌ আদিত্যে চক্ষুষি চৈকোঽভিমানী চক্ষুর্দ্বারেণেহ হৃদি প্রবিষ্টঃ, অহং ভোক্তা কর্ত্তা চেত্যবস্থিতঃ,—এতমেবাহং ব্রহ্ম পশ্যামি অস্মিন্ কার্য্যকরণ-সঙ্ঘাতে উপাসে। তস্মাৎ তমহং পুরুষং ব্রহ্ম তুভ্যং ব্রবীমি উপাস্স্বেতি। স এবমুক্তঃ প্রত্যুবাচ অজাতশত্রুঃ—মা মামেতি হস্তেন বিনিবারয়ন্—এতস্মিন্ ব্রহ্মণি বিজ্ঞেয়ে মা সংবদিষ্ঠাঃ; মামেত্যাবাধনার্থং দ্বির্ব্বচনম্,—এবং সমানে বিজ্ঞান-বিষয়ে আবয়োঃ, অস্মান্ অবিজ্ঞানবত ইব দর্শয়তা বাধিতাঃ স্যামঃ; অতো মা সংবদিষ্ঠাঃ মা সংবাদং কার্ষীরস্মিন্ ব্রহ্মণি; অন্যচ্চেৎ জানাসি, তদ্ ব্রহ্ম বক্তু-মর্হসি; ন তু যন্ময়া জ্ঞায়ত এব। অথ চেৎ মন্যসে—জানীষে ত্বং ব্রহ্মমাত্রম্, ন তু তদ্বিশেষণোপাসনফলানীতি; তন্ন মন্তব্যম্; যতঃ সর্ব্বমেতদহং জানে, যদ্ ব্রবীষি। কথম্? অতিষ্ঠাঃ অতীত্য সর্ব্বাণি ভূতানি তিষ্ঠতীতি অতিষ্ঠাঃ, সর্ব্বেষাং চ ভূতানাং মূর্দ্ধা শিরঃ রাজেতি বৈ রাজা দীপ্তিগুণোপেতত্বাৎ, এতৈর্ব্বিশেষণৈ-র্ব্বিশিষ্টমেতদ্ ব্রহ্ম অস্মিন্ কার্য্যকরণসংঘাতে কর্ত্তৃ ভোক্তৃ চেতি অহমেতমুপাসে ইতি; ফলমপ্যেবং বিশিষ্টোপাসকস্য—সঃ যঃ এতমেবমুপাস্তে, অতিষ্ঠাঃ সর্ব্বেষাং ভূতানাং মূর্দ্ধা রাজা ভবতি; যথাগুণোপাসনমেব হি ফলম্, "তং যথাযথোপাসতে, তদেব ভবতি ইতি শ্রুতেঃ ॥ ৮২ ॥ ২ ॥

**টীকা।**—হৃদি প্রবিষ্টো ভোক্তাঽহমিত্যাদি প্রত্যক্ষং প্রমাণয়তি—অহমিতি। দৃষ্টিফলং নৈরন্তর্য্যাভ্যাসং দর্শয়তি—উপাস ইতি। ভাবতা মম কিমায়াতং, তদাহ—তস্মাদিতি। মা মেতি প্রতীকমাদায়াভ্যাসস্যার্থমাহ—মা মামেতীতি। বিনিবারয়ন্ প্রত্যুবাচেতি সম্বন্ধঃ। একস্য মাঙো নিবারকত্বমপরস্য সংবাদেন সঙ্গতিরিতি বিভাগে সম্ভবতি কুতো দ্বির্ব্বচনমিত্যা-শঙ্ক্যাহ—মা মেত্যাবাধনার্থমিতি। তদেব স্ফুটয়তি—এবমিতি। ত্বদুক্তেন প্রকারেণ যো

বিজ্ঞানবিষয়োঽর্থস্তন্নিরাবয়োর্ব্বিজ্ঞানসাম্যাদেব সমানেঽপি বিজ্ঞানবত্ত্বে সত্যস্মানবিজ্ঞানবত ইব স্বীকৃত্য ত্বমেবার্থমস্মান্ প্রত্যুপদেশেন জ্ঞাপয়তা ভবতা বয়ং বাধিতাঃ স্যাম ইতি যোজনা। তথাপি গার্গ্যস্ত কথমীষদ্বাধনং, তত্রাহ—অত ইতি।

অতিষ্ঠাঃ সর্ব্বেষামিত্যাদি বাক্যং শঙ্কাদ্বারাঽবতার্য্য ব্যাকরোতি—অথেত্যাদিনা। এতং পুরুষমিতি শেষঃ। ইতিশব্দো গুণোপাস্তিসমাপ্ত্যর্থঃ। পূর্ব্বোক্তরীত্যা ত্রিভিগুর্ণৈর্ব্বিশিষ্টং ব্রহ্ম, তদুপাসকস্য ফলমপি জানামীত্যুক্ত্বা ফলবাক্যমুপাদত্তে—স য ইতি। কিমিতি যথোক্তং ফলমুচ্যতে, তত্রাহ—যথেতি॥ ৮২॥ ২॥

**ভাষ্যানুবাদ।**—এইরূপে রাজা শ্রবণেচ্ছায় অভিমুখীভূত হইলে পর, পূর্ব্বোক্ত গার্গ্য তাহাকে বলিলেন—এই যে আদিত্য ও চক্ষুর অভিমানী একটি পুরুষ, যিনি চক্ষু দ্বারা হৃদয়াভ্যন্তরে প্রবেশপূর্ব্বক কর্ত্তা ভোক্তা ও অনুভবিতারূপে বর্ত্তমান আছেন; আমি ইহাকেই ব্রহ্ম বলিয়া জানি এবং কার্য্যকরণ-সমষ্টিভূত এই শরীর মধ্যে আমি ইহারই উপাসনা করিয়া থাকি। অতএব আমি তোমাকে বলিতেছি—তুমিও ব্রহ্মবুদ্ধিতে সেই পুরুষের উপাসনা কর। সেই অজাতশত্রু এইরূপ অভিহিত হইয়া প্রত্যুত্তরে বলিলেন—না-না—হস্তদ্বারা নিবারণ করত বলিলেন—এরূপ ব্রহ্মবিষয়ে জ্ঞানলাভের জন্য সংবাদ করিও না। অত্যন্ত নিষেধ জ্ঞাপনের জন্য 'মা' শব্দটির দ্বিরুক্তি করা হইয়াছে। অভিপ্রায় এই যে, বক্তব্য বিষয়টি যখন আমাদের উভয়েরই বিজ্ঞাত, তখন আমাদিগকে যদি একটা মূর্খের মত বুঝাইতে চেষ্টা কর, তাহা হইলে নিশ্চয়ই বিড়ম্বিত হইব; অতএব এ বিষয়ে আর সংবাদ করিও না, অর্থাৎ এতাদৃশ ব্রহ্মবিষয়ে আর কথা বলিও না। যদি তুমি আর কিছু জান, তাহা হইলে সেই ব্রহ্মই বলিতে পার; কিন্তু যাহা আমার জানাই রহিয়াছে, তাহা আর বলিও না।

আর যদি তুমি মনে করিয়া থাক যে, আমি কেবল ব্রহ্মমাত্রই জানি, কিন্তু বিশেষগুণযোগে তাঁহার উপাসনা ও উপাসনার ফল জানি না; না,—তাহাও তোমার মনে করা উচিত হয় না; কারণ, তুমি যাহা বলিতেছ, তাহার সমস্তই আমি জানি। কি প্রকার? [ বলিতেছি—] ইহা হইতেছে সর্ব্বভূতের অতিষ্ঠা মস্তক ও রাজা স্বরূপ; সর্ব্বভূতকে অতিক্রম করিয়া অবস্থান করে বলিয়া অতিষ্ঠা এবং দীপ্তিগুণ থাকায় রাজা ( প্রকাশমান )। এই সমুদয় বিশেষগুণবিশিষ্ট এই ব্রহ্মকে আমি এই দেহমধ্যে কর্ত্তা ও ভোক্তারূপে উপাসনা করিয়া থাকি। এবংবিধ গুণবিশেষযোগে যিনি উপাসনা করেন, তাহার ফলও এইরূপই হইয়া থাকে, —যে কোন ব্যক্তি ইহাকে যথোক্ত প্রকারে উপাসনা করেন, তিনি নিজেও সর্ব্বভূতের অতিষ্ঠা শিরঃ ও রাজা হন; কেননা, যেরূপ গুণযোগে উপাসনা করা

হয়, ফলও তদনুরূপই হয় ; কারণ, শ্রুতি বলিতেছেন—'তাহাকে যে যে ভাবে উপাসনা করে, সেইরূপই ফল হইয়া থাকে' ॥ ৮২ ॥ ২ ॥

স হোবাচ গার্গ্যো য এবাসৌ চন্দ্রে পুরুষঃ, এতমেবাহং ব্রহ্মোপাস ইতি ; স হোবাচাজাতশত্রুর্মা মৈতস্মিন্ সংবদিষ্ঠাঃ, বৃহন্ পাণ্ডরবাসাঃ সোমো রাজেতি বা অহমেতমুপাস ইতি ; স য এতমেবমুপাস্তেঽহরহর্হ সুতঃ প্রসুতো ভবতি, নাস্যান্নং ক্ষীয়তে ॥ ৮৩ ॥ ৩ ॥

সরলার্থঃ।—[ এবমুক্তঃ ] সঃ গার্গ্যঃ উবাচ হ—যঃ এব অসৌ চন্দ্রে [ অবস্থিতঃ ] পুরুষঃ, অহং এতং ( চন্দ্রমণ্ডলস্থং পুরুষম্ ) এব ব্রহ্ম ( ব্রহ্মবুদ্ধ্যা ) উপাসে ( উপাসিতবান্ অস্মি ) ইতি ; [ এবমভিহিতঃ ] সঃ অজাতশত্রুঃ উবাচ হ—এতস্মিন্ ( চন্দ্রস্থ-পুরুষে ) মা মা সংবদিষ্ঠাঃ ( সংবাদং মা কার্ষীঃ ) ; অহং এতং ( ত্বদুক্তং পুরুষং ) বৃহন্ ( মহান্ ) পাণ্ডরবাসাঃ ( পাণ্ডরং শুভ্রং জলং, জলময়-শরীরত্বাৎ চন্দ্রাভিমানিপুরুষস্য ; বাসঃ বস্ত্রং যস্য, সঃ তথোক্তঃ ), সোমঃ রাজা ( দীপ্তিমান্ চন্দ্রঃ ) ইতি বৈ উপাসে ইতি । সঃ যঃ ( অন্যোঽপি কশ্চিৎ ) এতং ( চন্দ্রাভিমানিনং পুরুষং ) এবং ( বৃহত্ত্বাদিগুণবিশিষ্টং ) উপাস্তে, অস্য (উপাসকস্য) অহরহঃ ( প্রত্যহং ) সুতঃ ( যজ্ঞে সোমঃ অভিষুতঃ ) প্রসুতঃ ( বিকৃতি-যাগেষু চ প্রকর্ষেণ সুতঃ ) ভবতি ; ( প্রকৃতি-বিকৃতিযাগানুষ্ঠানসামর্থ্যমস্য সম্পদ্যতে ইতি ভাবঃ )। অস্য অন্নং ন ক্ষীয়তে ( অক্ষয়মস্যান্নং ভবতীত্যর্থঃ ) ॥ ৮৩ ॥ ৩ ॥

**মূলানুবাদ।**—[ অজাতশত্রু এইরূপ বলিলে পর ] গার্গ্য পুনশ্চ তাহাকে বলিলেন—এই যে, চন্দ্রে পুরুষ ( চন্দ্রাভিমানী প্রাণ-পুরুষ), আমি ইহাকেই ব্রহ্মবুদ্ধিতে উপাসনা করিয়া থাকি। [ এই কথা শ্রবণ করিয়া ] অজাতশত্রু বলিলেন—না না—এরূপ কথা বলিও না; আমি ইহাকে বৃহন্ [ মহৎ ] পাণ্ডরবাসাঃ [ জলরূপ শুক্লবস্ত্রে আবৃত ] সোম ও রাজা ( দীপ্তিমান্ চন্দ্র ) বলিয়া উপাসনা করিয়া থাকি। যে লোক ইহাকে এইরূপে উপাসনা করে, প্রত্যহ তাহার সুত ও প্রসুত নিষ্পন্ন হয়, অর্থাৎ প্রকৃতি ও বিকৃতিসংজ্ঞক যাগে নিত্য সোমাভিষব করিবার সামর্থ্য হয় ; কখনও তাহার অন্নক্ষয় হয় না। ॥ ৮৩ ॥ ৩ ॥

**শাঙ্করভাষ্যম্।**—সংবাদেনাদিত্যব্রহ্মণি প্রত্যাখ্যাতে অজাতশত্রুণা, চন্দ্রমসি ব্রহ্মান্তরং প্রতিপেদে গার্গ্যঃ। য এবাসৌ চন্দ্রে মনসি চৈকঃ পুরুষঃ ভোক্তা কর্ত্তা চেতি পূর্ব্ববদ্বিশেষণম্। বৃহন্ মহান্, পাণ্ডরং শুক্লং বাসো যস্য, সোঽয়ং পাণ্ডরবাসাঃ, অপ্‌শরীরত্বাৎ চন্দ্রাভিমানিনঃ প্রাণস্য। সোমো রাজা চন্দ্রঃ, যশ্চান্নভূতোঽভিষূয়তে লতাত্মকো যজ্ঞে, তমেকীকৃত্য এতমেবাহং ব্রহ্মোপাসে। যথোক্তগুণং য উপাস্তে তস্যাহরহঃ সুতঃ সোমোঽভিষুতো ভবতি যজ্ঞে, প্রসুতঃ প্রকৃষ্টং সুতরাং সুতো ভবতি বিকারে—উভয়বিধযজ্ঞানুষ্ঠানসামর্থ্যং ভবতীত্যর্থঃ; অন্নং চাস্য ন ক্ষীয়ত অন্নাত্মকোপাসকস্য ॥ ৮৩ ॥ ৩ ॥

**টীকা।**—মনসি চেতি চকারাদ্ বুদ্ধৌ চেত্যর্থঃ। য একঃ পুরুষস্তমেবাহং ব্রহ্মোপাসে, ত্বং চৈবমুপাস্স্বেত্যুক্তে মা মেত্যাদিনা প্রত্যুবাচেত্যাহ—ইতি পূর্ব্ববদিতি। ভানুমণ্ডলতো দ্বিগুণং চন্দ্রমণ্ডলমিতি প্রসিদ্ধিমাশ্রিত্যাহ—মহানিতি। কথং পাণ্ডরং বাসশ্চন্দ্রাভিমানিনঃ প্রাণস্য সম্ভবতীত্যাশঙ্ক্যাহ—অপ্‌শরীরত্বাদিতি। পুরুষো হি শরীরেণ বাসসেব বেষ্টিতো ভবতি, পাণ্ডরত্বং চাপাং প্রসিদ্ধম্, আপো বাসঃ প্রাণস্যেতি চ শ্রুতিরতো যুক্তং প্রাণস্য পাণ্ডরবাসস্ত্বমিত্যর্থঃ। ন কেবলং সোমশব্দেন চন্দ্রমা গৃহ্যতে, কিং তু লতাপি, সমাননামধর্ম্মত্বাদিত্যাহ—যশ্চেতি। তং চন্দ্রমসং লতাত্মকং বুদ্ধিনিষ্ঠং চ পুরুষমেকীকৃত্যাহংগ্রহেণোপাস্তিরিত্যর্থঃ। সম্প্রত্যুপাস্তিফলমাহ—যথোক্তেতি। যজ্ঞশব্দেন প্রকৃতিরুক্তা। বিকারশব্দেন বিকৃতয়ো গৃহ্যন্তে। যথোক্তোপাসকস্য প্রকৃতিবিকৃত্যনুষ্ঠানসামর্থ্যং লীলয়া লভ্যমিত্যর্থঃ অন্নাক্ষয়স্তোপাসনানুসারিত্বাদুপপন্নত্বমভি-প্রেত্যোপাসকং বিশিনষ্টি—অন্নাত্মকেতি ॥ ৮৩ ॥ ৩ ॥

**ভাষ্যানুবাদ।**—কথোপকথনক্রমে অজাতশত্রু পূর্ব্বোক্ত আদিত্য-ব্রহ্মের প্রত্যাখ্যান করিলে পর, গার্গ্য পুনশ্চ চন্দ্রমধ্যে অন্যবিধ ব্রহ্ম প্রতিপন্ন হইলেন। তিনি বলিলেন—চন্দ্রে ও মনোমধ্যে অধিষ্ঠিত এই যে, একটি পুরুষ পূর্ব্ববৎ কর্তৃত্ব ভোক্তৃত্বাদি গুণবিশেষবিশিষ্ট। বৃহন্—মহৎ, পাণ্ডর—শুক্লবর্ণ, বাসঃ—আচ্ছাদন যাহার, তিনি পাণ্ডরবাসাঃ; জল হইতেছে চন্দ্রাভিমানী প্রাণের

---

(১) তাৎপর্য্য—আদিত্যমণ্ডল অপেক্ষা চন্দ্রমণ্ডল দ্বিগুণ বড়, এইরূপ লোকপ্রবাদ আছে, সেই লোকপ্রসিদ্ধি অনুসারে এখানে চন্দ্রকে আদিত্য অপেক্ষা 'বৃহন্' বলা হইয়াছে।

(২) তাৎপর্য্য—সাধারণতঃ প্রকৃতি ও বিকৃতিভেদে যজ্ঞ দ্বিবিধ; যে সমস্ত যজ্ঞে সমস্ত যজ্ঞাঙ্গগুলি পুঙ্খানুপুঙ্খরূপে কথিত থাকে, সে সমস্ত যজ্ঞকে বলে 'প্রকৃতি', আর যে সমস্ত যজ্ঞে যজ্ঞাঙ্গগুলি সম্পূর্ণরূপে কথিত না হইয়া অন্যত্র কথিত যজ্ঞাঙ্গগুলির অনুষ্ঠানের কথা মাত্র বলা হইয়া থাকে, সে সমস্ত যজ্ঞকে বলে 'বিকৃতি'।

যজ্ঞে সোমলতার স্নানাদি সংস্কার সম্পাদন করিতে হয়, সেই সংস্কারকে 'অভিষব' বলা হইয়া থাকে।

শরীর; [এই জন্য প্রাণকে 'পাণ্ডরবাসা' বলা হইয়াছে]; সোম রাজা (দীপ্তিমান্) চন্দ্র; যে সোম লতা যজ্ঞে অভিসুত (সংস্কৃত) হইয়া থাকে, তাহার সহিত এক করিয়া অর্থাৎ সোমলতা ও সোমনামক চন্দ্র, এই উভয়কেই এক অভিন্নরূপে গ্রহণ করিয়া আমি ব্রহ্মরূপে উপাসনা করিয়া থাকি। যে ব্যক্তি যথোক্ত গুণসম্পন্ন উক্ত পুরুষের উপাসনা করে, প্রত্যহ তাহার যজ্ঞে সোমলতা অভিষিক্ত হয়, এবং বিকৃতি যজ্ঞেও উত্তমরূপে সোমাভিষব সুসম্পন্ন হয়, অর্থাৎ প্রকৃতি ও বিকৃতি উভয়বিধ যজ্ঞানুষ্ঠানেই তাহার শক্তিলাভ হইয়া থাকে; সেই অন্নাত্মক ব্রহ্মোপাসকের অন্ন কখনও ক্ষয় প্রাপ্ত হয় না॥ ৮৩ ॥ ৩ ॥

স হোবাচ গার্গ্যো য এবাসৌ বিদ্যুতি পুরুষঃ, এতমেবাহং ব্রহ্মোপাস ইতি, স হোবাচাজাতশত্রুর্মা মৈতস্মিন্ সংবদিষ্ঠাস্তেজস্বীতি বা অহমেতমুপাস ইতি; স য এতমেবমুপাস্তে তেজস্বীহ ভবতি, তেজস্বিনী হাস্য প্রজা ভবতি ॥ ৮৪ ॥ ৪ ॥

**সরলার্থঃ।**—[পুনশ্চ] সঃ গার্গ্যঃ উবাচ হ—যঃ এব অসৌ বিদ্যুতি (বিদ্যুদভিমানী) পুরুষঃ, অহং এতং (পুরুষং) এব ব্রহ্ম উপাসে ইতি। সঃ অজাতশত্রুঃ উবাচ হ—এতস্মিন্ (বিদ্যুৎপুরুষে) মা মা সংবদিষ্ঠাঃ; অহম্ এতং 'তেজস্বী' ইতি বৈ উপাসে ইতি। সঃ যঃ এতং এবম্ উপাস্তে, সঃ তেজস্বী হ ভবতি; অস্য প্রজা (সন্ততিঃ) তেজস্বিনী হ [এব] ভবতি, [ব্যাখ্যা পূর্ব্ববৎ]॥ ৮৪ ॥ ৪ ॥

**মূলানুবাদ ঃ**—গার্গ্য পুনশ্চ বলিলেন—এই যে, বিদ্যুদভিমানী পুরুষ, আমি ইহাকেই ব্রহ্মবুদ্ধিতে উপাসনা করি। অজাতশত্রু বলিলেন—না—না—এরূপ কথা বলিও না; আমি ইহাকে 'তেজস্বী' বলিয়া উপাসনা করিয়া থাকি। যে লোক এইরূপে ইহার উপাসনা করেন, তিনি নিজেও তেজস্বী হন ॥ ৮৪ ॥ ৪ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তথা বিদ্যুতি ত্বচি হৃদয়ে চৈকা দেবতা; তেজস্বীতি বিশেষণম্; তস্যাস্তৎ ফলম্—তেজস্বী হ ভবতি তেজস্বিনী হাস্য প্রজা ভবতি। বিদ্যুতাং বহুত্বস্যাঙ্গীকরণাদাত্মনি প্রজায়াং চ ফলবাহুল্যম্ ॥ ৮৪ ॥ ৪ ॥

**টীকা।**—সংবাদদোষেণ চন্দ্রে ব্রহ্মণ্যপি প্রত্যাখ্যাতে ব্রহ্মান্তরমাহ—তথেতি। কথমেকমুপাসনমনেকফলমিত্যাশঙ্ক্যাহ—বিদ্যুতামিতি ॥ ৮৪ ॥ ৪ ॥

**ভাষ্যানুবাদ।**—সেইরূপ বিদ্যুতে—হৃদয়ে এবং ত্বকেও একই দেবতা

অবস্থিত। 'তেজস্বী' পদটি পুরুষের বিশেষণ। উক্ত উপাসনার ফল এই যে, তিনি তেজস্বী হন, এবং তাঁহার প্রজাও (সন্তানও) তেজস্বী হইয়া থাকে। এখানে, বিদ্যুতের বহুত্ব স্বীকার করায় তদুপাসনার ফলস্বরূপ আত্মাতে অর্থাৎ উপাসকে এবং তৎসন্তানেও ভিন্ন ভিন্ন ফল উক্ত হইল ॥ ৮৪ ॥ ৪ ॥

স হোবাচ গার্গ্যো য এবায়মাকাশে পুরুষঃ, এতমেবাহং ব্রহ্মোপাস ইতি, স হোবাচাজাতশত্রুর্ম্মা মৈতস্মিন্ সংবদিষ্ঠাঃ ; পূর্ণমপ্রবর্ত্তীতি বা অহমেতমুপাস ইতি, স য এতমেবমুপাস্তে, পূর্য্যতে প্রজয়া পশুভিঃ, নাস্যাস্মাল্লোকাৎ প্রজোদ্বর্ত্ততে ॥ ৮৫ ॥ ৫॥

**সরলার্থঃ।**—সঃ গার্গ্যঃ উবাচ হ—যঃ এব অয়ং আকাশে পুরুষঃ, অহং এতম্ এব ব্রহ্ম (ব্রহ্মত্বেন) উপাসে ইতি। সঃ অজাতশত্রুঃ উবাচ হ—এতস্মিন্ (আকাশপুরুষে) মা মা সংবদিষ্ঠাঃ ; অহং এতং পূর্ণং (ব্যাপি) অপ্রবর্ত্তি (অক্রিয়ং) ইতি বৈ উপাসে ইতি। সঃ যঃ এতং (আকাশপুরুষং) এবং উপাস্তে, [সঃ উপাসকঃ] প্রজয়া (সন্তানেন) পশুভিঃ [চ] পূর্য্যতে (পূর্ণো ভবতি) ; অস্য (উপাসকস্য) প্রজা অস্মাৎ লোকাৎ ন উদ্বর্ত্ততে (ন বিচ্ছিদ্যতে ইত্যর্থঃ) ॥ ৮৫ ॥ ৫ ॥

**মূলানুবাদ।**—সেই গার্গ্য বলিলেন—এই যে,আকাশাভিমানী পুরুষ, আমি ইহাকে ব্রহ্মবুদ্ধিতে উপাসনা করি। সেই অজাতশত্রু বলিলেন—মা—না—আমাকে ইহা বলিবেন না ; আমি ইহাকে ব্যাপক ও নিষ্ক্রিয় বলিয়া উপাসনা করি। যে লোক এইরূপে ইহার উপাসনা করে, সে লোক কখনও সন্তান ও পশুসম্পদে হীন হয় না, এবং এজগতে কখনও তাহার সন্তান-বিচ্ছেদ হয় না ॥ ৮৫ ॥ ৫ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তথা আকাশে হৃদ্যাকাশে হৃদয়ে চৈকা দেবতা ; পূর্ণম্ অপ্রবর্ত্তি চেতি বিশেষণদ্বয়ম্। পূর্ণত্ববিশেষণফলমিদম্—পূর্য্যতে প্রজয়া পশুভিঃ ; অপ্রবর্ত্তিবিশেষণফলম্—নাস্য অস্মাল্লোকাৎ প্রজা উদ্বর্ত্তত ইতি, প্রজা সন্তানাবিচ্ছিত্তিঃ ॥ ৮৫ ॥ ৫ ॥

**টীকা।**—অপ্রবর্ত্তিত্বমপ্রবর্ত্তকত্বমক্রিয়াবত্ত্বং বা। ৮৫। ৫।

**ভাষ্যানুবাদ।**—সেইরূপ আকাশে অর্থাৎ হৃদয়াকাশে ও হৃদয়ে একই দেবতা ; পূর্ণ (ব্যাপক) ও অপ্রবর্ত্তি (নিশ্চল), এই দুইটি তাহার বিশেষণ। পূর্ণত্ববিশেষণবিশিষ্টরূপে উপাসনার ফল—প্রজা ও পশুগণে পূর্ণ থাকা ; আর অপ্র-

বর্ত্তি-বিশেষণযোগে উপাসনার ফল—ইহলোক হইতে তাহার সন্তান বিচ্ছিন্ন না হওয়া ; না, অর্থাৎ তাহার বংশলোপ হয় না ॥৮৫॥৫॥

স হোবাচ গার্গ্যো য এবায়ং বায়ৌ পুরুষঃ, এতমেবাহং ব্রহ্মোপাস ইতি ; স হোবাচাজাতশত্রুর্মা মৈতস্মিন্ সংবদিষ্ঠাঃ, ইন্দ্রো বৈকুণ্ঠোঽপরাজিতা সেনেতি বা অহমেতমুপাস ইতি, স য এতমেবমুপাস্তে, জিষ্ণুর্হাপরাজিষ্ণুর্ভবত্যন্যতস্ত্যজায়ী ॥৮৬॥৬॥

**সরলার্থঃ।**—সঃ গার্গ্যঃ উবাচ হ—যঃ এব অয়ং বায়ৌ ( বায়্বভিমানী পুরুষঃ ), অহং এতম্ এব ব্রহ্ম উপাসে ইতি ; সঃ ( এবমুক্তঃ ) অজাতশত্রুঃ উবাচ হ—এতস্মিন্ ( বায়ুপুরুষে ) মা মা সংবদিষ্ঠাঃ ; অহং এতং ( বায়ু-পুরুষং ) ইন্দ্রঃ ( পরমৈশ্বর্য্যবান্ ) বৈকুণ্ঠঃ ( কুণ্ঠারহিতঃ—অপ্রতিহতশক্তিঃ ) অপরাজিতা ( ন পরৈঃ জিতপূর্ব্বা ) সেনা ( সমষ্টিভূতা ) ইতি বৈ উপাসে ইতি। সঃ যঃ এতম্ এবম্ উপাস্তে ; [ সঃ ] জিষ্ণুঃ ( জয়শীলঃ ) অপরাজিষ্ণুঃ ( বিজেতৃরহিতঃ ) অন্যতস্ত্যজায়ী ( অন্যতস্ত্যানাং অন্যতঃ আগতানাং শত্রূণাং জয়শীলঃ চ ) ভবতি ॥৮৬॥৬॥

**মূলানুবাদ।**—সেই গার্গ্য পুনশ্চ বলিলেন—এই যে, বায়ু-অভিমানী পুরুষ, ইহাকেই আমি ব্রহ্মবুদ্ধিতে উপাসনা করিয়া থাকি ; অজাতশত্রু বলিলেন—না—না—এবিষয়ে কথা বলিবেন না ; আমি ইহাকে ইন্দ্র ( পরমৈশ্বর্য্যশালী ) বৈকুণ্ঠ ( অপ্রতিহতশক্তি ) ও অন্যের অপরাজিতা সেনা ( সমষ্টিভূত ) বলিয়া উপাসনা করিয়া থাকি। অন্যও যে লোক উক্তপ্রকারে ইহার উপাসনা করে, সে লোকও জয়শীল, পরের অপরাজেয় এবং শত্রুজয়ী হয় ॥ ৮৬ ॥ ৬ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তথা বায়ৌ প্রাণে হৃদি চৈকা দেবতা ; তস্যা বিশেষণম্—ইন্দ্রঃ পরমেশ্বরঃ, বৈকুণ্ঠঃ অপ্রসহ্যঃ, ন পরৈর্জিতপূর্ব্বা অপরাজিতা, সেনা—মরুতাং গণত্বপ্রসিদ্ধেঃ। উপাসনফলমপি—জিষ্ণুর্হ জয়নশীলঃ, অপরাজিষ্ণুঃ ন চ পরৈর্জিতস্বভাবো ভবতি, অন্যতস্ত্যজায়ী অন্যতস্ত্যানাং সপত্নানাং জয়নশীলো ভবতি ॥৮৬॥৬॥

**টীকা।**—কথমেকস্মিন্ বায়াবপরাজিতা সেনেতি গুণঃ সম্ভবতি, তত্রাহ—মরুতামিতি। বিশেষণত্রয়স্য ফলত্রয়ং ক্রমেণ ব্যুৎপাদয়তি—জিষ্ণুরিত্যাদিনা। অন্যতস্ত্যানামন্যতো মাতৃতো জাতানাম্। ৮৬। ৬।

**ভাষ্যানুবাদ।**—সেইরূপ বায়ুতে—প্রাণেতে এবং হৃদয়মধ্যেও একই

দেবতা; তাহার বিশেষণ—ইন্দ্র অর্থাৎ পরমেশ্বর (উৎকৃষ্ট ঐশ্বর্য্যসম্পন্ন), বৈকুণ্ঠ অর্থাৎ অপরের অনভিভবনীয় এবং অপরাজিতা অর্থাৎ শত্রু যাহাকে কখনও জয় করিতে পারে না, এমন সেনা; কারণ, বায়ুর গণত্ব (সমষ্টিভাব) প্রসিদ্ধ আছে, [তন্নিবন্ধন বায়ুসমষ্টিকে সেনা বলা হইয়াছে]। উপাসনারও ফল এই যে, তিনি জিষ্ণু অর্থাৎ জয়শীল, অপরাজিষ্ণু—অন্যকর্তৃক অপরাজেয়—পরাজিত হইবার অযোগ্য, এবং অন্যতস্ত্যজায়ী—অন্যতস্ত্যের—শত্রুগণের জয়কারী হন ॥৮৬॥৬॥

স হোবাচ গার্গ্যো য এবায়মগ্নৌ পুরুষঃ, এতমেবাহং ব্রহ্মোপাস ইতি; স হোবাচাজাতশত্রুর্ম্মা মৈতস্মিন্ সংবদিষ্ঠাঃ; বিষাসহিরিতি বা অহমেতমুপাস ইতি, স য এতমেবমুপাস্তে, বিষাসহির্হ ভবতি, বিষাসহির্হাস্য প্রজা ভবতি ॥ ৮৭ ॥ ৭ ॥

**সরলার্থঃ**।—সঃ গার্গ্যঃ উবাচ হ—যঃ এব অয়ম্ অগ্নৌ পুরুষঃ, অহং এতম্ এব ব্রহ্ম উপাসে ইতি। সঃ অজাতশত্রুঃ উবাচ হ—এতস্মিন্ (অগ্ন্যভিমানিনি পুরুষে) মা মা সংবদিষ্ঠাঃ; অহম্ এতং বিষাসহিঃ (অগ্নৌ যৎ হবিঃ বিষ্যতে ক্ষিপ্যতে, তৎ ভস্মীকরণেন সহতে ইতি বিষাসহিঃ) ইতি বৈ উপাসে ইতি। সঃ যঃ এতম্ এবম্ উপাস্তে, সঃ বিষাসহিঃ ভবতি, অস্য প্রজা (সন্ততিঃ চ) বিষাসহিঃ ভবতি ॥৮৭॥৭॥

**মূলানুবাদ**।—সেই গার্গ্য বলিলেন—এই যে, অগ্নিস্থ পুরুষ, ইহাকেই আমি ব্রহ্ম বলিয়া উপাসনা করিয়া থাকি; অজাতশত্রু বলিলেন—না না—এ বিষয়ে সংবাদ করিবেন না; আমি ইহাকে ‘বিষাসহি’ বলিয়া উপাসনা করিয়া থাকি। যে লোক উক্তপ্রকারে ইহার উপাসনা করেন, তিনি নিজেও বিষাসহি হন, এবং তাঁহার সন্তানও বিষাসহি হয়। ‘বিষাসহি’ অর্থ—অগ্নিতে প্রক্ষিপ্ত হবিঃ প্রভৃতিকে যিনি সহ্য করেন, অর্থাৎ ভস্মীভূত করিয়া থাকেন ॥ ৮৭ ॥ ৭ ॥

**শাঙ্করভাষ্যম্**।—অগ্নৌ বাচি হৃদি চৈকা দেবতা; তস্যা বিশেষণম্—বিষাসহিঃ মর্ষয়িতা পরেষাম্। অগ্নিবাহুল্যং পূর্ব্ববৎ ॥ ৮৭ ॥ ৭ ॥

**টীকা**।—যদ্ধবির্ব্বিষ্যতে ক্ষিপ্যতে, তৎ সর্ব্বং ভস্মীকরণেন সহতে, তেনাগ্নির্ব্বিষাসহিঃ। যথা পূর্ব্বং বিদ্যুতাং বাহুল্যাদাত্মনি প্রজায়াং চ ফলবাহুল্যমুক্তং, তথাত্রাপ্যগ্নীনাং বহুলত্বাদুপাসকস্যাত্মনি প্রজায়াং দীপ্তাগ্নিত্বং সিধ্যতীত্যাহ—অগ্নীতি ॥ ৮৭ ॥ ৭ ॥

**ভাষ্যানুবাদ।**—অগ্নিতে বাগিন্দ্রিয়ে ও হৃদয়ে একই দেবতা; তাহার বিশেষণ—'বিষাসহি'; বিষাসহি অর্থ—পরের প্রতি ক্ষমাশীল। পূর্ব্বের ন্যায় এখানেও অগ্নির বহুত্ব নিবন্ধন ফলের বাহুল্য উক্ত হইল ॥৮৭॥৭॥

স হোবাচ গার্গ্যো য এবায়মপ্সু পুরুষঃ, এতমেবাহং ব্রহ্মোপাস ইতি, স হোবাচাজাতশত্রুর্ম্মা মৈতস্মিন্ সংবদিষ্ঠাঃ, প্রতিরূপ ইতি বা অহমেতমুপাস ইতি, স য এতমেবমুপাস্তে, প্রতিরূপংহৈবৈনমুপগচ্ছতি নাপ্রতিরূপমথো প্রতিরূপোঽস্মাজ্জায়তে ॥ ৮৮ ॥ ৮ ॥

**সরলার্থঃ।**—সঃ গার্গ্যঃ উবাচ হ—যঃ এব অয়ং অপ্সু (জলেষু—জলাভিমানী) পুরুষঃ, অহং এতম্ এব ব্রহ্ম উপাসে ইতি। সঃ অজাতশত্রুঃ উবাচ হ—এতস্মিন্ (জলাভিমানিনি পুরুষে) মা মা সংবদিষ্ঠাঃ; অহম্ এতং প্রতিরূপ ইতি বৈ উপাসে ইতি; সঃ যঃ এতম্ এবম্ উপাস্তে, প্রতিরূপং (অনুকূলং রূপং) এব এনং (উপাসকং) উপগচ্ছতি, অপ্রতিরূপং ন; অথো (অপি) অস্মাৎ (উপাসকাৎ) প্রতিরূপঃ (অনুরূপঃ এব) জায়তে, (ন তু বিরূপঃ) ॥৮৮॥৮॥

**মূলানুবাদ।**—সেই গার্গ্য বলিলেন—এই যে জলাভিমানী পুরুষ, ইহাকেই আমি ব্রহ্ম বলিয়া উপাসনা করিয়া থাকি। অজাতশত্রু বলিলেন—না না, এবিষয়ে সংবাদ করিবেন না; আমি ইহাকে প্রতিরূপ [আশ্রয়ানুরূপ] বলিয়া উপাসনা করিয়া থাকি। অপরও যে ব্যক্তি এইরূপে ইহার উপাসনা করে, প্রতিরূপ অর্থাৎ অনুকূল বিষয়ই তাহাকে প্রাপ্ত হয়, কখনও অপ্রতিরূপ প্রাপ্ত হয় না, এবং ইহা হইতে অনুকূল বিষয়ই সংঘটিত হয় ॥ ৮৮ ॥ ৮ ॥

**শাঙ্করভাষ্যম্।**—অপ্সু রেতসি হৃদি চৈকা দেবতা; তস্যা বিশেষণম্—প্রতিরূপঃ অনুরূপঃ শ্রুতিস্মৃত্যপ্রতিকূল ইত্যর্থঃ। ফলম্—প্রতিরূপং শ্রুতিস্মৃতিশাসনানুরূপমেব এনমুপগচ্ছতি প্রাপ্নোতি, ন বিপরীতম্; অন্যচ্চ—অস্মাৎ তথাবিধ এবোপজায়তে ॥৮৮॥৮॥

**টীকা।**—প্রতিরূপত্বং প্রতিকূলত্বমিত্যেতদ্ব্যাবর্ত্তয়তি—অনুরূপ ইতি। অন্যচ্চ ফলমিতি সম্বন্ধঃ। অস্মাদুপাসিতুরিত্যর্থঃ। তথাবিধঃ শ্রুতিস্মৃত্যনুকূল ইতি যাবৎ। ৮৮। ৮।

**ভাষ্যানুবাদ।**—জলে, শুক্রে ও হৃদয়ে একই দেবতা অবস্থিত; তাহার বিশেষণ—প্রতিরূপ; প্রতিরূপ অর্থ—অনুরূপ, অর্থাৎ শ্রুতি ও স্মৃতিশাস্ত্রের

অবিরোধী। ইহার ফল এই যে, প্রতিরূপ অর্থাৎ শ্রুতি ও স্মৃতিশাস্ত্রোক্ত শাসনের অনুরূপ ফলই প্রাপ্ত হয়, কখনও বিপরীত প্রাপ্ত হয় না; অধিকন্তু তাহার নিকট হইতে তাদৃশ পুরুষই উৎপন্ন হইয়া থাকে ॥৮৮॥৮॥

স হোবাচ গার্গ্যো য এবায়মাদর্শে পুরুষঃ, এতমেবাহং ব্রহ্মোপাস ইতি, স হোবাচাজাতশত্রুর্ম্মা মৈতস্মিন্ সংবদিষ্ঠাঃ; রোচিষ্ণুরিতি বা অহমেতমুপাস ইতি। স য এতমেবমুপাস্তে, রোচিষ্ণুর্হ ভবতি, রোচিষ্ণুর্হাস্য প্রজা ভবতি, অথো যৈঃ সন্নিগচ্ছতি সর্ব্বাংস্তানতিরোচতে ॥ ৮৯ ॥ ৯ ॥

**সরলার্থঃ।**—সঃ গার্গ্যঃ উবাচ হ—যঃ এব অয়ং আদর্শে (আদর্শপদং খড়্গাদীনামুপলক্ষকম্, তেন দর্পণ-খড়্গাদৌ) পুরুষঃ, অহং এতম্ এব ব্রহ্ম উপাসে ইতি। সঃ অজাতশত্রুঃ উবাচ হ—এতস্মিন্ (আদর্শাদ্যভিমানিনি পুরুষে) মা মা সংবদিষ্ঠাঃ; অহং পুনঃ এতং রোচিষ্ণুঃ (দীপ্তিস্বভাবঃ) ইতি বৈ উপাসে ইতি। সঃ যঃ এতম্ এবম্ উপাস্তে, [সঃ উপাসকঃ] রোচিষ্ণুঃ ভবতি, অস্য প্রজা রোচিষ্ণুঃ ভবতি; অথো (অপি) যৈঃ সহ সংনিগচ্ছতি (সংগতো ভবতি), তান্ সর্ব্বান্ অতিরোচতে (অতীত্য দীপ্যতে সর্ব্বাতিশায়ি-দীপ্তিমান্ ভবতীত্যর্থঃ) ॥৮৯॥৯॥

**মূলানুবাদ।**—সেই গার্গ্য বলিলেন—এই যে, দর্পণাদিস্থিত পুরুষ, ইহাকেই আমি ব্রহ্ম বলিয়া উপাসনা করিয়া থাকি; সেই অজাতশত্রু বলিলেন—না না—এই বিষয়ে সংবাদ করিবেন না; আমি ইহাকে রোচিষ্ণু (দীপ্তিশীল) বলিয়া উপাসনা করিয়া থাকি। যে ব্যক্তি উক্তপ্রকারে ইহার উপাসনা করিয়া থাকে, সে নিজেও রোচিষ্ণু হইয়া থাকে, এবং তাহার সন্তানও রোচিষ্ণু হয়, অধিকন্তু সে ব্যক্তি যাহাদের সহিত সম্মিলিত হয়, তাহাদের সকলের অপেক্ষা অধিক দীপ্তিসম্পন্ন হয় ॥ ৮৯ ॥ ৯ ॥

**শাঙ্করভাষ্যম্।**—আদর্শে প্রসাদস্বভাবে চান্যত্র খড়্গাদৌ, হার্দ্দে চ সত্ত্বশুদ্ধিস্বাভাব্যে চ একা দেবতা; তস্যা বিশেষণম্—রোচিষ্ণুঃ দীপ্তিস্বভাবঃ; ফলঞ্চ তদেব; রোচনাধারবাহুল্যাৎ ফলবাহুল্যম্ ॥৮৯॥৯॥

**টীকা।**—হার্দ্দে চেত্যেতদেব স্পষ্টয়তি—সত্ত্বেতি। সর্ব্বত্রৈকেতি বিশেষণস্য দেবতেতি বিশেষ্যতয়া সম্বধ্যতে। তদেব রোচিষ্ণুত্বমিত্যর্থঃ। ৮৯। ৯।

ত্যত্র প্রমাণমাহ—কাঠকে চেতি। ফলোক্তিমুপসংহরতি—তত্রেতি। উক্তবিশেষণেষু ভ্রাতৃব্যেষু সিদ্ধেষিতি যাবৎ। ১

প্রাণে বাগাদীনাং বিষক্তত্বে হেতুমাহ—পড়্বীশেতি। যথা জাত্যো হয়শ্চতুরোঽপি পাদ-বন্ধনকীলান্ পর্য্যায়েণোৎপাট্যোৎক্রামতি, তথা প্রাণাঃ—বাগাদীনীতি নিদর্শনবশাৎ প্রাণে বিষক্তানি বাগাদীনি সিদ্ধানীত্যর্থঃ। শরীরস্থ প্রাণং প্রত্যাধানত্বং সাধয়তি—তস্য হীতি। শরীরস্যাধিষ্ঠানত্বং স্ফুটয়তি—অস্মিন্ হীতি। প্রাণমাত্রে বিষক্তানি করণানি নোপলব্ধিদ্বারাণীত্যত্র প্রমাণমাহ—তথা হীতি। দেহাধিষ্ঠানে প্রাণে বিষক্তানি তান্যুপলব্ধিদ্বারাণীত্যত্রানুভবমনু-কূলয়তি—শরীরেতি। তত্রৈবাজাতশত্রুব্রাহ্মণসংবাদং দর্শয়তি—তচ্চেতি। শরীরাশ্রিতে প্রাণে বাগাদিষু বিষক্তেষূপলব্ধুরুপলভ্যমানত্বমিতি যাবৎ। ২

প্রত্যাধানত্বং শিরসো ব্যুৎপাদয়তি—প্রদেশেতি। বলপর্য্যায়স্য প্রাণস্য স্থূণাত্বং সমর্থয়তে—বলেতি। অয়ং মুমূর্ষুরাত্মা যস্মিন্ কালে দেহমবলভাবং নীত্বা সম্মোহমিব প্রতিপদ্যতে, তদোৎ-ক্রামতীতি ষষ্ঠে দর্শনাদিতি যাবৎ। বলাবষ্টম্ভোঽস্মিন্ দেহে প্রাণ ইত্যত্র দৃষ্টান্তমাহ—যথেতি। ভর্তৃপ্রপক্ষপক্ষং দর্শয়তি—শরীরেতি। উক্তং হি প্রাণ ইত্যুচ্ছ্বাসনিশ্বাসকর্ম্মা বায়ুঃ শারীরঃ শরীর-পক্ষপাতী গৃহ্যতে। এতস্যাং স্থূণায়াং শিশুঃ প্রাণঃ করণদেবতা লিঙ্গপক্ষপাতী গৃহ্যতে। স দেবঃ প্রাণ এতস্মিন্ বাহ্যে প্রাণে বদ্ধ ইতি। তদ্‌ব্যাখ্যাতুং ভূমিকাং করোতি—অন্নং হীতি। ত্বগসৃঙ্মাংস-মেদোমজ্জাস্থিশুক্রেভ্যঃ সপ্তভ্যো ধাতুভ্যো জাতং সাপ্তধাতুকম্। তথাপি কথমন্নস্য দামত্বং, তদাহ—তেনেতি। ১০১।১।

**ভাষ্যানুবাদ।**—যে লোক শিশুকে (বৎসস্থানীয় সূক্ষ্ম প্রাণকে) আধানের সহিত, প্রত্যাধানের সহিত, স্থূণার সহিত এবং দামের সহিত জানেন, তাঁহার এইরূপ ফল হয়। সেই ফল কিরূপ? [বলা হইতেছে]—তিনি সপ্ত-সংখ্যক (সাতটি) দ্বেষকারী ভ্রাতৃব্যকে (শত্রুকে) অবরুদ্ধ করেন—পরাজিত করেন। ভ্রাতৃব্য (শত্রু) সাধারণতঃ দুই প্রকার—দ্বেষকারী এবং দ্বেষহীন; তন্মধ্যে দ্বেষকারী যে সমস্ত ভ্রাতৃব্য, তিনি তাহাদিগকেই পরাভূত করিয়া থাকেন। শীর্ষণ্য অর্থাৎ মস্তকস্থ যে সাতটি প্রাণ শব্দাদি বিষয়ানুভূতির দ্বার, এবং তজ্জনিত যে, বিবিধ বিষয়ে অনুরাগ; সহজ বা সঙ্গে সঙ্গে জাত বলিয়া তাহারাই এখানে ভ্রাতৃব্য শব্দে অভিহিত হইয়াছে। কারণ, তাহারাই উপাসকের আত্মবিষয়ক জ্ঞানদৃষ্টিকে বিষয়াভিমুখে নিয়োজিত করিয়া থাকে; সেই হেতু প্রত্যগাত্মদর্শনের প্রতিবন্ধ ঘটায় বলিয়াই তাহারা দ্বেষকারী (অনিষ্টকারী) ভ্রাতৃব্যমধ্যে গণ্য (১)। কঠোপনিষদেও সে কথা উক্ত আছে। যথা—'স্বয়ম্ভূ (পরমেশ্বর)

---

(১) তাৎপর্য্য—শত্রু সাধারণতঃ দুই শ্রেণীতে বিভক্ত; এক সহজ, অপর কৃত্রিম। তন্মধ্যে যাহারা জন্মাধীন শত্রুমধ্যে গণ্য, তাহারা সহজ শত্রু, যেমন—দায়াদগণ, আর যাহারা অনিষ্ট-সাধন করিয়া কার্য্যতঃ শত্রু হয়, তাহারা কৃত্রিম শত্রু। সহজ শত্রুগণও অনিষ্টকারী না হইতে

ইন্দ্রিয়গণকে পরাঙ্মুখ অর্থাৎ বহির্মুখ করিয়া সৃষ্টি করিয়াছেন, সেই হেতু জীব বাহ্য বস্তুই দর্শন করে, কিন্তু অন্তরাত্মাকে দর্শন করে না' ইত্যাদি। যে ব্যক্তি উক্ত শিশুপ্রভৃতিকে জানেন—উহাদের প্রকৃত স্বভাব অবধারণ করিতে পারেন, তিনি নিজের ভ্রাতৃব্যগণকে (শত্রুগণকে) অবরুদ্ধ করেন—অপাবৃত করেন অর্থাৎ বিনষ্ট করেন। ১

যথোক্ত ফল শ্রবণে অভিমুখীভূত শিষ্যকে [শিশু প্রভৃতি কথার অর্থ] বলিতেছেন—ইহাই শিশু বলিয়া প্রসিদ্ধ; ইহা কি? যাহা এই মধ্যম প্রাণ;—শরীরমধ্যে যাহা লিঙ্গাত্মক প্রাণ, যাহা [প্রাণাপানাদি] পাঁচ ভাগে বিভক্ত হইয়া শরীরমধ্যে প্রবিষ্ট এবং 'বৃহন্ পাণ্ডরবাসঃ সোম রাজন্' বলিয়া যাহা উক্ত হইয়াছে। পরবর্ত্তী 'পড্‌বীশ-শঙ্কু'র দৃষ্টান্তানুসারেও জানা যায় যে, চক্ষুপ্রভৃতি ইন্দ্রিয়নিচয় যাহার আয়ত্ত, এখানে তাহাই এই শিশু অর্থাৎ শিশুর সদৃশ বলিয়া শিশু উক্ত হইয়াছে; কারণ, অপরাপর ইন্দ্রিয়ের ন্যায় ইহার বিষয়াসক্তি প্রবল নহে। শ্রুতিতে শিশুকে 'সাধান' বলা হইয়াছে। বৎসস্থানীয় করণাত্মক সেই শিশুর 'আধান' বস্তুটি কি? [উত্তর—] ইহাই—কার্য্যাত্মক (২) এই শরীরই তাহার আধান; আধান অর্থ—যাহাতে আহিত (রক্ষিত) হয়; এই শরীরই সেই প্রাণরূপী শিশুর অধিষ্ঠান—আশ্রয়; কারণ, ইন্দ্রিয়গণ এই শরীরমধ্যে অবস্থান করিয়াই আত্মলাভে সমর্থ—বিষয়োপলব্ধির দ্বার বা উপায়ভূত হয়, কিন্তু কেবলই ইন্দ্রিয়সাধনে থাকিয়া সমর্থ হয় না। দেখ, অজাতশত্রুও তাহা প্রদর্শন করিয়াছেন—'সুষুপ্তিকালে ইন্দ্রিয়নিচয় শরীর হইতে সমাহৃত হইলে পর বিজ্ঞানময় জীবের কোন উপলব্ধি হয় না, কিন্তু ইন্দ্রিয়গণ শরীরস্থ হইলে পর বিজ্ঞানময় আত্মাকে বিষয়ানুভূতি করিতে দেখা যায়'; এ কথা ত পাণিপেষণজনিত প্রতিবোধন-ব্যাপারেই প্রকাশিত হইয়াছে। ২

---

পারে, কিন্তু তথাপি তাহারা ভ্রাতৃব্য সংজ্ঞা হইতে বিমুক্ত হইতে পারে না; এইজন্য শ্রুতি শুধু 'ভ্রাতৃব্য' বলিয়াই নিশ্চিন্ত হইলেন না, 'দ্বিষতঃ' বলিলেন। ইহা দ্বারা বুঝাইলেন যে, চক্ষু, কর্ণ প্রভৃতি ইন্দ্রিয়গুলি কেবল সহজ শত্রু নহে, পরন্তু কৃত্রিম শত্রুও বটে; সুতরাং উহাদের পরাভব করা নিতান্ত আবশ্যক।

(২) এই দেহসংঘাতকে কার্য্য ও করণভেদে বিভক্ত করা হইয়াছে। তন্মধ্যে জীবের ভোগসাধন ইন্দ্রিয় প্রভৃতিকে বলা হয় "করণ", আর তদ্ভিন্ন অংশগুলিকে বলা হয় "কার্য্য"। ফল কথা, কার্য্যাত্মক বলিলে স্থূল দেহটিমাত্র বুঝায়, "করণ" বলিলে ইন্দ্রিয়প্রভৃতি সাধন-নিচয়কে বুঝায়।

এই শির (মস্তক) তাহার প্রত্যাধান। অংশবিশেষে সংস্থিত (স্থাপিত) বলিয়া শিরকে প্রত্যাধান বলা হয়। প্রাণ অর্থাৎ অন্নপানাদিজনিত শক্তি তাহার স্থূণা (বন্ধনাধার খুঁটা); প্রাণ ও বল একপর্য্যায়ভুক্ত অর্থাৎ সমানার্থক শব্দ; কেননা, প্রাণই হইতেছে এই শরীরে বলের উদ্দীপক; কারণ, [এই অভিপ্রায়েই ষষ্ঠ অধ্যায়ে উক্ত হইয়াছে যে,] 'এই আত্মা যে সময় অবল্য অর্থাৎ বলহীনভাব প্রাপ্ত করাইয়া সম্মোহ—অচেতন ভাবই যেন [প্রাপ্ত হয়]' ইতি। তদ্দর্শনে বুঝা যায় যে, গবাদি পশুশাবক যেরূপ খুঁটায় ভর করিয়া থাকে, প্রাণও তদ্রূপ বলাবষ্টব্ধ হইয়া থাকে। কেহ কেহ বলেন—এখানে স্থূণা অর্থ শরীরবর্ত্তী প্রাণ-বায়ু। ৩

অন্ন তাহার দাম,—ভুক্ত অন্ন তিন ভাগে পরিণত হয়; তন্মধ্যে যাহা স্থূল পরিণাম, তাহা দুই ভাগে বিভক্ত হইয়া—মূত্র ও বিষ্ঠারূপে পৃথিবীতে পতিত হয়; যাহা মধ্যম ভাগ—রস, সেই রসই ক্রমশঃ রক্তপ্রভৃতিরূপে পরিণত হইয়া স্বকার্য্য সপ্তধাতুময় শরীরের উপচয় বা বৃদ্ধি সম্পাদন করিয়া থাকে; কেননা, শরীর অন্নময় (অন্নের পরিণাম) বলিয়া স্বীয় উপাদান অন্নপ্রাপ্তিতে বৃদ্ধিলাভ করিয়া থাকে, আবার অন্নের অভাবে ক্রমশঃ ক্ষীণ হইয়া বিনষ্ট হয়; আর যাহা সূক্ষ্মতম রস, অমৃত, উর্ক্ ও প্রভাব বা শক্তি বলিয়া যাহা কথিত, তাহা নাভিমণ্ডলের উপরিস্থিত হৃদয়প্রদেশে আসিয়া, হৃদয় হইতে ইতস্ততঃ বিস্তৃত দ্বাসপ্ততিসহস্রসংখ্যক (৭২০০০) নাড়ীর মধ্যে প্রবিষ্ট হয়, তন্মধ্যে প্রবিষ্ট হইয়া এই যে, করণসমষ্টিরূপ শিশুনামক লিঙ্গদেহ, তাহার বলাধান করত শরীরমধ্যে অবস্থিতির হেতু হইয়া থাকে, অর্থাৎ শিশুরূপে কল্পিত সূক্ষ্ম শরীরকে এই স্থূলদেহে রক্ষা করে বলিয়া উহার নাম "স্থূণা"; সেই কারণে, উভয়দিকে পাশযুক্ত (বন্ধন-যুক্ত) বৎস-বন্ধনের রজ্জুর ন্যায় এই অন্নও প্রাণ এবং শরীরের বন্ধন-সাধন হইয়া থাকে ॥ ১০১ ॥ ১ ॥ ২৯৷৯৷৪২

**আভাসভাষ্যম্।**—ইদানীং তস্যৈব শিশোঃ প্রত্যাধানে উঢ়স্য চক্ষুষি কাশ্চনোপনিষদ উচ্যন্তে,—

**আভাসভাষ্যানুবাদ।**—এখন প্রত্যাধানে নিহিত সেই শিশুরই চক্ষুবিষয়ে কতকগুলি উপনিষদ্ (রহস্য নাম) কথিত হইতেছে—

তমেতাঃ সপ্তাক্ষিতয় উপতিষ্ঠন্তে, তদ্ যা ইমা অক্ষন্ লোহিন্যো রাজয়স্তাভিরেনণ্ রুদ্রোঽন্বায়ত্তঃ, অথ যা অক্ষন্নাপস্তাভিঃ পর্জ্জন্যঃ, যা কনীনকা তয়াদিত্যো যৎ কৃষ্ণং তেনাগ্নির্যচ্ছুক্লং তেনেন্দ্রো-

ঽধরয়ৈনং বর্ত্তন্যা পৃথিব্যন্বায়ত্তা দ্যৌরুত্তরয়া, নাস্যান্নং ক্ষীয়তে য এবং বেদ ॥ ১০২ ॥ ২ ॥

**সরলার্থঃ।**—[ ইদানীং তস্যৈব শিশোঃ চক্ষুষি কাশ্চনোপনিষদ উচ্যন্তে—'তমেতাঃ' ইত্যাদিনা ]। এতাঃ (বক্ষ্যমাণাঃ) সপ্ত অক্ষিতয়ঃ (ক্ষয়নিবারকাঃ দেবাঃ) তং ( চক্ষুষি নিহিতং করণাত্মকং প্রাণং ) উপতিষ্ঠন্তে ( আরাধয়ন্তি )। [ কাস্তা অক্ষিতয়ঃ ? ইত্যাহ—] তৎ ( তত্র ) অক্ষন্ ( অক্ষিণি ) যাঃ ইমাঃ ( দৃশ্যমানাঃ ) লোহিন্যঃ ( লোহিতাঃ ) রাজয়ঃ ( রেখাঃ ), তাভিঃ ( লোহিতরেখাভিঃ দ্বারা ) রুদ্রঃ ( তদাখ্যো দেবঃ ) এনং ( মধ্যমং প্রাণং ) অন্বায়ত্তঃ ( অনুগতঃ সন্ ) [ উপতিষ্ঠতে ] ; অথ ( অপি ) অক্ষন্ ( অক্ষিণি ) যাঃ আপঃ ( ধূমাদিসংযোগেন অভিব্যজ্যমানানি জলানি ), তাভিঃ ( অদ্ভিঃ দ্বারা ) পর্জ্জন্যঃ ( মেঘদেবতা ) [ অন্বায়ত্তঃ সন্ এনং উপতিষ্ঠতে ইতি সর্ব্বত্রান্বয়ঃ ]। যা কনীনকা ( দৃক্শক্তিঃ, অক্ষিতারকা বা ) তয়া ( দ্বারভূতয়া ) আদিত্যঃ ; যৎ কৃষ্ণং ( চাক্ষুষং কৃষ্ণরূপং ), তেন ( দ্বারভূতেন ) অগ্নিঃ ; যৎ শুক্লং ( চাক্ষুষং শুক্লরূপং ), তেন ( দ্বারভূতেন ) ইন্দ্রঃ ; অধরয়া বর্ত্তন্যা ( নিম্নপক্ষ্মণা দ্বারা ) পৃথিবী এনং অন্বায়ত্তা সতী [ উপতিষ্ঠতে ], উত্তরয়া ( ঊর্দ্ধবর্ত্তন্যা ) দ্যৌঃ [ এনম্ অন্বায়ত্তা সতী উপতিষ্ঠতে ]। যঃ এবং বেদ, অস্য ( বিদুষঃ ) অন্নং ন ক্ষীয়তে ( স অক্ষয্যান্নো ভবতীতি ভাবঃ )॥ ১০২ ॥ ২ ॥

**মূলানুবাদ।**—অক্ষিতি অর্থাৎ ক্ষয় না হইবার হেতুভূত এই সাতটি দেবতা সেই অন্নসম্বন্ধ প্রাণের উপাসনা করিয়া থাকেন। [ কে কে, তাহা বলিতেছেন—] চক্ষুর মধ্যে যে, এই সমস্ত লোহিতবর্ণ রেখা আছে, সে সমস্ত দ্বারা রুদ্রদেব ইহার অনুগত থাকিয়া [ আরাধনা করেন ] ; আর চক্ষুর মধ্যে, যে সমস্ত জল আছে, তদ্দ্বারা পর্জ্জন্যদেব অনুগত থাকিয়া [ উপাসনা করেন ], চক্ষুর যে কনীনকা অর্থাৎ দর্শনশক্তি বা তারকা, তাহা দ্বারা আদিত্য, চক্ষুর যে কৃষ্ণ রূপ, তাহা দ্বারা অগ্নিদেব, যাহা শুক্লরূপ, তাহা দ্বারা ইন্দ্র, চক্ষুর নিম্ন পক্ষ্ম দ্বারা পৃথিবী এবং ঊর্দ্ধপক্ষ্ম দ্বারা দ্যুলোকদেবতা ইহার অনুগত থাকিয়া আরাধনা করিয়া থাকেন। যে ব্যক্তি এই উপাসনা-তত্ত্ব জানে, কখনও তাহার অন্নক্ষয় হয় না॥ ১০২ ॥ ২ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তমেতাঃ সপ্ত অক্ষিতয় উপতিষ্ঠন্তে,—তং করণাত্মকং

প্রাণং শরীরে অন্নবন্ধনং চক্ষুষ্যুচ্ং, এতা বক্ষ্যমাণাঃ সপ্ত সপ্তসংখ্যকা অক্ষিতয়ঃ অক্ষিতিহেতুত্বাৎ, উপতিষ্ঠন্তে। যত্তপি মন্ত্রকরণে তিষ্ঠতিরুপপূর্ব্ব আত্মনেপদী ভবতি, ইহাপি সপ্ত দেবতাভিধানানি মন্ত্রস্থানীয়ানি করণানি; তিষ্ঠতেরতোহত্রাপি আত্মনেপদং ন বিরুদ্ধম্। কাস্তা অক্ষিতয় ইত্যুচ্যন্তে—তৎ তত্র যা ইমাঃ প্রসিদ্ধা অক্ষন্ অক্ষিণি লোহিন্যো লোহিতা রাজয়ো রেখাঃ, তাভির্দ্বারভূতাভিরেতং মধ্যমং প্রাণং রদ্র অন্বায়ত্তঃ অনুগতঃ। অথ যাঃ অক্ষন্ অক্ষিণি আপঃ ধূমাদিসংযোগেন অভিব্যজ্যমানাঃ, তাভিঃ অদ্ভির্দ্বারভূতাভিঃ পর্জ্জন্যো দেবতাত্মা অন্বায়ত্তঃ অনুগত উপতিষ্ঠত ইত্যর্থঃ। সচান্নভূতোঽক্ষিতিঃ প্রাণস্য, "পর্জ্জন্যে বর্ষতি আনন্দিনঃ প্রাণা ভবন্তি" ইতি শ্রুত্যন্তরাৎ।

যা কনীনকা দৃক্‌শক্তিঃ, তয়া কনীনকয়া দ্বারেণ আদিত্যঃ মধ্যমং প্রাণমুপতিষ্ঠতে; যৎ কৃষ্ণং চক্ষুষি, তেনৈনম্ অগ্নিরুপতিষ্ঠতে; যৎ শুক্লং চক্ষুষি, তেনেন্দ্রঃ; অধরয়া বর্ত্তন্যা পক্ষ্মণা এনং পৃথিবী অন্বায়ত্তা, অধরত্বসামান্যাৎ। দ্যৌঃ উত্তরয়া, ঊর্দ্ধত্বসামান্যাৎ। এতাঃ সপ্ত অন্নভূতাঃ প্রাণস্য সন্ততমুপতিষ্ঠন্তে—ইত্যেবং যো বেদ, তস্যৈতৎ ফলম্—নাস্যান্নং ক্ষীয়তে, য এবং বেদ ॥১০২॥২॥

**টীকা।**—যো হ বৈ শিশুমিত্যাদৌ সূত্রিতশিশ্বাদিপদার্থান্ ব্যাখ্যায়ানন্তরসন্দর্ভস্য তাৎপর্য্যং দর্শয়ন্ তত্রবাক্যমুপাদায় ব্যাকরোতি—ইদানীমিত্যাদিনা। নমু যত্র মন্ত্রেণোপস্থানং ক্রিয়তে, তত্রৈবোপপূর্ব্বস্য তিষ্ঠতেরাত্মনেপদং ভবতি। উক্তং হি—'উপান্মন্ত্রকরণে' [ পা সূ ১। ৩। ২৫ ] ইতি; দৃশ্যতে চাদিত্যং গায়ত্র্যোপতিষ্ঠত ইতি। ন চাত্র মন্ত্রেণ কিঞ্চিৎ ক্রিয়তে, কিন্ত্বন্নাক্ষয়হেতুত্বাৎ প্রাণস্য সপ্তাক্ষিতয় ইত্যুপনিষদো বিবক্ষাস্তে, তত্রাহ—যত্তপীতি। মন্ত্রেণ কস্যচিদনুষ্ঠানস্য করণে বিবক্ষিতে তিষ্ঠতিরুপপূর্ব্বো যত্তপ্যাত্মনেপদী ভবতি, তথাপাত্র সপ্ত রুদ্রাদিদেবতানামানি মন্ত্রবদবস্থিতানি, তৈশ্চ করণান্যুপাসনানুষ্ঠানাস্যত্র ক্রিয়ন্তে; অতস্তিষ্ঠতেরুপপূর্ব্বস্যাত্মনেপদমবিরুদ্ধমিতি যোজনা। লোহিতরেখাভীরুদ্রস্য প্রাণং প্রত্যনুগতেরনন্তরমিত্যথশব্দার্থঃ। পর্জ্জন্যস্যান্নদ্বারা প্রাণাক্ষয়হেতুত্বে প্রমাণমাহ—পর্জ্জন্য ইতি। কথং পুনরেতেষাং প্রাণং প্রত্যক্ষিতিত্বং সর্ব্বেষাং সিধ্যতি, তত্রাহ—এতা ইতি। সংপ্রত্যুপাস্তিফলমাহ—ইত্যেবমিতি। ১০২। ২।

**ভাষ্যানুবাদ।**—"তম্ এতাঃ সপ্ত অক্ষিতয়ঃ উপতিষ্ঠন্তে" ইতি। বক্ষ্যমাণ সপ্তসংখ্যক এই অক্ষিতি—ক্ষয়নিবারক দেবগণ, শরীরে অন্ন-বন্ধনে আবদ্ধ এবং চক্ষুতে নিহিত সেই করণাত্মক প্রাণের উপাসনা করিয়া থাকেন। যদিও মন্ত্রপূর্ব্বক উপাসনা অর্থেই উপপূর্ব্বক "স্থা" ধাতুর উত্তর আত্মনেপদ হয় সত্য; তথাপি এখানেও উক্ত সাতটি দেবতার নাম মন্ত্রস্থানীয় করণস্বরূপ হইয়াছে; সেইহেতু এখানেও 'স্থা' ধাতুর উত্তর আত্মনেপদ (উপতিষ্ঠন্তে) হওয়া

অসঙ্গত হয় নাই। সেই 'অক্ষিতি' দেবতা কাহারা, তাহা বলা হইতেছে—সেই চক্ষুর মধ্যে এই যে, প্রসিদ্ধ লোহিনী অর্থাৎ লোহিতবর্ণ রাজি—রেখাসমূহ, সে সমুদয় দ্বারা রুদ্রদেব ইহাতে অনুগত বা সম্বদ্ধ থাকিয়া এই মধ্যম প্রাণের উপাসনা করিয়া থাকেন; এবং চক্ষুর মধ্যে যে জল—যাহা ধূমাদি-সংযোগে প্রকাশ পাইয়া থাকে, সেই জল দ্বারা পর্জ্জন্যদেব (মেঘাধিষ্ঠাত্রী দেবতা) অনুগত থাকিয়া উপাসনা করেন; এই পর্জ্জন্যই প্রাণের অন্নস্বরূপ অক্ষিতি; কারণ, অপর শ্রুতিতে আছে—পর্জ্জন্য বারি বর্ষণ করিলে প্রাণ আনন্দিত হয় ইত্যাদি।

চক্ষুর যে কনীনকা—দর্শনশক্তি, সেই কনীনকা দ্বারা [তাহাতে অনুগত থাকিয়া] আদিত্যদেব শরীরমধ্যস্থ প্রাণের উপাসনা করেন; চক্ষুর যে কৃষ্ণ রূপ, তাহা দ্বারা অগ্নিদেব ইহার উপাসনা করেন, আর চক্ষুতে যে শুক্ল রূপ আছে, তদ্দ্বারা ইন্দ্র [উপাসনা করেন]; অধরা বর্ত্তনী—চক্ষুর নিম্ন পক্ষ্ম দ্বারা পৃথিবী ইহাতে অনুগত থাকিয়া উপাসনা করেন; কেননা, চক্ষুর নিম্ন পক্ষ ও পৃথিবী, উভয়েরই নিম্নত্বধর্ম্ম সমান; ঊর্দ্ধস্থ পক্ষ্ম দ্বারা দ্যুলোকদেবতা [উপাসনা করিয়া থাকেন]। এই সাতটি অক্ষিতি—প্রাণরক্ষার হেতুভূত পদার্থ সর্ব্বদা ইহার উপাসনা করিয়া থাকেন, যিনি এবম্প্রকার জ্ঞানলাভ করেন; তাঁহার এই ফল হয় যে, কখনও তাঁহার অন্নক্ষয় হয় না, অর্থাৎ অন্নাভাব ঘটে না॥ ১০২॥ ২॥

তদেষ শ্লোকো ভবতি—অর্ব্বাগ্বিলশ্চমস ঊর্দ্ধবুধ্নস্তস্মিন্ যশো নিহিতং বিশ্বরূপম্, তস্যাসত ঋষয়ঃ সপ্ত তীরে বাগষ্টমী ব্রহ্মণা সম্বিদানেতি। অর্ব্বাগ্বিলশ্চমস ঊর্দ্ধবুধ্ন ইতীদং তচ্ছিরঃ, এষ হ্যর্ব্বাগ্বিলশ্চমস ঊর্দ্ধবুধ্নস্তস্মিন্ যশো নিহিতং বিশ্বরূপমিতি, প্রাণা বৈ যশো বিশ্বরূপং প্রাণানেতদাহ। তস্যাসত ঋষয়ঃ সপ্ত তীর ইতি, প্রাণা বা ঋষয়ঃ প্রাণানেতদাহ, বাগষ্টমী ব্রহ্মণা সম্বিদানেতি, বাগ্ঘ্যষ্টমী ব্রহ্মণা সংবিত্তে॥ ১০৩॥ ৩॥

**সরলার্থঃ**।—তৎ (তত্র বিষয়ে) এষঃ (বক্ষ্যমাণঃ) শ্লোকঃ (সঙ্ক্ষিপ্তার্থকঃ মন্ত্রঃ) ভবতি—"অর্ব্বাগ্বিলশ্চমসঃ" ইত্যাদিঃ। অর্ব্বাগ্বিলঃ (অধোগর্ত্তঃ) ঊর্দ্ধবুধ্নঃ (উপরিভাগে বক্রঃ স্থূলো বা) চমসঃ (দর্ব্বীসদৃশঃ সোমাধারঃ পাত্রবিশেষঃ) [অস্তি], তস্মিন্ (চমসে) বিশ্বরূপং (সর্ব্ববিধং) যশঃ নিহিতং (রক্ষিতং অস্তি), তস্য (চমসস্য) তীরে সপ্ত ঋষয়ঃ (ইন্দ্রিয়রূপাঃ) আসতে (বর্ত্তন্তে);

ব্রহ্মণা সংবিদানা (ব্রহ্মণা সহ সংবাদং কুর্ব্বতী তদ্বিষয়মালোচয়ন্তী) বাক্ (বাগি-ন্দ্রিয়ং) অষ্টমী [তত্র আস্তে] ইতি। [অথ শ্রুতিঃ স্বয়মেব মন্ত্রার্থমাহ—অর্ব্বাগ্-বিলঃ চমসঃ ঊর্দ্ধবুধ্নঃ ইতি যদুক্তম্, ইদং শিরঃ]—তৎ (স চমসঃ); হি (যস্মাৎ) এষঃ (শিরঃ পদার্থঃ) অর্ব্বাগ্‌বিলঃ (অর্ব্বাচি অধোভাগে মুখগহ্বরাত্মকং বিলং যস্য, সঃ তথোক্তঃ), ঊর্দ্ধবুধ্নঃ (ঊর্দ্ধে উপরিভাগে বুধ্নঃ স্থূলাত্মকঃ) চমসঃ (চমসা-কৃতিশ্চ)। তস্মিন্ যশো নিহিতং বিশ্বরূপম্—ইত্যেতৎ (মন্ত্রবাক্যং) প্রাণান্ আহ—বৈ (যতঃ) প্রাণাঃ (শ্রোত্রাদীনি ইন্দ্রিয়াণি বায়বশ্চ) বিশ্বরূপং (ব্যাপকং) যশঃ (যশঃকারণম্)। তস্য আসতে ঋষয়ঃ সপ্ত তীরে—ইত্যেতৎ [মন্ত্রবাক্যং অপি] প্রাণান্ (যথোক্তলক্ষণান্) আহ (কথয়তি); বৈ (যতঃ) প্রাণাঃ (শ্রোত্রাদীনি বায়বশ্চ) ঋষয়ঃ (ঋষিপদবাচ্যাঃ); বাক্ হি অষ্টমী ব্রহ্মণা সংবিদানা ইতি; অষ্টমী (শ্রোত্রাদি-সপ্তাপেক্ষয়া অষ্টমী) বাক্ হি (এব) ব্রহ্মণা সংবিত্তে (সংবাদং তৎপ্রকাশনরূপং করোতি; অতঃ ব্রহ্মণা সংবিদানা বাগিত্যর্থঃ)॥ ১০৩॥ ৩॥

**মূলানুবাদ**।—পূর্ব্বোক্ত বিষয়ে এইরূপ একটি শ্লোক—সংক্ষিপ্তার্থক বাক্য আছে। যথা—"অর্ব্বাগ্‌বিলশ্চমসঃ" ইত্যাদি "সংবিদানা" পর্য্যন্ত। অধোভাগে বা নিম্নপ্রদেশে যাহার গর্ত্ত আছে, তাহা অর্ব্বাগ্‌বিল, আর ঊর্দ্ধভাগ যাহার বুধ্ন অর্থাৎ গোলাকার উচ্চ, তাহা ঊর্দ্ধবুধ্ন; চমস অর্থ—সোমাধার পাত্রবিশেষ (হাতার মত); সেই চমসের মধ্যে নানাবিধ যশঃ নিহিত আছে; তাহার তীরে (পার্শ্বে) সপ্ত ঋষি এবং ব্রহ্ম-সংবাদকারিণী অষ্টমী বাক্ [বাগিন্দ্রিয়] অবস্থান করে ইতি।

ইহার মধ্যে অর্ব্বাগ্‌বিল ও ঊর্দ্ধবুধ্ন চমস হইতেছে এই শির (মস্তক); কারণ, ইহাই অধোভাগে মুখ-গহ্বরবিশিষ্ট এবং উপরিভাগে গোলাকৃতি চমসের সদৃশ। 'তাহাতে বিশ্বরূপ যশ নিহিত আছে' এই মন্ত্রবাক্যটি প্রাণের কথা বলিতেছেন; কারণ, প্রাণই নানাবিধ যশঃ অর্থাৎ যশের কারণ। 'তাহার তীরে সপ্ত ঋষি বাস করিতেছেন' এই মন্ত্রও ইন্দ্রিয়ের কথাই বলিতেছেন; কারণ, ইন্দ্রিয়সমূহই সপ্ত ঋষিরূপে প্রসিদ্ধ; সুতরাং এখানে ইন্দ্রিয়ের বিষয়ই বুঝিতে হইবে। 'অষ্টমী বাক্ ব্রহ্মের সহিত

সংবাদকারিণী' মন্ত্রটি বলিতেছেন—পূর্ব্বাপেক্ষা অষ্টম বাগিন্দ্রিয়ই ব্রহ্মের সহিত সংবাদ করিয়া থাকে, অর্থাৎ বাগিন্দ্রিয়দ্বারা ব্রহ্মবিষয়ক আলাপ সম্পন্ন হইয়া থাকে ; অতএব বাগিন্দ্রিয়টি 'ব্রহ্ম-সংবিদানা' ॥ ১৭৩ ॥ ৩ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তৎ তত্র এতস্মিন্নর্থে এষ শ্লোকঃ মন্ত্রো ভবতি—অর্ব্বাগ্‌বিলশ্চমস ইত্যাদিঃ। তত্র মন্ত্রার্থমাচষ্টে শ্রুতিঃ—অর্ব্বাগ্‌বিলশ্চমস ঊর্দ্ধবুধ্ন ইতি। কঃ পুনরসৌ অর্ব্বাগ্‌বিলশ্চমস ঊর্দ্ধবুধ্নঃ ? ইদং তৎ—শিরঃ, চমসাকারং হি তৎ ; কথম্ ? এষ হি অর্ব্বাগ্‌বিলঃ, মুখস্য বিলরূপত্বাৎ, শিরসো বুধ্নাকারত্বাৎ ঊর্দ্ধবুধ্নঃ। তস্মিন্ যশো নিহিতং বিশ্বরূপমিতি—যথা সোমঃ চমসে, এবং তস্মিন্ শিরসি বিশ্বরূপং নানারূপং নিহিতং স্থিতং ভবতি। কিং পুনস্তৎ ? যশঃ—প্রাণা বৈ যশো বিশ্বরূপম্, প্রাণাঃ শ্রোত্রাদয়ঃ বায়বশ্চ মরুতঃ সপ্তধা তেষু প্রসৃতা যশঃ ইত্যেতদাহ মন্ত্রঃ, শব্দাদিজ্ঞানহেতুত্বাৎ। তস্যাসত ঋষয়ঃ সপ্ত তীর ইতি—প্রাণাঃ পরিস্পন্দাত্মকাঃ, ত এব চ ঋষয়ঃ, প্রাণানেতদাহ মন্ত্রঃ। বাগষ্টমী ব্রহ্মণা সংবিদানেতি—ব্রহ্মণা সংবাদং কুর্ব্বন্তী অষ্টমী ভবতি ; তদ্ধেতুমাহ—বাগ্‌হি অষ্টমী ব্রহ্মণা সংবিত্তে ইতি ॥ ১০৩ ॥ ৩ ॥

**টীকা।**—রুদ্রাদিশব্দানাং দেবতাবিষয়ত্বান্মন্ত্রস্যাপি তদ্বিষয়তেত্যাশঙ্ক্য চক্ষুষি রুদ্রাদিগণস্যোক্তত্বাদিন্দ্রিয়সম্বন্ধাত্তস্য করণগ্রামত্বপ্রতীতেস্তদ্বিষয়ঃ শ্লোকো ন প্রসিদ্ধদেবতাবিষয় ইত্যভিপ্রেত্যাহ—তৎ তত্রেতি। মন্ত্রস্য ব্যাখ্যানসাপেক্ষত্বং তত্রেত্যুচ্যতে। শিরসশ্চমসাকারত্বমস্পষ্টমিত্যাশঙ্ক্য সমাধত্তে—কথমিত্যাদিনা। বাগষ্টমীত্যযুক্তং, তস্যাঃ সপ্তমত্বেনোক্তত্বাৎ, ন চৈকস্যা দ্বিত্বমিত্যাশঙ্ক্যাহ—ব্রহ্মণেতি। শব্দরাশির্ব্রহ্ম, তেন সম্বারঃ সংসর্গস্তং গচ্ছন্তী শব্দরাশিমুচ্চারয়ন্তী বাগষ্টমী স্যাদিতি যাবৎ। তথাপি সপ্তমত্বং বিহায় কথমষ্টমত্বং, তত্রাহ—তদ্ধেতুমিতি। বক্তৃত্বাত্তৃত্বভেদেন দ্বিধা বাগিষ্টা, তত্র বক্তৃত্বেনাষ্টমী, সপ্তমী চাতৃত্বেনেত্যবিরোধঃ। রসনা তুপলব্ধিহেতুরিতি ভাবঃ ॥ ১০৩ ॥ ৩ ॥

**ভাষ্যানুবাদ।**—এ বিষয়ে এইরূপ একটি শ্লোক অর্থাৎ মন্ত্র আছে—"অর্ব্বাগ্‌বিলঃ চমসঃ" ইত্যাদি। শ্রুতি নিজেই মন্ত্রের অর্থ প্রকাশ করিয়া বলিতেছেন—"অর্ব্বাগ্‌বিলঃ চমসঃ ঊর্দ্ধবুধ্নঃ" ইতি। এই অর্ব্বাগ্‌বিল—অধোভাগে গর্ত্ত-বিশিষ্ট, এবং ঊর্দ্ধবুধ্ন অর্থাৎ উপরের দিকে বর্ত্তুলাকার চমসটি কি ? [ উত্তর— ] এই মস্তক হইতেছে সেই চমস ; কারণ, মস্তক স্বভাবতঃই চমসের সদৃশ। কি প্রকারে ? যেহেতু, মুখটি গর্ত্তাকার বলিয়া ইহা অর্ব্বাগ্‌বিল, এবং মস্তকটি বুধ্নাকার ( বর্ত্তুলাকার ) বলিয়া ঊর্দ্ধবুধ্নও বটে। 'তাহাতে বিশ্বরূপ যশঃ নিহিত আছে' ইহার অর্থ—চমসে যেমন সোম থাকে, তেমনি এই মস্তকেও বিশ্বরূপ অর্থাৎ নানাবিধ রূপ নিহিত ( অবস্থিত ) আছে। সেই যশঃ কি ? প্রাণ-

সমূহই বিশ্বরূপ যশঃ। মন্ত্র বলিতেছেন যে, প্রাণ অর্থাৎ শ্রোত্রাদি ইন্দ্রিয় ও বায়ুসমূহ যশোরূপে মস্তকের মধ্যে নিহিত রহিয়াছে; কেন না, উহারাই শব্দাদি উপলব্ধির উপায় স্বরূপ। 'তাহার তীরে সপ্ত ঋষি অবস্থান করেন' ইহার অর্থ—স্পন্দনশীল প্রাণই এখানে ঋষি-পদবাচ্য; উক্ত মন্ত্রে সেই প্রাণের বিষয়ই বলা হইয়াছে। 'ব্রহ্মের সহিত সংবাদকারিণী বাক্ তাহাদের অষ্টমী' ইহার অর্থ—ব্রহ্মের সহিত সংবাদ করে—ব্রহ্মতত্ত্ব প্রকাশ করে বলিয়া বাগিন্দ্রিয় তাহাদের অষ্টম; এ কথার সমর্থক হেতু বলিতেছেন—যেহেতু অষ্টসংখ্যার পূরক—অষ্টম বাগিন্দ্রিয়ই ব্রহ্মের সহিত সমানভাবে জ্ঞানদান করিয়া থাকে, [অতএব বাগিন্দ্রিয়ই অষ্টমী] (১)॥ ১০৩॥ ৩॥ ৮৮

ইমাবেব গোতম-ভরদ্বাজাবয়মেব গোতমোঽয়ং ভরদ্বাজঃ, ইমাবেব বিশ্বামিত্র-জমদগ্নী, অয়মেব বিশ্বামিত্রঃ অয়ং জমদগ্নিঃ, ইমাবেব বসিষ্ঠ-কশ্যপাবয়মেব বসিষ্ঠঃ অয়ং কশ্যপো বাগেবাত্রি-র্ব্বাচা হ্যন্নমদ্যতেঽত্তির্হ বৈ নামৈতদ্ যদত্রিরিতি, সর্ব্বস্যাত্তা ভবতি সর্ব্বমস্যান্নং ভবতি য এবং বেদ ॥ ১০৪ ॥ ৪ ॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে দ্বিতীয়ং ব্রাহ্মণম্ ॥ ২ ॥ ২ ॥

**সরলার্থঃ**।—[ইদানীং তানেব সপ্ত ঋষীন্ বিভজ্য দর্শয়িতুমাহ—"ইমাবেব" ইত্যাদি]। ইমৌ (নির্দ্দিশ্যমানৌ কর্ণৌ) এব (নিশ্চয়ে) গোতম-ভরদ্বাজৌ। [কৌ তৌ? ইত্যাহ—] অয়ং (দক্ষিণঃ কর্ণঃ) এব গোতমঃ (তদাখ্য-ঋষি-স্থানীয়ঃ), অয়ং (বামঃ কর্ণঃ) ভরদ্বাজঃ (ভরদ্বাজাখ্য-ঋষিস্থানীয়ঃ); [চক্ষু-র্দ্বয়ং দর্শয়ন্ আহ—] ইমৌ এব বিশ্বামিত্র-জমদগ্নী; অয়ং (ইদং দক্ষিণং চক্ষুঃ) এব বিশ্বামিত্রঃ, অয়ং (ইদং বামং চক্ষুঃ) এব জমদগ্নিঃ; [নাসিকাদ্বয়ং দর্শয়ন্ আহ—] ইমৌ এব বসিষ্ঠ-কশ্যপৌ—অয়ং (দক্ষিণঃ নাসাপুটঃ) এব বসিষ্ঠঃ, অয়ং

(১) তাৎপর্য্য—পূর্ব্ব তৃতীয় শ্রুতিতে বাক্‌কে অষ্টমী বলা হইয়াছে; এখানে আবার ভাষ্যকার বাক্‌কে সপ্তম বলিয়া উল্লেখ করিলেন। ইহার মীমাংসা এইরূপ—চক্ষুঃ-শ্রোত্রাদি অপেক্ষা করিয়া বাগিন্দ্রিয় যদিও সপ্তম হউক, তথাপি তাহাকে অষ্টম বলিবার উদ্দেশ্য এই যে, বাগিন্দ্রিয়ের দুইটি কার্য্য—(১) অন্নভক্ষণ করা, (২) শব্দব্রহ্ম উচ্চারণ করা; তন্মধ্যে অন্ন-ভক্ষণের কর্তৃত্ব ধরিয়া বাক্‌কে সপ্তম বলা হইয়াছে, আর শব্দোচ্চারণশক্তি ধরিয়া তাহাকেই তৃতীয় শ্রুতিতে অষ্টম বলা হইয়াছে। অতএব উল্লিখিত ধর্ম্মদ্বয় অনুসারে অষ্টমত্ব নির্দ্দেশ করা অসঙ্গত হইতেছে না।

(বামনাসাপুটঃ) এব কশ্যপঃ; বাক্ বাগিন্দ্রিয়ং এব অত্রিঃ; হি (যস্মাৎ) বাচা এব অন্নং অদ্যতে; (তস্মাদেব বাক্ অত্রিঃ), যৎ 'অত্রিঃ' ইতি নাম, এতৎ বৈ (এব) অত্তিঃ হ (প্রসিদ্ধম্, অত্তিঃ অদনকর্ত্তা এব সন্ অত্রিরিত্যুচ্যতে ইতি ভাবঃ)। যঃ এবং বেদ (জানাতি), [সঃ বিদ্বান্] সর্ব্বস্য (অন্নস্য) অত্তা (ভোক্তা) ভবতি, সর্ব্বং চ অস্য (বিদুষঃ) অন্নং ভবতি (ভোগ্যত্বম্ আপদ্যতে; ন পুনরন্নমন্যস্য ভোগ্যতাং লভতে ইত্যর্থঃ)॥ ১০৪ ॥ ৪ ॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে দ্বিতীয়-ব্রাহ্মণব্যাখ্যা ॥ ২ ॥ ২ ॥

**মূলানুবাদ**।—[অতঃপর পূর্ব্বোক্ত সপ্ত ঋষিদের নাম ও স্বরূপ প্রদর্শিত হইতেছে—] এই দুইটিই গোতম ও ভরদ্বাজ; তন্মধ্যে এই দক্ষিণ কর্ণই গোতম ও বামকর্ণই ভরদ্বাজ ঋষি। এই দুইটিই বিশ্বামিত্র ও জমদগ্নি ঋষি; তন্মধ্যে এই দক্ষিণ চক্ষুই বিশ্বামিত্র, এবং এই বাম চক্ষুই জমদগ্নি। এই দুইটিই বসিষ্ঠ ও কশ্যপ ঋষি; তন্মধ্যে এই দক্ষিণ নাসাপুট বসিষ্ঠ ও বাম নাসাপুট কশ্যপ; আর বাগিন্দ্রিয় হইতেছে—অত্রি ঋষি; কারণ, লোকে বাগিন্দ্রিয়ের সাহায্যেই অন্ন-ভোগ করিয়া থাকে। এই যে, অত্রি নাম, ইহা বস্তুতঃ 'অত্তি' নামেরই রূপান্তর মাত্র। যিনি এইরূপে ঋষিতত্ত্ব জানেন, তিনি সর্ব্ববিধ অন্ন-ভোগের অধিকারী হন, সমস্তই তাহার অন্ন হয় ॥ ১০৪ ॥ ৪ ॥

ইতি দ্বিতীয় অধ্যায়ে দ্বিতীয় ব্রাহ্মণ ॥ ২ ॥ ২ ॥

**শাঙ্করভাষ্যম্**।—কে পুনস্তস্য চমসস্য তীরে আসতে ঋষয়ঃ ইতি? ইমাবেব গোতম-ভরদ্বাজৌ কর্ণৌ—অয়মেব গোতমঃ, অয়ং ভরদ্বাজঃ—দক্ষিণশ্চোত্তরশ্চ, বিপর্য্যয়েণ বা। তথা চক্ষুষী উপদিশন্নুবাচ—ইমাবেব বিশ্বামিত্র-জমদগ্নী, দক্ষিণং বিশ্বামিত্রঃ, উত্তরং জমদগ্নিঃ, বিপর্য্যয়েণ বা। ইমাবেব বসিষ্ঠ-কশ্যপৌ—নাসিকে উপদিশন্নুবাচ; দক্ষিণঃ পুটো ভবতি বসিষ্ঠঃ, উত্তরঃ কশ্যপঃ, পূর্ব্ববদ্বা। বাগেব অত্রিঃ, অদনক্রিয়াযোগাৎ সপ্তমঃ; বাচা হি অন্নম্ অদ্যতে; তস্মাদত্তির্হ বৈ প্রসিদ্ধং নামৈতৎ—অত্তৃত্বাদত্রিরিতি, অত্তিরেব সন্ যদত্রিরুচ্যতে পরোক্ষেণ।

সর্ব্বস্যৈতস্যান্নজাতস্য প্রাণস্য অত্রিনির্ব্বচন-বিজ্ঞানাৎ অত্তা ভবতি, অত্তৈব ভবতি, নামুষ্মিন্নন্যেন পুনঃ প্রত্যদ্যতে ইত্যেতদুক্তং ভবতি—সর্ব্বমস্যান্নং ভবতীতি। য এবমেতদ্‌যথোক্তং প্রাণমাথাত্ম্যং বেদ, স এবং মধ্যমঃ প্রাণো

ভূত্বা আধান-প্রত্যাধানগতো ভোক্তৈব ভবতি, ন ভোজ্যম্; ভোজ্যাদ্ব্যাবর্ত্তত-ইত্যর্থঃ ॥ ১০৪ ॥ ৪ ॥

ইতি দ্বিতীয়াধ্যায়স্য দ্বিতীয়-ব্রাহ্মণভাষ্যম্ ॥ ২ ॥ ২ ॥

**টীকা।**—বিপর্য্যয়েণ বেত্যেতৎ পূর্ব্ববদিত্যুচ্যতে। অত্রিঃ সপ্তম ইতি সম্বন্ধঃ। অত্রিত্বে হেতুরদনক্রিয়াযোগাদিতি। হেতুং সাধয়তি—বাচা হীতি। সাধ্যমর্থং নিগময়তি—তস্মাদিতি। তর্হি কথমত্রিরিতি ব্যপদিশ্যতে, অত আহ—অত্তিরেবেতি। প্রাণস্য যদন্নজাতমেতস্য সর্ব্বস্যাত্তা ভবত্যত্রিনির্ব্বচনবিজ্ঞানাদিতি সম্বন্ধঃ। সর্ব্বমস্যেত্যাদিবাক্যমর্থোক্তিপূর্ব্বকং প্রকটয়তি—অত্তৈবেতি। ন কেবলমত্রিনির্ব্বচনবিজ্ঞানকৃতমেবৈতৎ ফলং, কিন্তু প্রাণযাথাত্ম্যবেদন-প্রযুক্তমিত্যাহ—য এবমিতি ॥ ১০৪ ॥ ৪ ॥

**ভাষ্যানুবাদ।**—কোন্ কোন্ ঋষি সেই চমসের তীরে বাস করেন, এখন তাহা বলিতেছেন—এই কর্ণ দুইটিই গোতম ও ভরদ্বাজ; তন্মধ্যে এই দক্ষিণ কর্ণই গোতম, আর বাম কর্ণই ভরদ্বাজ, অথবা ইহার বিপরীতভাবেও ধরা যাইতে পারে, অর্থাৎ বাম কর্ণও গোতম হইতে পারে, এবং দক্ষিণ কর্ণও ভরদ্বাজরূপে কল্পিত হইতে পারে। সেইরূপ চক্ষুর্দ্বয় প্রদর্শন করত বলিলেন—এই দুইটিই বিশ্বামিত্র ও জমদগ্নি ঋষি; তন্মধ্যে দক্ষিণ চক্ষু বিশ্বামিত্র, আর বাম চক্ষু জমদগ্নি; বিপরীতভাবেও ধরা যাইতে পারে। নাসিকাদ্বয় প্রদর্শন করত বলিলেন—এই দুইটিই বসিষ্ঠ ও কশ্যপ; তন্মধ্যে দক্ষিণ নাসাপুট বসিষ্ঠ, আর বাম নাসাপুট কশ্যপ; এখানেও দক্ষিণ বামের কোন নিয়ম নাই। অদন—ভক্ষণ ক্রিয়ার সহিত সম্বন্ধ আছে বলিয়া বাগিন্দ্রিয়ই ইহাদের সপ্তম ঋষি। অত্রি একজন ঋষি; অদনকর্ত্তা বলিয়া তাঁহার এই 'অত্তি' নাম প্রসিদ্ধ; প্রকৃত নাম 'অত্তি' হইলেও 'অত্রি' শব্দে প্রকারান্তরে তাহার সেই নাম অভিহিত হইয়াছে।

এই 'অত্রি' নামের প্রকৃতার্থ বিজ্ঞানের ফল এই যে, বিজ্ঞাতা এই সর্ব্বপ্রকার প্রাণভোজ্য অন্নের ভোক্তা হন; সমস্তই ইহার অন্ন (ভোগ্য) হয়। ইহা দ্বারা বলা হইল যে, পরলোকেও সে কেবল ভোক্তাই হয়, কিন্তু অপর কেহ তাহাকে ভোগ করিতে সমর্থ হয় না। যিনি যথোক্ত প্রকার প্রাণতত্ত্ব জানেন, তিনি এইরূপে দেহস্থ প্রাণভাব প্রাপ্ত হইয়া এবং আধানস্বরূপ দেহে ও প্রত্যাধানরূপ শিরে অবস্থিতি করত কেবল ভোক্তাই হন, কিন্তু অপরের ভোজ্য হন না, অর্থাৎ তাঁহার ভোজ্যভাব নিবৃত্ত হইয়া যায়।

ইতি দ্বিতীয়াধ্যায়ে দ্বিতীয় ব্রাহ্মণের ভাষ্যানুবাদ ॥ ২ ॥ ২ ॥

# তৃতীয়ং ব্রাহ্মণম্।

দ্বে বাব ব্রহ্মণো রূপে মূর্ত্তঞ্চৈবামূর্ত্তঞ্চ মর্ত্ত্যঞ্চামৃতঞ্চ স্থিতঞ্চ যচ্চ সচ্চ ত্যচ্চ ॥ ১০৫ ॥ ১ ॥

**সরলার্থঃ।**—বাব (প্রসিদ্ধৌ), ব্রহ্মণঃ দ্বে রূপে প্রসিদ্ধে—মূর্ত্তং (মূর্ত্তি-বিশিষ্টং পরিচ্ছিন্নং) চ, অমূর্ত্তং (মূর্ত্তিরহিতম্ অপরিচ্ছিন্নং) এব চ; তথা মর্ত্ত্যং (মরণশীলং) চ, অমৃতং (অমরণশীলং) চ; তথা স্থিতং (গতিরহিতং) চ, যৎ (গচ্ছৎ) চ, 'সৎ (বিদ্যমানং) চ, ত্যৎ (সর্ব্বদা পরোক্ষং) চ ॥ ১০৫ ॥ ১ ॥

**মূলানুবাদ।**—ব্রহ্মের দুইটি রূপ প্রসিদ্ধ,—একটি মূর্ত্ত (মূর্ত্তিসম্পন্ন পরিচ্ছিন্ন), অপরটি অমূর্ত্ত; একটি মর্ত্ত্য (মরণশীল), অপরটি অমৃতস্বভাব, একটি স্থিত—গতিহীন, অপরটি যৎ (গমনশীল), এবং একটি সৎ (বিদ্যমান), অপরটি ত্যৎ (সর্ব্বসময়ে পরোক্ষ) ॥ ১০৫ ॥ ১

**শাঙ্করভাষ্যম্।**—তত্র প্রাণা বৈ সত্যমিত্যুক্তম্। যাঃ প্রাণানামুপ-নিষদঃ, তাঃ ব্রহ্মোপনিষৎপ্রসঙ্গেন ব্যাখ্যাতাঃ—"এতে তে প্রাণাঃ" ইতি চ। তে কিমাত্মকাঃ, কথং বা তেষাং সত্যত্বম্—ইতি চ বক্তব্যমিতি পঞ্চভূতানাং সত্যানাং কার্য্য-করণাত্মকানাং স্বরূপাবধারণার্থমিদং ব্রাহ্মণমারভ্যতে—যদুপাধি-বিশেষাপনয়দ্বারেণ "নেতি নেতি" ইতি ব্রহ্মণঃ সত্যত্বং নির্দ্দিধারয়িষিতম্। ১

তত্র দ্বিরূপং ব্রহ্ম পঞ্চভূতজনিতকার্য্যকরণসম্বদ্ধং মূর্ত্তামূর্ত্তাখ্যং মর্ত্ত্যামৃত-স্বভাবং তজ্জনিতবাসনারূপঞ্চ সর্ব্বজ্ঞং সর্ব্বশক্তি সোপাখ্যং ভবতি; ক্রিয়াকারক-ফলাত্মকঞ্চ সর্ব্বব্যবহারাস্পদম্। তদেব ব্রহ্ম বিগতসর্ব্বোপাধিবিশেষং সম্যগ-দর্শনবিষয়ম্ অজমজরমমৃতমভয়ম্, বাঙ্মনসয়োরপ্যবিষয়ম্ অদ্বৈতত্বাৎ "নেতি নেতি" ইতি নির্দ্দিশ্যতে। তত্র যদপোহদ্বারেণ "নেতি নেতি" ইতি নির্দ্দিশ্যতে ব্রহ্ম, তে এতে দ্বে বাব—বাব-শব্দোঽবধারণার্থঃ—দ্বে এবেত্যর্থঃ, ব্রহ্মণঃ পরমাত্মনঃ রূপে,—রূপ্যতে যাভ্যাম্ অরূপং পরম্ ব্রহ্ম অবিদ্যাধ্যারোপ্য-মাণাভ্যাম্। ২

কে তে দ্বে? মূর্ত্তং চৈব মূর্ত্তমেব চ; তথা অমূর্ত্তঞ্চ অমূর্ত্তমেব চেত্যর্থঃ। অন্তর্ণীতস্বাত্মবিশেষণে মূর্ত্তামূর্ত্তে দ্বে এবেত্যবধার্য্যেতে। কানি পুনস্তানি বিশে-

যথানি মূর্ত্তামূর্ত্তয়োরিতি? উচ্যন্তে—মর্ত্ত্যং চ, মর্ত্ত্যং মরণধর্ম্মি, অমৃতঞ্চ তদ্বিপরীতম্; স্থিতং পরিচ্ছিন্নং গতিপূর্ব্বকং যৎ স্থান্নু; যচ্চ—যাতীতি যৎ—ব্যাপি অপরিচ্ছিন্নং স্থিত-বিপরীতম্; সচ্চ—সদিত্যন্যেভ্যো বিশেষ্যমাণাসাধারণধর্ম্মবিশেষবৎ, ত্যচ্চ—তদ্বিপরীতম্, ত্যদিত্যেব সর্ব্বদা পরোক্ষাভিধানার্হম্॥ ১০৫॥ ১॥

**টীকা।**—সম্বন্ধং বক্তুং বৃত্তং কীর্ত্তয়তি—তত্রেতি। অজাতশত্রুব্রাহ্মণাবসানং সপ্তম্যর্থঃ। উপনিষদঃ সত্যস্যেত্যভিধানাদি। চকারাদুক্তমিত্যনুষঙ্গঃ। উত্তরব্রাহ্মণতাৎপর্য্যমাহ—তে কিমাত্মকা ইতি। ব্রহ্মণো নির্দ্ধারণীয়ত্বাৎ কিমিতি ভূতানাং সত্তং নির্দ্ধার্য্যতে? তত্রাহ—যদুপাধীতি। যেষামুপাধিভূতানাং স্বরূপাবধারণার্থং ব্রাহ্মণমিতি সম্বন্ধঃ। সত্যস্য সত্যমিত্যত্র ষষ্ঠ্যন্তসত্যশব্দিতং হেয়ং, প্রথমান্তসত্যশব্দিতমাদেয়ং, তয়োরাদ্যস্বরূপোক্ত্যর্থমপেত্যতঃ প্রাক্তনং বাক্যং, তদূর্দ্ধম্ আব্রাহ্মণসমাপ্তেরাদেয়নিরূপণার্থমিতি সমুদায়ার্থঃ। ১

সবিশেষমেব ব্রহ্ম ন নির্ব্বিশেষমিতি কেচিৎ, তান্নিরাকর্ত্তুং বিভজতে—তত্রেতি। ব্রাহ্মণার্থে পূর্ব্বোক্তরীত্যা স্থিতে সতীতি যাবৎ। 'দ্বে বাব' ইত্যাদিশ্রুতেঃ সোপাধিকং ব্রহ্মরূপং বিবৃণোতি—পঞ্চভূতেতি। শব্দপ্রত্যয়বিষয়ত্বং সোপাখ্যত্বম্; নিরুপাধিকং ব্রহ্মরূপং দর্শয়তি—তদেবেতি। এবং ভূমিকামারচয্যাক্ষরাণি ব্যাকরোতি—তত্রেত্যাদিনা। দ্বৈরূপ্যে সতীতি যাবৎ। ২

অমূর্ত্তং চেত্যত্র চকারাদেবকারানুষক্তিঃ। বিবক্ষিতব্রহ্মণো রূপদ্বয়মবধারিতং চেৎ, মর্ত্ত্যত্বাদীনি বক্ষ্যমাণবিশেষণান্যবধারণবিরোধাদযুক্তানীত্যাশঙ্ক্যাহ—অন্তর্ণীতেতি। মূর্ত্তামূর্ত্তয়োরন্তর্ভাবিতানি স্বাত্মনি যানি বিশেষণানি, তান্যাকাঙ্ক্ষাদ্বারা দর্শয়তি—কানি পুনরিত্যাদিনা। যৎ গতিপূর্ব্বকং স্থান্নু, তৎ পরিচ্ছিন্নং স্থিতমিতি যোজনা। বিশেষ্যমাণত্বং প্রত্যক্ষেণোপলভ্যমানত্বম্॥ ১০৫॥ ১॥

**ভাষ্যানুবাদ।**—ইতঃপূর্ব্বে প্রাণকে 'সত্য' বলা হইয়াছে; তাহার পর, প্রাণ-সমূহের যে সমস্ত উপনিষৎ বা রহস্যাত্মক নাম আছে, ব্রহ্মোপনিষৎ-বর্ণনাপ্রসঙ্গে সে সমস্তও ব্যাখ্যাত হইয়াছে—"এতে তে প্রাণাঃ" ইতি। সেই প্রাণ-সমূহের স্বরূপ কি প্রকার, এবং তাহাদের সত্যতাই বা কি প্রকারে উপপন্ন হয়, তাহা বলা আবশ্যক হইয়াছে; এই জন্য এখানে, যে উপাধি নিরসনপূর্ব্বক 'নেতি নেতি' করিয়া ব্রহ্মের প্রকৃত তত্ত্ব নিরূপণ করা শ্রুতির অভিপ্রেত, আরোপিত কার্য্য-করণভাবে (দেহেন্দ্রিয়রূপে) পরিণত সেই সত্য-সংজ্ঞক পঞ্চভূতের স্বরূপাবধারণার্থ এই তৃতীয় ব্রাহ্মণ আরব্ধ হইতেছে—

ব্রহ্মের দুইটি রূপ; তন্মধ্যে একটি রূপ মূর্ত্তনামে প্রসিদ্ধ—মরণশীল এবং পঞ্চভূতঘনিত দেহেন্দ্রিয়সম্বদ্ধ, আর অপর রূপটি অমূর্ত্ত-নামক অমরণশীল এবং মূর্ত্তবাসনাত্মক; তিনিই সর্ব্বজ্ঞ সর্ব্বশক্তি ও সোপাখ্য অর্থাৎ শব্দগম্য বা বর্ণনার যোগ্য হন, এবং ক্রিয়া কারক ও ফলাত্মক সর্ব্ববিধ ব্যবহারের গোচরীভূত হন; তত্ত্বজ্ঞানের বিষয়ীভূত সেই ব্রহ্মই আবার উপাধিকৃত সর্ব্বপ্রকার বৈচিত্র্যবিহীন

জরামরণবর্জ্জিত ও সর্ব্বভয়নিস্তারক এবং বাক্য-মনেরও অগোচর হন; অদ্বৈত বা নির্ব্বিশেষ বলিয়া তিনিই 'নেতি নেতি' বাক্যে নির্দ্দিষ্ট হইয়াছেন। তাহাতেও আবার এখানে বিশেষ এই যে, 'নেতি নেতি' কথায় যাহা যাহা পরিত্যাগ করিয়া শুদ্ধ ব্রহ্মস্বরূপ নির্দ্দেশ করিতে হইবে, ইহাই সেই দুইটি পরিত্যাজ্য বিষয়। 'বাব' শব্দের অর্থ—অবধারণ বা নিশ্চয়; সুতরাং অর্থ হইতেছে যে, ব্রহ্মের পারমার্থিক রূপ কেবল দুইটি, (কম বেশী নহে)। অরূপ (নিরাকার) ব্রহ্মও অবিদ্যাসমারোপিত যে দুইটি বস্তু দ্বারা রূপিত—প্রকটীকৃত হন, এখানে তাহারই নাম—রূপ।

সেই দুইটি রূপ কি কি?—মূর্ত্ত ও অমূর্ত্ত। 'এব' শব্দে অবধারিত হইতেছে যে, এতদন্তর্ভূত বিশেষণসম্পন্ন রূপ মূর্ত্তামূর্ত্তভেদে কেবলই দুইটি, (ইহার অধিকও নয়, কমও নয়)। মূর্ত্ত ও অমূর্ত্ত রূপ দুইটির পৃথক্ পৃথক্ সেই বিশেষণগুলি কি কি, তাহা বলা হইতেছে—মর্ত্ত্য ও অমৃত, স্থিত ও যৎ, এবং সৎ ও ত্যৎ। তন্মধ্যে মর্ত্ত্য অর্থ—মরণশীল; অমৃত অর্থ—মর্ত্ত্যের বিপরীত—মরণরহিত; স্থিত অর্থ—পরিচ্ছিন্ন—যাহা গমন করিয়া স্থিতি লাভ করে, আর যৎ অর্থ—যাহা গমন করে, তাহাই যৎ—ব্যাপক অপরিচ্ছিন্ন—ঠিক স্থিতের বিপরীতস্বভাব; সৎ অর্থ—অপর সমস্ত পদার্থে যাহা নাই, এরূপ অসাধারণ গুণযুক্ত; আর ত্যৎ অর্থ—সতের বিপরীত, অর্থাৎ যিনি সর্ব্বদাই 'ত্যৎ' বলিয়া পরোক্ষভাবে ব্যবহার-যোগ্য, (তাহা ত্যৎ)॥ ১০৫ ॥ ১ ॥ ১৭৮

তদেতন্মূর্ত্তং যদন্যদ্বায়োশ্চান্তরিক্ষাচ্চৈতন্মর্ত্ত্যমেতৎ স্থিত-মেতৎ সৎ, তস্যৈতস্য মূর্ত্তস্যৈতস্য মর্ত্ত্যস্যৈতস্য স্থিতস্যৈতস্য সত এষ রসো য এষ তপতি, সতো হ্যেষ রসঃ ॥ ১০৬ ॥ ২ ॥

**সরলার্থঃ।**—[যৎ পূর্ব্বং বিশেষণচতুষ্টয়বিশিষ্টং মূর্ত্তং অমূর্ত্তং চ প্রোক্তং, তয়োর্ব্বিশেষণানি বিভজ্য দর্শয়তি—"তদেতৎ" ইত্যাদিনা।]

তৎ (পূর্ব্বোক্তং) মূর্ত্তং (মূর্ত্তরূপম্) এতৎ। [এতৎ কিম্?] বায়োঃ চ অন্তরিক্ষাৎ চ যৎ অন্যৎ (ভিন্নং ভূতত্রয়ম্), এতৎ (ভূতত্রয়াত্মকং রূপং) মর্ত্ত্যং (মরণধর্ম্মকং), এতৎ স্থিতং, এতৎ সৎ, [এতৎ সর্ব্বং প্রাগেব কৃতব্যাখ্যানম্]; তস্য এতস্য মূর্ত্তস্য, এতস্য মর্ত্ত্যস্য, এতস্য স্থিতস্য, এতস্য সতঃ এষঃ (বক্ষ্যমাণঃ) রসঃ (সারঃ), যঃ এষঃ (সূর্য্যঃ) তপতি (তাপং দদাতি); হি (যতঃ) এষঃ (সূর্য্যঃ) সতঃ (সদ্রূপস্য ভূতত্রয়স্য) রসঃ (সারঃ)॥ ১০৬ ॥ ২ ॥

**মূলানুবাদ ।**—তাহাই এই মূর্ত্তরূপ, যাহা বায়ু ও আকাশ

হইতে ভিন্ন, অর্থাৎ বায়ু ও আকাশ ভিন্ন পৃথিব্যাদি ভূতত্রয় হইতেছে—ব্রহ্মের মূর্ত্ত রূপ। এই ভূতত্রয়াত্মক মূর্ত্ত রূপই মর্ত্ত্য (মরণশীল), ইহাই স্থিত এবং ইহাই সৎ; এই মূর্ত্তের, এই মর্ত্ত্যের, এই স্থিতের এবং এই সতের ইনিই রস অর্থাৎ সার পদার্থ, যিনি এই তাপ দিতেছেন; কারণ, এই সূর্য্যই হইতেছেন সতের—পৃথিব্যাদি ভূতত্রয়ের রস বা সারভূত ॥ ১০৬ ॥ ২ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তত্র চতুষ্টয়বিশেষণবিশিষ্টং মূর্ত্তং, তথা অমূর্ত্তঞ্চ। তত্র কানি মূর্ত্তবিশেষণানি, কানি চেতরাণীতি বিভজ্যন্তে। তদেতৎ মূর্ত্তং—মূর্চ্ছিতাবয়বম্ ইতরেতরানুপ্রবিষ্টাবয়বং ঘনং সংহতমিত্যর্থঃ। কিং তৎ? যদন্যৎ; কস্মাদন্যৎ? বায়োশ্চ অন্তরিক্ষাচ্চ ভূতদ্বয়াৎ—পরিশেষাৎ পৃথিব্যাদিভূতত্রয়ম্; এতন্মর্ত্ত্যম্—যদেতৎ মূর্ত্তাখ্যং ভূতত্রয়ম্, ইদং মর্ত্ত্যং মরণধর্ম্মি। কস্মাৎ? যস্মাৎ স্থিতমেতৎ; পরিচ্ছিন্নং হি অর্থান্তরেণ সম্প্রযুজ্যমানং বিরুধ্যতে—যথা ঘটঃ স্তম্ভকুড্যাদিনা; তথা মূর্ত্তং, স্থিতং পরিচ্ছিন্নমর্থান্তরসম্বন্ধি, ততোঽর্থান্তরবিরোধাৎ মর্ত্ত্যম্; এতৎ সৎ বিশেষ্যমাণাসাধারণধর্ম্মবৎ; তস্মাদ্ধি পরিচ্ছিন্নম্, পরিচ্ছিন্নত্বাৎ মর্ত্ত্যম্, অতো মূর্ত্তম্; মূর্ত্তত্বাদ্বা মর্ত্ত্যং, মর্ত্ত্যত্বাৎ স্থিতম্, স্থিতত্বাৎ সৎ; অতোঽন্যোন্যাব্যভিচারাৎ চতুর্ণাং ধর্ম্মাণাং যথেষ্টং বিশেষণবিশেষ্যভাবো হেতু-হেতুমদ্ভাবশ্চ দর্শয়িতব্যঃ। সর্ব্বথাপি তু ভূতত্রয়ং চতুষ্টয়বিশেষণবিশিষ্টং মূর্ত্তং রূপং ব্রহ্মণঃ। ১

তত্র চতুর্ণামেকস্মিন্ গৃহীতে বিশেষণে ইতরদ্ গৃহীতমেব বিশেষণম্, ইত্যাহ—তস্যৈতস্য মূর্ত্তস্য, এতস্য মর্ত্ত্যস্য, এতস্য স্থিতস্য, এতস্য সতঃ—চতুষ্টয়বিশেষণস্য ভূতত্রয়স্যেত্যর্থঃ—এষ রসঃ সার ইত্যর্থঃ। ত্রয়াণাং হি ভূতানাং সারিষ্ঠঃ সবিতা; এতৎসারাণি ত্রীণি ভূতানি, যত এতৎকৃতবিভজ্যমানরূপবিশেষণানি ভবন্তি। আধিদৈবিকস্য কার্য্যস্যৈতদ্ রূপম্—যৎ সবিতা—যদেতন্মণ্ডলং তপতি; সতো ভূতত্রয়স্য হি যস্মাদেষ রস ইত্যেতদ্ গৃহ্যতে; মূর্ত্তো হ্যেষ সবিতা তপতি, সারিষ্ঠশ্চ। যত্তু আধিদৈবিকং করণং মণ্ডলস্যাভ্যন্তরম্, তদ্ বক্ষ্যামঃ ॥ ১০৬ ॥ ২ ॥

**টীকা।**—তত্রেতি নির্দ্ধারণার্থা সপ্তমী, তত্র প্রত্যেকং মূর্ত্তামূর্ত্তচতুষ্টয়বিশেষণবত্ত্বে সতীতি যাবৎ। কথং স্থিতত্বে মর্ত্ত্যত্বং, তত্রাহ—পরিচ্ছিন্নং হীতি। তদেব দৃষ্টান্তেন স্পষ্টয়তি—যথেত্যাদিনা। অতো মর্ত্ত্যত্বাৎ মূর্ত্তমিতি শেষঃ। মূর্ত্তত্বমর্ত্ত্যত্বয়োঃন্যোন্যহেতুহেতুমদ্ভাবং দ্যোতয়িতুং বা-শব্দঃ। কথং পুনশ্চতুর্ণাং বিশেষণবিশেষ্যভাবো হেতু-হেতুমদ্ভাবশ্চ নিশ্চেতব্যাস্তত্রাহ—অন্যোন্যেতি। রূপরূপিভাবস্যাপি ব্যবস্থাভাবমাশঙ্ক্যাহ—সর্ব্বথাপীতি।

তস্যৈতস্যৈব রস ইত্যেব বক্তব্যে. কিমিতি মূর্ত্তস্যেত্যাদিনা বিশেষণচতুষ্টয়মনূদ্যতে? তত্রাহ—

তত্রেতি। সারত্বং সাধয়তি—ত্রয়াণাং হীতি। তত্র প্রতিজ্ঞামনূদ্য হেতুমাহ—এতদিতি। এতেন সবিতৃমণ্ডলেন কৃতানি বিভজ্যমানান্যসঙ্কীর্ণানি কৃষ্ণং শুক্লং লোহিতমিত্যেতানি রূপাণি বিশেষণানি যেষাং পৃথিব্যপ্তেজসাং, তানি তথা। ততো ভূতত্রয়কার্য্যমধ্যে সবিতৃমণ্ডলস্য প্রাধান্যমিত্যর্থঃ। য এষ তপতীত্যস্যার্থমাহ—আধিদৈবিকস্যেতি। হেতুবাক্যমাদায় তস্য তাৎপর্য্যমাহ—সত ইতি। মণ্ডলমেবৈতচ্ছব্দার্থঃ। মণ্ডলপরিগ্রহে হেতুমাহ—মূর্ত্তো হীতি। মূর্ত্তগ্রহণস্যোপলক্ষণত্বাচ্চতুর্ণামন্বয়ো হেত্বর্থঃ। অতশ্চ মণ্ডলাত্মা সবিতা ভূতত্রয়কার্য্যমধ্যে ভবতি প্রধানং; কার্য্যকরণয়োরৈকরূপ্যস্যৌৎসর্গিকত্বাদিত্যাহ—সারিষ্ঠশ্চেতি। মণ্ডলং চেদাধিদৈবিকং কার্য্যং, কিং পুনস্তথাবিধং করণমিতি? তদাহ—যস্ত্বিতি॥ ১০৬॥ ২॥

**ভাষ্যানুবাদ।**—পূর্ব্বোক্ত মূর্ত্ত ও অমূর্ত্ত উভয়ই চারিটি বিশেষণে বিশিষ্ট; তন্মধ্যে কোন্‌গুলি মূর্ত্তের বিশেষণ, আর কোন্‌গুলি অমূর্ত্তের বিশেষণ, তাহা বিভাগ করিয়া দিতেছেন। ইহা হইতেছে সেই মূর্ত্ত—যাহা অবয়বে উপচিত—পরস্পর সংশ্লিষ্ট অর্থাৎ আকৃতিসম্পন্ন সংহত পদার্থ। তাহা কি? যাহা অন্য; কিসের অন্য? বায়ু ও আকাশ এই ভূতদ্বয় হইতে অন্য, অর্থাৎ আকাশ ও বায়ু বাদ দিয়া অবশিষ্ট ভূতত্রয়—পৃথিবী, জল ও তেজ। ইহা মর্ত্ত্য—এই যে মূর্ত্তসংজ্ঞক ভূতত্রয়, ইহারা মর্ত্ত্য—মরণশীল; কারণ? যেহেতু ইহারা স্থিত ও পরিচ্ছিন্ন বা পরিমিত। পরিচ্ছিন্ন বস্তুমাত্রই অপর পরিচ্ছিন্ন বস্তুদ্বারা বাধা প্রাপ্ত হইয়া থাকে; যেমন একটি ঘট স্তম্ভ-প্রভৃতি অপর পদার্থ দ্বারা [ বাধা প্রাপ্ত হয় ], তেমনি মূর্ত্ত পদার্থও। যেহেতু ইহা স্থিত অর্থাৎ পরিচ্ছিন্ন, সেই হেতু অপর সর্ব্বপদার্থের সহিত বিরুদ্ধ; বিরুদ্ধ বলিয়াই মর্ত্ত্য ( বিনাশশীল )। ইহাই সৎ অর্থাৎ যাহা অন্যত্র নাই, ঈদৃশ গুণবিশেষযুক্ত; সেই হেতুই পরিচ্ছিন্ন; পরিচ্ছিন্ন বলিয়াই মর্ত্ত্য; এই জন্যই উহারা মূর্ত্ত; অথবা মূর্ত্ত বলিয়াই মর্ত্ত্য, মর্ত্ত্যত্বহেতু স্থিত, স্থিতত্ব নিবন্ধন সৎ। অতএব পরস্পর পরস্পরের সহিত নিয়ত সম্বদ্ধ থাকায় উক্ত মূর্ত্তাদি চারিটি বিশেষণের বিশেষণ-বিশেষ্যভাব ও হেতু-হেতুমদ্ভাব ( সাধ্য-সাধনভাব ) ইচ্ছানুসারেও গ্রহণ করিতে পারা যায়। যথোক্ত চারি প্রকার বিশেষণবিশিষ্ট উক্ত ভূতত্রয়ই ব্রহ্মের মূর্ত্ত রূপ।

উক্ত বিশেষণ চতুষ্টয়ের মধ্যে, যে কোন একটি বিশেষণ গ্রহণ করিলেই অপর বিশেষণগুলি গ্রহণ করা হয়, এই অভিপ্রায়ে বলিতেছেন—সেই এই মূর্ত্তের, এই মর্ত্ত্যের, এই স্থিতের, এই সতের, অর্থাৎ চতুর্ব্বিধ বিশেষণ-বিশিষ্ট উক্ত ভূতত্রয়ের ইহা ( সূর্য্য ) হইতেছে—রস অর্থাৎ সার; কেননা, সূর্য্যদেবই ভূতত্রয়ের সারতম পদার্থ। আধিদৈবিক দেহাকারে পরিণত কার্য্যের ইহাই যথার্থ স্বরূপ—যিনি এই সবিতা ( সূর্য্যমণ্ডল ); যিনি এই সৌরমণ্ডলরূপে তাপ দিতেছেন; কারণ, এই মণ্ডলাধিষ্ঠাতাই সতের—ভূতত্রয়ের রস বলিয়া পরিগৃহীত হইয়া

থাকেন ; কারণ, মূর্ত্তরূপ এই সূর্য্যই তাপ দিতেছেন এবং সকলের শ্রেষ্ঠতম পদার্থও বটে। আর যাহা আধিদৈবিক করণ—মণ্ডলের মধ্যবর্ত্তী, তাহার কথা পরে বলিব ॥ ১০৬ ॥ ২ ॥

অথামূর্ত্তং—বায়ুশ্চান্তরিক্ষং চৈতদমৃতমেতদ্ যদেতৎ ত্যৎ, তস্যৈতস্যামূর্ত্তস্যৈতস্যামৃতস্যৈতস্য যত এতস্য ত্যস্যৈষ রসো য এষ এতস্মিন্ মণ্ডলে পুরুষস্ত্যস্য হ্যেষ রস ইত্যধিদৈবতম্ ॥ ১০৭ ॥ ৩ ॥

**সরলার্থঃ**।—অথ (অতঃপরম্) অমূর্ত্তং (রূপম্) [উচ্যতে]—বায়ুশ্চ অন্তরিক্ষং চ [অমূর্ত্তং রূপম্]; এতৎ (বায্বন্তরিক্ষাত্মকং ভূতদ্বয়ং) অমৃতং (অমরণধর্ম্মকম্), এতৎ যৎ, এতৎ ত্যৎ। তস্য (পূর্ব্বোক্তস্য) এতস্য অমূর্ত্তস্য, এতস্য অমৃতস্য, এতস্য যতঃ, এতস্য ত্যস্য এষঃ (বক্ষ্যমাণঃ) রসঃ। [কঃ?] যঃ এষঃ এতস্মিন্ মণ্ডলে (সূর্য্যমণ্ডলে অধিষ্ঠিতঃ) পুরুষঃ। হি (যস্মাৎ) ত্যস্য (সর্ব্বদা পরোক্ষভূতস্য অমূর্ত্তস্য) এষঃ (মণ্ডলাধিষ্ঠিতঃ পুরুষঃ) রসঃ (সারভূতঃ), ইতি অধিদৈবতং (দেবতাত্মকং রূপমিত্যর্থঃ) ॥ ১০৭ ॥ ৩ ॥

**মূলানুবাদ**।—অতঃপর ব্রহ্মের অমূর্ত্ত রূপ কথিত হইতেছে—বায়ু ও আকাশ [ব্রহ্মের অমূর্ত্ত রূপ]। ইহাই অমৃত (অবিনাশী) ইহাই যৎ, ইহাই ত্যৎ (সর্ব্বদা পরোক্ষাত্মক)। সেই এই অমূর্ত্তের—এই অমৃতের—এই যতের এবং এই ত্যতের ইহা হইতেছে রস অর্থাৎ সারভূত পদার্থ, যাহা এই সূর্য্যমণ্ডলে অধিষ্ঠিত পুরুষ (দেবতা)। ইহাই 'ত্যৎ'-সংজ্ঞক রূপের রস ; ইহা হইতেছে—অধিদৈবত অর্থাৎ মণ্ডলাধিষ্ঠাতৃদেবতাত্মক রূপ ॥ ১০৭ ॥ ৩ ॥

**শাঙ্করভাষ্যম্**।—অথামূর্ত্তম্—অথ অধুনা অমূর্ত্তমুচ্যতে—বায়ুশ্চ অন্তরিক্ষং চ—যৎ পরিশেষিতং ভূতদ্বয়ম্, এতদমৃতম্ অমূর্ত্তত্বাৎ, অস্থিতম্ অতোঽবিরুধ্যমানং কেনচিৎ, অমৃতম্ অমরণধর্ম্মি ; এতৎ যৎ স্থিতবিপরীতং, ব্যাপি অপরিচ্ছিন্নম্ ; যস্মাদ্ এতদ্ অন্যেভ্যোঽপ্রবিভজ্যমানবিশেষম্, অতঃ ত্যৎ, ত্যদিতি পরোক্ষাভিধানার্হমেব পূর্ব্ববৎ। ১

তস্যৈতস্য অমূর্ত্তস্য এতস্যামৃতস্য এতস্য যতঃ এতস্য ত্যস্য—চতুষ্টয়বিশেষণস্যামূর্ত্তস্য এষ রসঃ। কোঽসৌ? য এষ এতস্মিন্ মণ্ডলে পুরুষঃ—করণাত্মকো হিরণ্যগর্ভঃ প্রাণ ইত্যভিধীয়তে যঃ, স এষঃ অমূর্ত্তস্য ভূতদ্বয়স্য রসঃ পূর্ব্ববৎ সারিষ্ঠঃ।

এতৎ-পুরুষসারঞ্চ অমূর্ত্তং ভূতদ্বয়ম্—হৈরণ্যগর্ভলিঙ্গারম্ভায় হি ভূতদ্বয়াভিব্যক্তিরব্যাকৃতাৎ; তস্মাৎ তাদর্থ্যাৎ তৎসারং ভূতদ্বয়ম্। তস্য হ্যেষ রসঃ—যস্মাদ্ যো মণ্ডলস্থঃ পুরুষো মণ্ডলবৎ ন গৃহ্যতে সারশ্চ ভূতদ্বয়স্য, তস্মাদস্তি মণ্ডলস্থস্য পুরুষস্য ভূতদ্বয়স্য চ সাধর্ম্ম্যম্। তস্মাদ্যুক্তং প্রসিদ্ধবদ্ধেতুপাদানম্—'তস্য হ্যেষ রসঃ' ইতি। ২

রসঃ কারণং হিরণ্যগর্ভং-বিজ্ঞানাত্মা চেতন ইতি কেচিৎ। তত্র চ কিল হিরণ্যগর্ভবিজ্ঞানাত্মনঃ কর্ম্ম বায়্বন্তরিক্ষয়োঃ প্রয়োক্তৃ; তৎকর্ম্ম বায়্বন্তরিক্ষাধারং সৎ অন্যেষাং ভূতানাং প্রয়োক্তৃ ভবতি; তেন স্বকর্ম্মণা বায়্বন্তরিক্ষয়োঃ প্রয়োক্তেতি তয়োঃ রসঃ কারণমুচ্যত ইতি। তন্ন, মূর্ত্তরসেন অতুল্যত্বাৎ; মূর্ত্তস্য তু ভূতত্রয়স্য রসঃ মূর্ত্তমেব মণ্ডলং দৃষ্টং ভূতত্রয়-সমানজাতীয়ম্, ন চেতনঃ; তথা অমূর্ত্তয়োরপি ভূতয়োস্তৎসমানজাতীয়েনৈব অমূর্ত্তরসেন যুক্তং ভবিতুম্; বাক্যপ্রবৃত্তেস্তুল্যত্বাৎ,—যথা হি মূর্ত্তামূর্ত্তে চতুষ্টয়ধর্ম্মবতী বিভজ্যেতে, তথা রস-রসবতোরপি মূর্ত্তামূর্ত্তয়োস্তুল্যেনৈব ন্যায়েন যুক্তো বিভাগঃ; ন চার্দ্ধবৈশসম্। ৩

মূর্ত্তরসেঽপি মণ্ডলাধিপশ্চেতনো বিবক্ষ্যত ইতি চেৎ, অত্যল্পমিদমুচ্যতে, সর্ব্বত্রৈব তু মূর্ত্তামূর্ত্তয়োর্ব্রহ্মরূপেণ বিবক্ষিতত্বাৎ। পুরুষশব্দোঽচেতনোঽনুপপন্ন ইতি চেৎ; ন, পক্ষপুচ্ছাদিবিশিষ্টস্যৈব লিঙ্গস্য পুরুষশব্দদর্শনাৎ, "ন বা ইত্থং সন্তঃ শক্ষ্যামঃ প্রজাঃ প্রজনয়িতুম্, ইমান্ সপ্ত পুরুষানেকং পুরুষং করবামেতি, ত-এতান্ সপ্ত পুরুষানেকং পুরুষমকুর্ব্বন্" ইত্যাদৌ অন্নরসময়াদিষু চ শ্রুত্যন্তরেষু পুরুষশব্দপ্রয়োগাৎ। ইত্যধিদৈবতমিতি উক্তোপসংহারঃ অধ্যাত্মবিভাগোক্ত্যর্থঃ॥ ১০৭॥ ৩॥

**টীকা**।—আধিদৈবিকং মূর্ত্তমভিধায় তাদৃগেবামূর্ত্তং প্রতীকোপাদানপূর্ব্বকং স্ফুটয়তি—অথেত্যাদিনা। অমূর্ত্তমুভয়ত্র হেতুত্বেন সংবধ্যতে। অপরিচ্ছিন্নত্বমবিরোধে হেতুঃ। অমূর্ত্তত্বাদীনাং মিথো বিশেষণবিশেষ্যভাবো হেতুহেতুমদ্ভাবশ্চ যথেষ্টং দ্রষ্টব্যঃ, ইত্যাহ—পূর্ব্ববদিতি। পুনরুক্তিরপি পূর্ব্ববৎ। ১

য এষ ইত্যাদি প্রতীকগ্রহণং, তস্য ব্যাখ্যানং করণাত্মক ইত্যাদি। যথা ভূতত্রয়স্য মণ্ডলং সারিষ্ঠমুক্তং, তদ্বদিত্যাহ—পূর্ব্ববদিতি। সারিষ্ঠত্বমনূদ্য হেতুমাহ—এতদিতি। তাদর্থ্যাদ্ভূতদ্বয়স্য ভূতত্রয়োপসর্জ্জনস্য স্বয়ং প্রধানস্য হিরণ্যগর্ভারম্ভার্থত্বাদিতি যাবৎ। ভূতদ্বয়ং ভূতত্রয়োপসর্জ্জনমিতি শেষঃ। হেতুমবতার্য্য ব্যাচষ্টে—তস্য হীতি। পুরুষশব্দাদুপরিষ্টাৎ সশব্দো দ্রষ্টব্যঃ। অমূর্ত্তত্বাদিবিশেষণচতুষ্টয়বৈশিষ্ট্যং সাধর্ম্ম্যম্। তৎফলমাহ—তস্মাদিতি। ২

স্বমতমুক্ত্বা ভর্তৃপ্রপঞ্চমতমাহ—রস ইতি। তস্য ইত্যাদৌ রসশব্দেন ভূতদ্বয়কারণমুক্তং, ন চ তচ্চেতনাদন্যৎ, ন চ জীবঃ; তথাঽসামর্থ্যাৎ, নাপি পরং কৌটস্থ্যাৎ। তস্মাচ্চেতনঃ

সূত্রক্ষেত্রজ্ঞত্বমেবেত্যর্থঃ। সোঽপি কথং ভূতদ্বয়কারণমত আহ—তত্রেতি। পরকীয়পক্ষঃ সপ্তম্যর্থঃ। তৎকর্ম্মণস্তত্রাসাধারণামসম্প্রতিপন্নমিত্যভিপ্রেত্য কিলেত্যুক্তম্। যথাহুঃ—যো হ্যেতস্মিন্মণ্ডলে বিজ্ঞানাত্মৈষ খল্ববিদ্যাকর্ম্মপূর্ব্বপ্রজ্ঞাপরিগৃহীতো বিজ্ঞানাত্মত্বমাপদ্যতে, তদেতৎ-কর্ম্মরূপং বিজ্ঞানাত্মনস্তদ্বায়্বন্তরিক্ষপ্রযোক্তৃ ভবতীতি। নন্ হিরণ্যগর্ভদেহস্য পঞ্চভূতাত্মকত্বাদ্-ভূতদ্বয়োৎপত্তাবপীতরভূতোৎপত্তিং বিনা কুতোঽস্য ভোগঃ সিধ্যত্যত আহ—তৎকর্ম্মেতি। বায়্বন্তরিক্ষাধারং তদ্রূপং পরিণতমিতি যাবৎ। বায়্বন্তরিক্ষয়োর্ভূতত্রয়োপসর্জ্জনয়োরিতি শেষঃ। প্রয়োক্তা হিরণ্যগর্ভবিজ্ঞানাত্মা।

নিরাকরোতি—তন্নেতি। কথং মূর্ত্তরসেন সহ যথোক্তামূর্ত্তরসস্যাতুল্যত্বেত্যাশঙ্ক্যাহ—মূর্ত্ত-স্যেতি। অমূর্ত্তশ্চাসৌ রসশ্চেত্যমূর্ত্তরসস্তেনেতি যাবৎ। অমূর্ত্তরসস্য চেতনত্বে তু রসয়োর্ব্বৈজাত্যং স্যাদিতি ভাবঃ। অস্তু তয়োর্ব্বৈজাত্যং, নেত্যাহ—যথা হীতি। মূর্ত্তং মর্ত্ত্যং স্থিতং সদিতি মূর্ত্তস্য ধর্ম্মচতুষ্টয়ম্, অমূর্ত্তমমৃতং ব্যাপি ত্যাদিত্যমূর্ত্তস্য বিভজনমসঙ্কীর্ণত্বেন প্রদর্শনং, যথা রসবতো-মূর্ত্তামূর্ত্তয়োস্তুল্যত্বমুক্তং, তথা রসয়োরপি তয়োস্তুল্যেনৈব প্রকারেণ প্রদর্শনমুচিতং, নত্বমূর্ত্তরস-শ্চেতনো মূর্ত্তরসস্ত্বচেতন ইতি যুক্তো বিভাগঃ, অর্দ্ধজরতীয়স্যাপ্রামাণিকত্বাদিত্যাহ—তথেতি। ৩

অর্দ্ধবৈশসং পরিহর্ত্তুং শঙ্কতে—অমূর্ত্তরসোঽপীতি। অমূর্ত্তরসবন্মূর্ত্তরসশব্দেনাপি চেতনস্যৈব ব্রহ্মণো মণ্ডলাপন্নস্য গ্রহণমিত্যেতদ্ দূষয়তি—অত্যল্পমিতি। মণ্ডলস্য চেতনকার্য্যতয়া চেতনত্বে সর্ব্বস্য তৎকার্য্যতয়া তন্মাত্রত্বাদ্রসয়োশ্চেতনত্বেতি বিশেষণানর্থক্যমিত্যর্থঃ। মণ্ডলাধারস্য চেতনত্বং পুরুষশব্দশ্রুতিবশাদেষ্টব্যমিতি শঙ্কতে—পুরুষশব্দ ইতি। অনুপপত্তিং পরিহরতি—নেত্যাদিনা। তদেব ব্যাকরোতি—ন বা ইতি। ইত্থং বিভক্তাঃ সন্তো নৈব শক্ষ্যামো ব্যবহারং প্রজনয়িতু-মিত্যালোচ্য ত্বক্‌চক্ষুঃশ্রোত্রজিহ্বাঘ্রাণবাঙ্মনোরূপান্ ইমান্ সপ্ত পুরুষানেকং পুরুষং সংহৃত্য লিঙ্গং করবামেতি চ নিশ্চিত্যামী প্রাণাঃ সপ্ত পুরুষানুক্তানেকং পুরুষং লিঙ্গাত্মানং কৃতবন্ত ইত্যর্থঃ। আদিশব্দেন লৌকিকমপি দর্শনং সংগৃহ্যতে। শ্রুত্যন্তরং তৈত্তিরীয়কম্। পুরুষশব্দপ্রয়োগঃ "স বা এষ পুরুষোঽন্নরসময়ঃ" ইত্যাদিঃ। পরকীয়ং ব্যাখ্যানং প্রত্যাখ্যায় প্রকৃতং শ্রুতিব্যাখ্যান-মনুবর্ত্তয়তি—ইত্যধিদৈবতমিতি॥ ১০৭॥ ৩॥

**ভাষ্যানুবাদ**।—"অথ অমূর্ত্তম্"—এখন অমূর্ত্ত রূপের কথা বলা হইতেছে —বায়ু ও অন্তরিক্ষ (আকাশ) এই যে দুইটি ভূত অবশিষ্ট রহিয়াছে, ইহারা অমৃত; যেহেতু, ইহারা অমূর্ত্ত; এবং ইহারাই অস্থিত অর্থাৎ কোথাও অবস্থিত নয়—সাবয়ব নয়; এই কারণে কাহারো সঙ্গে বিরুদ্ধ হয় না; এখানে অমৃত অর্থ —যাহা মরণশীল নয়। ইহা যৎ, অর্থাৎ পূর্ব্বোক্ত 'স্থিতের' বিপরীত—ব্যাপক—অপরিচ্ছিন্ন; যেহেতু ইহা যৎ, অর্থাৎ অন্যান্য পদার্থ হইতে ইহার বৈশিষ্ট্য পৃথক্ করিয়া ধরা যায় না, সেই হেতুই ইহা ত্যৎ; 'ত্যৎ' অর্থ যাহা সর্ব্বদাই পরোক্ষ বা ইন্দ্রিয়ের অগোচররূপে উল্লেখযোগ্য; এ কথা পূর্ব্বেও বলা হইয়াছে। ১

সেই এই অমূর্ত্তের—এই অমৃতের—এই 'যতের' 'ত্যতের' অর্থাৎ উক্ত প্রকার

চতুর্ব্বিধ বিশেষণবিশিষ্ট অমূর্ত্তের ইহাই রস ( সার )। ইহা কি? যাহা এই দৃশ্যমান সৌরমণ্ডলস্থ পুরুষ—যাহা করণস্বরূপ (কার্য্যস্বরূপ নহে), হিরণ্যগর্ভ ও প্রাণ নামে অভিহিত হইয়া থাকে। এই মণ্ডলস্থ সেই পুরুষই পূর্ব্ববৎ অমূর্ত্ত ভূতদ্বয়ের রস অর্থাৎ সারতম পদার্থ। অমূর্ত্ত ভূত দুইটি আবার এই মণ্ডলাধিষ্ঠিত পুরুষের সারভূত; কারণ, হিরণ্যগর্ভের সূক্ষ্ম শরীর-নির্ম্মাণের জন্যই অব্যাকৃত প্রকৃতি হইতে উক্ত ভূতদ্বয়ের অভিব্যক্তি বা আবির্ভাব হইয়া থাকে; সেই হেতু পুরুষার্থ সিদ্ধির জন্য আবির্ভূত বলিয়া এই ভূতদ্বয় তাহার সার। ইহাই 'ত্যতের' ( নিত্য পরোক্ষের ) রস বা সারভূত,—যিনি এই মণ্ডলস্থ পুরুষ। যেহেতু এই মণ্ডলস্থ পুরুষ মণ্ডলের ন্যায় প্রত্যক্ষগোচর হন না, অথচ ভূতদ্বয়ের সারভূতও বটে, সেই হেতু মণ্ডলস্থ পুরুষে উক্ত ভূতদ্বয়ের সাধর্ম্ম্য বা ধর্ম্মগত সাম্য আছে। অতএব 'যেহেতু ইহা ত্যতের রস' এইরূপ প্রসিদ্ধবৎ হেতুর উপন্যাস করা যুক্তিসঙ্গতই হইয়াছে। ২

এস্থলে ভর্তৃপ্রপঞ্চ প্রভৃতি কেহ কেহ বলেন—রস অর্থ—কারণ, তাহাই হিরণ্যগর্ভের আত্মা—চেতন পদার্থ। এপক্ষে হিরণ্যগর্ভাভিমানী বিজ্ঞানাত্মার ক্রিয়াই বায়ু ও অন্তরিক্ষের প্রযোজক বা প্রেরক; তাহার সেই ক্রিয়াই বায়ু ও অন্তরিক্ষে থাকিয়া অর্থাৎ প্রথমে উৎপন্ন হইয়া অপরাপর ভূতে ক্রিয়া সমুৎপাদন করিয়া থাকে; সেইজন্য হিরণ্যগর্ভাভিমানী আত্মা স্বীয় কর্ম্ম দ্বারা বায়ু ও অন্তরিক্ষের প্রেরণা করেন বলিয়া তদুভয়ের রস—কারণ বলিয়া অভিহিত হন। তাঁহাদের এইরূপ কল্পনা সঙ্গত হয় না। কেননা, তাহা হইলে পূর্ব্বোক্ত মূর্ত্ত-রসের সহিত ইহার কিছুমাত্র সাম্য থাকে না। সেখানে মূর্ত্ত ( আকৃতিবিশিষ্ট ) সৌরমণ্ডলকে মূর্ত্ত ভূতত্রয়ের রস বলিয়া কল্পনা করা হইয়াছে; সেই মণ্ডল ও ভূতত্রয় উভয়ই একজাতীয়—মূর্ত্ত ও জড় পদার্থ; কিন্তু কেহই চেতন নহে; অতএব তদনুসারে অমূর্ত্ত ভূতদ্বয়ের সম্বন্ধেও তৎসজাতীয় অমূর্ত্ত পদার্থই রসরূপে কল্পিত হওয়া উচিত, কিন্তু তদ্বিজাতীয় চেতন পদার্থ ঐরূপে কল্পিত হওয়া সঙ্গত হয় না; কারণ, এরূপ না হইলে বাক্য-ব্যবহারেরও সমতা রক্ষা পায় না। পূর্ব্বে মূর্ত্ত ও অমূর্ত্তকে যে নিয়মে চতুর্ব্বিধ গুণযোগে বিভক্ত করা হইয়াছে, তেমনি রস এবং রসবানেরও ঠিক সেই নিয়মেই বিভাগ করা যুক্তিযুক্ত হয়, কিন্তু "অর্দ্ধবৈশস" ন্যায় অর্থাৎ অর্দ্ধেক ত্যাগ করা আর অর্দ্ধেক রক্ষা করা সম্ভবপর হয় না (১)। ৩

(১) তাৎপর্য্য—"অর্দ্ধবৈশস" ন্যায়টি এইরূপ—একজনের একটি ছাগল ছিল, তাহার ইচ্ছা হইল, ঐ ছাগলটি ছেদন করিয়া মাংস খায়, কিন্তু তাহার বাড়ীতে যে পরিমাণ লোক ছিল,

যদি বল, পূর্ব্বে মণ্ডলকে যে, মূর্ত্তরসরূপে কল্পনা করা হইয়াছে, সেখানেও মণ্ডলস্থ চেতনের প্রতিপাদন করাই শ্রুতির অভিপ্রেত; না, সেকথাও অতি অকিঞ্চিৎকর; কারণ, শ্রুতির সর্ব্বত্রই মূর্ত্ত ও অমূর্ত্ত পদার্থমাত্রকে ব্রহ্মরূপে প্রতিপাদন করাই শ্রুতির অভিপ্রেত; সুতরাং এখানে আর বিশেষ বলিবার কি আছে? যদি বল, পুরুষ-শব্দটি অচেতনে প্রযোজ্য হইতে পারে না; না—তাহাও বলিতে পার না; কারণ, পক্ষ ও পুচ্ছাদিবিশিষ্ট লিঙ্গদেহ সম্বন্ধেও পুরুষ-শব্দের প্রয়োগ দেখিতে পাওয়া যায়; যথা—'আমরা এইরূপে পৃথক্ পৃথক্ থাকিয়া প্রজাসমুৎপাদনে সমর্থ হইতেছি না, অতএব এই সাতটি পুরুষকে (চক্ষুরাদি ইন্দ্রিয়কে) এক পুরুষ করিব। এইরূপ আলোচনার পর তাহারা এই সাতটি পুরুষকে (ত্বক্, চক্ষু, শ্রোত্র, জিহ্বা, ঘ্রাণ, বাক্ ও মনকে) এক পুরুষে অর্থাৎ একটি লিঙ্গশরীরে পরিণত করিল ইত্যাদি শ্রুতিতে এবং অপরাপর শ্রুতিতেও কেবল অন্ন-রসের পরিণতিভূত দেহেও পুরুষ-শব্দের প্রয়োগ দৃষ্ট হয়। "ইতি অধিদৈবতম্" বলিয়া উপসংহার করিবার উদ্দেশ্য এই যে, অতঃপর যে, কেবল আধ্যাত্মিক বিভাগের কথাই বলা হইবে, তাহা জ্ঞাপন করা ॥ ১০৭ ॥ ৩ ॥

অথাধ্যাত্মম্—ইদমেব মূর্ত্তং যদন্যৎ প্রাণাচ্চ যশ্চায়মন্তরাত্মন্নাকাশঃ, এতন্মর্ত্ত্যমেতৎ স্থিতমেতৎ সৎ, তস্যৈতস্য মূর্ত্তস্যৈতস্য মর্ত্ত্যস্যৈতস্য স্থিতস্যৈতস্য সত এষ রসো যচ্চক্ষুঃ, সতো হ্যেষ রসঃ ॥ ১০৮ ॥ ৪ ॥

**সরলার্থঃ**।—অথ (অতঃপরম্) অধ্যাত্মং (আত্মানং—দেহম্ অধিকৃত্য প্রবৃত্তম্) [ রূপম্ উচ্যতে ]—ইদং (বক্ষ্যমাণম্) এব (নিশ্চয়ে) মূর্ত্তং (মূর্ত্তাখ্যং রূপম্)। [ কিং তৎ ? ] যৎ চ প্রাণাৎ (প্রাণবায়োঃ) অন্যৎ, যশ্চ অয়ং অন্তরাত্মন্ (অন্তরাত্মনি—দেহাভ্যন্তরে) আকাশঃ (নভঃ), [ তস্মাদন্যৎ শরীরোপাদানভূতং ভূতত্রয়ম্ ]। এতৎ (প্রাণাকাশভিন্নং ভূতত্রয়ং) মর্ত্ত্যম্, এতৎ স্থিতম্, এতৎ সৎ। তস্য এতস্য মূর্ত্তস্য, এতস্য মর্ত্ত্যস্য, এতস্য স্থিতস্য, এতস্য সতঃ এষঃ রসঃ (সারভূতঃ)

---

তাহাতে এত মাংস একদিনে আবশ্যক হইতে পারে না, অথচ মাংসটা নষ্ট করাও বুদ্ধিমানের কার্য্য নয়, বিবেচনা করিয়া সে মনে করিল যে, আজ ইহার অর্দ্ধেক ছেদন করিয়া মাংস খাই, অবশিষ্ট অংশে ছাগলটি চলাচল করুক, অপর সময়ে সে অংশ ভক্ষণ করা যাইবে। এরূপ ব্যবস্থায় যেমন ছাগল বাঁচিয়া থাকে না, তেমনি কল্পনা-রাজ্যেও এরূপ ব্যবহারে কার্য্য হয় না। এইরূপ ব্যবস্থাকে বলে 'অর্দ্ধবৈশস'।

—যৎ চক্ষুঃ ; হি ( যস্মাৎ ) এষঃ ( এতৎ চক্ষুঃ ) সতঃ ( সৎসংজ্ঞকস্য মূর্ত্তস্য ) রসঃ সারঃ ; [ ব্যাখ্যা পূর্ব্ববৎ ] ॥ ১০৮ ॥ ৪ ॥

**মূলানুবাদ ।**—অতঃপর অধ্যাত্ম—দেহ-সম্বন্ধী [ মূর্ত্ত-রূপ কথিত হইতেছে ]—ইহাই মূর্ত্ত রূপ—যাহা প্রাণবায়ু ও দেহাভ্যন্তরস্থ আকাশ হইতে ভিন্ন—দেহোৎপাদক ভূতত্রয়। ইহাই মর্ত্ত্য, ইহাই স্থিত, ইহাই সৎ ; সেই এই মূর্ত্তের সেই এই মর্ত্ত্যের সেই এই স্থিতের এবং সেই এই সতের ইহাই রস অর্থাৎ সারভূত, যাহার নাম চক্ষুঃ ; কারণ, ইহাই অধ্যাত্ম সতের মধ্যে শ্রেষ্ঠ বস্তু ॥ ১০৮ ॥ ৪ ॥

**শাঙ্করভাষ্যম্ ।**—অথ অধুনা অধ্যাত্মং মূর্ত্তামূর্ত্তয়োর্ব্বিভাগ উচ্যতে—কিং তৎ মূর্ত্তম্? ইদমেব ; কিঞ্চেদম্? যদন্যৎ প্রাণাচ্চ বায়োঃ, যশ্চায়ম্ অন্তঃ অভ্যন্তরে আত্মন্ আত্মন্যাকাশঃ খং, শরীরস্থশ্চ যঃ প্রাণঃ—এতদ্দ্বয়ং বর্জ্জয়িত্বা যদন্যৎ শরীরারম্ভকং ভূতত্রয়ম্, এতন্মর্ত্ত্যমিত্যাদি সমানমন্যৎ পূর্ব্বেণ।

এতস্য সতো হ্যেষ রসঃ—যচ্চক্ষুরিতি ; আধ্যাত্মিকস্য শরীরারম্ভকস্য কার্য্যস্যৈষ রসঃ—সারঃ ; তেন হি সারেণ সারবদিদং শরীরং সমস্তম্,—যথা অধিদৈবতমাদিত্যমণ্ডলেন ; প্রাথম্যাচ্চ—চক্ষুষী এব প্রথমে সম্ভবত ইতি, "তেজো রসো নিরবর্ত্ততাগ্নিঃ" ইতি লিঙ্গাৎ ; তৈজসং হি চক্ষুঃ ; এতৎসারমাধ্যাত্মিকং ভূতত্রয়ম্ ; সতো হ্যেষ রস ইতি মূর্ত্তত্ব-সারত্বে হেত্বর্থঃ ॥ ১০৮ ॥ ৪ ॥

**টীকা ।**—চক্ষুষো রসত্বং প্রতিজ্ঞাপূর্ব্বকং প্রকটয়তি—আধ্যাত্মিকস্যেত্যাদিনা। চক্ষুষঃ সারত্বে শরীরাবয়বেষু প্রাথম্যং হেত্বন্তরমাহ—প্রাথম্যাচ্চেতি। তত্র প্রমাণমাহ—চক্ষুষী এবেতি। সম্ভবতো জায়মানস্য জন্তোশ্চক্ষুষী এব প্রথমে প্রধানে সম্ভবতো জায়েতে। "শশ্বদ্ধ বৈ রেতসঃ সিক্তস্য চক্ষুষী এব প্রথমে সম্ভবতঃ" ইতি হি ব্রাহ্মণমিত্যর্থঃ। চক্ষুষঃ সারত্বে হেত্বন্তরমাহ—তেজ ইতি। শরীরমাত্রস্যাবিশেষেণ নিষ্পাদকং, তত্র সর্ব্বত্র সন্নিহিতমপি তেজো বিশেষতশ্চক্ষুষি স্থিতম্। "আদিত্যশ্চক্ষুর্ভূত্বাঽক্ষিণী প্রাবিশৎ" ইতি শ্রুতেঃ। অতস্তেজঃশব্দপর্য্যায়-রসশব্দস্য চক্ষুষি প্রবৃত্তিরবিরুদ্ধেতি ভাবঃ। ইতশ্চ তেজঃশব্দপর্য্যায়ো রসশব্দশ্চক্ষুষি সম্ভবতীত্যাহ—তৈজসং হীতি। প্রতিজ্ঞার্থমুপসংহরতি—এতৎসারমিতি। হেতুমবতার্য্য তস্যার্থমাহ—সতো হীতি। চক্ষুষো মূর্ত্তত্বান্ মূর্ত্তভূতত্রয়কার্য্যত্বং যুক্তং, সাধর্ম্ম্যাদ্দেহাবয়বেষু প্রাধান্যাচ্চ তস্যাধ্যাত্মিকভূতত্রয়সারত্বসিদ্ধিরিত্যর্থঃ। ১০৮। ৪।

**ভাষ্যানুবাদ ।**—অতঃপর মূর্ত্ত ও অমূর্ত্তের আধ্যাত্মিক বিভাগ কথিত হইতেছে, অর্থাৎ দেহমধ্যে মূর্ত্তামূর্ত্তবিভাগ কি প্রকার, তাহা বর্ণিত হইতেছে—সেই অধ্যাত্ম মূর্ত্ত বস্তুটি কি ? ইহাই। ইহাই বা কি ? [ উত্তর—] এই যে, প্রাণ-

বায়ু এবং এই যে, দেহাভ্যন্তরস্থ অবকাশাত্মক আকাশ, এই দুইয়ের অন্য অর্থাৎ দেহস্থ আকাশ ও প্রাণরূপী বায়ুর অতিরিক্ত অবশিষ্ট যে শরীরোপাদানভূত ভূতত্রয় ( পৃথিবী, জল ও তেজ ), ইহাই মর্ত্ত্য রূপ, ইত্যাদির ব্যাখ্যা পূর্ব্ববৎ।

এই সতের অর্থাৎ সৎ-নামক মূর্ত্তের ইহাই হইতেছে রস—যাহা চক্ষুঃ। এই চক্ষুই শরীরোৎপাদক আধ্যাত্মিক ভূতত্রয়ের সার বা উৎকৃষ্ট ভাগ; কারণ, অধিদৈবত ভূতত্রয় যেমন আদিত্যমণ্ডল দ্বারা সারবান্, তেমনি এই চক্ষুঃ-স্বরূপ সারবস্তু দ্বারাই এই সমস্ত শরীর সারবান্। চক্ষুর প্রথমোৎপন্নত্ব ও সারত্বের অপর কারণ; 'সারভূত তেজ অগ্নিরূপে নিষ্পন্ন হইল' ইত্যাদি শ্রৌত বাক্যানুসারে জানা যায় যে, তেজই সর্ব্বপ্রথমে প্রাদুর্ভূত হইয়াছিল; চক্ষুও তৈজস বা তেজোময়; কাজেই ইহাকে আধ্যাত্মিক ভূতত্রয়ের সার বলা যাইতে পারে। "সতো হি এব রসঃ" কথাটি মূর্ত্তত্ব ও সারত্বের হেতুরূপে উপন্যস্ত হইয়াছে ॥ ১০৮ ॥ ৪ ॥

অথামূর্ত্তম্—প্রাণশ্চ যশ্চায়মন্তরাত্মন্নাকাশ এতদমৃতমেতদ্ যদেতত্ত্যৎ, তস্যৈতস্যামূর্ত্তস্যৈতস্যামৃতস্যৈতস্য যত এতস্য ত্যস্যৈষ রসো যোঽয়ং দক্ষিণেঽক্ষন্ পুরুষস্ত্যস্য হ্যেষ রসঃ ॥ ১০৯ ॥ ৫ ॥

**সরলার্থঃ।**—অথ (অতঃপরং) অমূর্ত্তং (অমূর্ত্তসংজ্ঞকং রূপম্) [উচ্যতে]—প্রাণঃ (দেহস্থঃ বায়ুঃ), যশ্চ অয়ং অন্তঃ (অভ্যন্তরে) আত্মন্ (আত্মনি—দেহে) আকাশঃ, এতৎ (প্রাণাকাশাত্মকং ভূতদ্বয়ং) অমৃতং, এতৎ যৎ, এতৎ ত্যৎ; তস্য এতস্য অমূর্ত্তস্য, এতস্য অমৃতস্য, এতস্য যতঃ, এতস্য ত্যস্য এষঃ রসঃ (সারঃ), যঃ অয়ং দক্ষিণে অক্ষন্ (অক্ষিণি) পুরুষঃ (লিঙ্গাত্মা); হি (যস্মাৎ) এষঃ (দক্ষিণাক্ষিপুরুষঃ) ত্যস্য (যথোক্ত-ভূতদ্বয়স্য) রসঃ (সারঃ), [ তস্মাদস্য শ্রেষ্ঠত্বমিতি ভাবঃ ] ॥ ১০৯ ॥ ৫ ॥

**মূলানুবাদ।**—অতঃপর অমূর্ত্ত রূপের কথা বলা হইতেছে—দেহস্থ প্রাণবায়ু এবং যাহা দেহাভ্যন্তরস্থ আকাশ, এই দুইটি ভূত অমৃত, ইহারাই যৎ ও ইহারাই ত্যৎ; এই অমূর্ত্তের, এই অমৃতের, এই যতের এবং এই ত্যতের ইহাই হইতেছে রস ( সারভূত ), যাহা এই দক্ষিণ অক্ষিস্থ পুরুষ ( আত্মা ); কারণ, ইনিই এই ত্যতের সার পদার্থ ॥ ১০৯ ॥ ৫ ॥

**শাঙ্করভাষ্যম্।**—অথাধুনা অমূর্ত্তমুচ্যতে—যৎ পরিশেষিতং ভূতদ্বয়ং প্রাণশ্চ যশ্চায়মন্তরাত্মন্নাকাশঃ—এতদমূর্ত্তম্। অন্যৎ পূর্ব্ববৎ। এতস্য ত্যস্য এষ রসঃ সারঃ—যোঽয়ং দক্ষিণেঽক্ষন্ পুরুষঃ; দক্ষিণেঽক্ষন্নিতি বিশেষগ্রহণং শাস্ত্র-

প্রত্যক্ষত্বাৎ; লিঙ্গস্য হি দক্ষিণেঽক্ষি বিশেষতোঽধিষ্ঠাতৃত্বং শাস্ত্রস্য প্রত্যক্ষম্, সর্ব্বশ্রুতিষু তথা প্রয়োগদর্শনাৎ। ত্যস্য হেষ রস ইতি পূর্ব্ববৎ বিশেষতোঽগ্রহণাদমূর্ত্তত্বসারত্বে এব হেত্বর্থঃ ॥ ১০৯ ॥ ৫ ॥

**টীকা**।—কুতো বিশেষোক্তিরিত্যাশঙ্ক্যাহ—দক্ষিণ ইতি। শাস্ত্রস্য তেন বা দক্ষিণেঽক্ষণি বিশেষস্য প্রত্যক্ষত্বাদিত্যর্থঃ। দ্বিতীয়ব্যাখ্যানমাশ্রিত্য হেত্বর্থং স্ফুটয়তি—লিঙ্গস্যেতি। হেতুমনূদ্য তদর্থং কথয়তি—ত্যস্যেতি। যথা পূর্ব্বত্র চক্ষুষি মূর্ত্তাদিচতুষ্টয়দৃষ্ট্যা তাদৃগ্‌ভূতত্রয়সারতোক্তা, তথাঽত্রাপি লিঙ্গাত্মস্যামূর্ত্তত্বাদিচতুষ্টয়স্য বিশেষেণাগ্রহণাদমূর্ত্তত্বাদিনা সাধর্ম্ম্যাত্তথাবিধভূতদ্বয়সারত্বং, তস্য শরীরে প্রাধান্যাচ্চ তৎসারত্বসিদ্ধিরিত্যর্থঃ। ১০৯। ৫।

**ভাষ্যানুবাদ**।—এখন অমূর্ত্ত রূপ কথিত হইতেছে—অবশিষ্ট যে ভূতদ্বয়,—যাহা প্রাণ, এবং যাহা দেহাভ্যন্তরস্থিত আকাশ, ইহারা হইতেছে—অমূর্ত্ত রূপ। অন্যান্য অংশের ব্যাখ্যা পূর্ব্ববৎ। এই যে দক্ষিণ চক্ষুস্থিত পুরুষ, ইহাই ত্যতের (অমূর্ত্তের) সার। এখানে যে, বিশেষ করিয়া 'দক্ষিণে অক্ষন্' বলা হইয়াছে, শাস্ত্রই তদ্বিষয়ে প্রমাণ; লিঙ্গাত্মার যে, দক্ষিণ চক্ষুতেই বিশেষরূপে অধিষ্ঠান হইয়া থাকে, ইহা শাস্ত্র-প্রমাণসিদ্ধ; কারণ, সমস্ত শ্রুতিতেই ঐরূপ প্রয়োগ দেখিতে পাওয়া যায়। "ত্যস্য হি এষ রসঃ" ইহার অর্থও পূর্ব্ববৎ। বিশেষরূপে গ্রহণযোগ্য নয় বলিয়া অমূর্ত্ত-সারত্বের হেতু-প্রদর্শনার্থ ঐ বাক্যটি প্রযুক্ত হইয়াছে ॥ ১০৯ ॥ ৫ ॥

তস্য হৈতস্য পুরুষস্য রূপম্—যথা মাহারজনং বাসো যথা পাণ্ড্বাবিকং যথেন্দ্রগোপো যথাঽগ্ন্যর্চ্চির্যথা পুণ্ডরীকং যথা সকৃদ্বিদ্যুত্তꣳ সকৃদ্বিদ্যুত্তেব হ বা অস্য শ্রীর্ভবতি য এবং বেদ, অথাত আদেশো নেতি নেতি ন হ্যেতস্মাদিতি নেত্যন্যৎ পরমস্ত্যথ নামধেয়ꣳ সত্যস্য সত্যমিতি, প্রাণা বৈ সত্যং তেষামেষ সত্যম্ ॥ ১১০ ॥ ৬ ॥

ইতি দ্বিতীয়াধ্যায়স্য তৃতীয়ং ব্রাহ্মণম্ ॥ ২ ॥ ৩ ॥

**সরলার্থঃ**।—[ সম্প্রতি ] তস্য ( পূর্ব্বোক্তস্য করণাত্মকস্য ) এতস্য পুরুষস্য রূপং [উচ্যতে—] যথা মাহারজনং (মহারজনং হরিদ্রা, তয়া রঞ্জিতং) বাসঃ (বস্ত্রং), যথা পাণ্ডু ( পাণ্ডুবর্ণং ) আবিকং (অবিঃ—মেষঃ, তস্য ইদং—আবিকং মেষরোমজং বস্ত্রং ), যথা ইন্দ্রগোপঃ ( লোহিতঃ কীটবিশেষঃ ), যথা অগ্ন্যর্চ্চিঃ ( অগ্নিশিখা ), যথা পুণ্ডরীকং ( শ্বেতপদ্মং ), যথা সকৃদ্বিদ্যুত্তং ( যুগপদ্বিদ্যোতনং সর্ব্বতঃ প্রকা-

শকং ), [ এবমস্য রূপম্। ] সকৃদ্বিদ্যুত্তা ইব (সকৃদ্বিদ্যোতনমিব) হ বৈ অস্য (অক্ষি-পুরুষস্তস্য ) শ্রীঃ ( রূপং ) ভবতি, [ কস্য ? ] যঃ এবং ( যথোক্তং রূপং ) বেদ, [ তস্যৈতৎ ফলমিতি ভাবঃ ]।

অথ ( সত্যাখ্যব্রহ্মস্বরূপনির্দ্দেশানন্তরং ), [ যতঃ সত্যস্য সত্যম্ অনিরূপিত-রূপমস্তি ], অতঃ ( তস্মাৎ হেতোঃ ) [ তৎস্বরূপং নির্দ্দিশ্যতে— ] আদেশঃ ( ব্রহ্মণঃ নির্দ্দেশঃ ক্রিয়তে) )—নেতি নেতি—নহি এতস্মাৎ ( সত্যস্য সত্যাৎ পুরুষাৎ ) পরং ( অধিকং ) অন্যৎ ( নামরূপাদিকং কিঞ্চিৎ ) ( অস্তি, নাস্তীত্যর্থঃ, সর্ব্বমেব এতদাত্মকমিতি ভাবঃ )।

অথ ( অনন্তরং ) নামধেয়ং ( ব্রহ্মণঃ বাচকঃ শব্দঃ ) [ উচ্যতে ]—সত্যস্য সত্যম্ ইতি। প্রাণাঃ বৈ ( প্রসিদ্ধৌ ) সত্যং ( সত্যশব্দবাচ্যাঃ ), এষঃ ( অক্ষি-পুরুষঃ ) তেষাং ( প্রাণানামপি ) সত্যম্ ( সত্যতাধায়কঃ ), [ অতঃ তস্য 'সত্যস্য সত্যম্' ইতি নাম যুক্তাতেতরামিতি ভাবঃ ] ॥ ১১০ ॥ ৬ ॥

**মূলানুবাদ** ।—সেই এই অক্ষিপুরুষের রূপটি—যেমন হরিদ্রা-রঞ্জিত বস্ত্র, যেমন পাণ্ডুবর্ণ মেষরোমজ বস্ত্র, যেমন ইন্দ্রগোপ ( রক্তবর্ণ কীটবিশেষ), যেমন অগ্নির শিখা, যেমন শ্বেতপদ্ম, এবং যেমন সকৃদ্বিদ্যোতন অর্থাৎ যুগপৎ বহু বিদ্যুৎপ্রকাশ, [তেমনি]। যে ব্যক্তি এইরূপ পুরুষরূপ জানে, তাহারও সকৃদ্বিদ্যোতনের ন্যায় সর্ব্বতঃ প্রকাশময় শ্রী সম্পন্ন হয়।

অতঃপর এই হেতু ( যে হেতু, 'সত্যস্য সত্যং' ব্রহ্মের রূপটি এ পর্য্যন্ত নিরূপিত হয় নাই, সেই হেতু ) 'নেতি নেতি' ( ইহা নহে—ইহা নহে ), ইহাই ব্রহ্মের আদেশ অর্থাৎ সেই রূপ। প্রথম 'নেতি' অর্থ—ইহা হইতে পর নাই, দ্বিতীয় 'নেতি' অর্থ—অপর কিছু নাই, অর্থাৎ ব্রহ্মাতিরিক্ত অপর কিছুই নাই।

অনন্তর ব্রহ্মের অভিধায়ক নাম কথিত হইতেছে—তাঁহার নাম হইতেছে,—'সত্যস্য সত্যম্'—'সত্যের সত্য ( সত্যেরও সত্যতা-সম্পাদক )'; প্রাণসমূহই সত্য, তিনি সে সমুদয়েরও সত্য ॥ ১১০ ॥ ৬ ॥

ইতি দ্বিতীয় অধ্যায়ের তৃতীয় ব্রাহ্মণব্যাখ্যা ॥ ২ ॥ ৩ ॥

**শাঙ্করভাষ্যম্**।—ব্রহ্মণ উপাধিভূতয়োঃ মূর্ত্তামূর্ত্তয়োঃ কার্য্যকরণবিভাগেন অধ্যাত্মাধিদৈবতয়োঃ বিভাগো ব্যাখ্যাতঃ সত্যশব্দবাচ্যয়োঃ। অথেদানীং তস্য

হৈতস্য পুরুষস্য করণাত্মনো লিঙ্গস্য রূপং বক্ষ্যামঃ—বাসনাময়ং, মূর্ত্তামূর্ত্তবাসনা-বিজ্ঞানময়-সংযোগজনিতং বিচিত্রং—পটভিত্তিচিত্রবৎ মায়েন্দ্রজালমৃগতৃষ্ণিকোপমং সর্ব্বব্যামোহাস্পদম্—এতাবন্মাত্রমেবাত্মেতি বিজ্ঞানবাদিনো বৈনাশিকা যত্র ভ্রান্তাঃ; এতদেব বাসনারূপং পটরূপবদাত্মনো দ্রব্যস্য গুণ ইতি নৈয়ায়িকা বৈশেষিকাশ্চ সম্প্রতিপন্নাঃ; ইদমাত্মার্থং ত্রিগুণং স্বতন্ত্রং প্রধানাশ্রয়ং পুরুষার্থেন হেতুনা প্রবর্ত্তত ইতি সাঙ্খ্যাঃ। ১

টীকা।—তস্য হেত্যাদের্বৃত্তানুবাদপূর্ব্বকং সম্বন্ধমাহ—ব্রহ্মণ ইতি। বিভাগে বিশেষঃ। তস্যাধিদৈবং প্রকৃতস্যৈতস্যাধ্যাত্মং সন্নিহিতস্যামূর্ত্তরসভূতান্তঃকরণস্যৈব রাগাদিবাসনেতি বক্তুং তস্যেত্যাদি বাক্যমিত্যর্থঃ। কথমিদং রূপং লিঙ্গস্য প্রাপ্তমিতি, তদাহ—মূর্ত্তেতি। মূর্ত্তামূর্ত্ত-বাসনাভিবিজ্ঞানময়সংযোগেন চ জনিতং বুদ্ধে রূপমিতি যাবৎ। নেদমাত্মনো রূপং, তস্যৈ-করসস্যানেকরূপত্বানুপপত্তেরিতি বিশিনষ্টি—বিচিত্রমিতি। বাস্তবত্বশঙ্কাং বারয়তি—মায়েতি। বৈচিত্র্যমনুস্যত্যানেকোদাহরণম্। অন্তঃকরণস্যৈব রাগাদিবাসনাশ্চেৎ, কথং পুরুষস্তন্ময়ো দৃশ্যতে, তত্রাহ—সর্ব্বেতি। তদেব ব্যাকুর্ব্বন্ বিজ্ঞানবাদিনাং ভ্রান্তিমাহ—এতাবন্মাত্রমিতি। বুদ্ধিমাত্রমেবাহংবৃত্তিবিশিষ্টং স্বরস-ভঙ্গুরং রাগাদিকলুষিতমাত্মা, নান্যঃ স্থায়ী ক্ষণিকো বেতি যত্র তে ভ্রান্তাঃ, তস্য রূপং বক্ষ্যাম ইতি সম্বন্ধঃ। তার্কিকাণামপি বৌদ্ধবদ্ভ্রান্তিমুদ্ভাবয়তি—এতদেবেতি। অন্তঃকরণমেবাহং ধীগ্রাহ্যং রাগাদিধর্ম্মকমাত্মা, তস্য বাসনাময়ং রূপং পটস্য শৌক্ল্যবদ্গুণঃ, স চ সংসার ইতি যত্র তার্কিকা ভ্রান্তাঃ, তস্য রূপং বক্ষ্যাম ইতি পূর্ব্ববৎ। সাঙ্খ্যানাং ভ্রান্তিমাহ—ইদমিতি। কথমস্য ত্রিগুণত্বাদিকং সিধ্যতি, তত্রাহ—প্রধানাশ্রয়মিতি। কেন প্রকারেণান্তঃকরণমাত্মার্থমিষ্যতে, তত্রাহ—পুরুষার্থেনেতি। নান্তঃকরণমেবাত্মা, কিন্ত্বন্যঃ সর্ব্ব-গতঃ সর্ব্ববিক্রিয়াশূন্যঃ স্বপ্রকাশঃ, তস্য ভোগাপবর্গানুগুণ্যেন প্রধানাত্মকমন্তঃকরণং তৎসধর্ম্মকং প্রবর্ত্তত ইতি যত্র কাপিলা ভ্রাম্যন্তি, তস্য রূপং বক্ষ্যাম ইতি সম্বন্ধঃ। ১

ঔপনিষদম্মন্যা অপি কেচিৎ প্রক্রিয়াং রচয়ন্তি—মূর্ত্তামূর্ত্তরাশিরেকঃ, পরমাত্ম-রাশিরুত্তমঃ, তাভ্যামন্যোঽয়ং মধ্যমঃ কিল তৃতীয়ঃ—কর্ত্রা ভোক্ত্রা বিজ্ঞানময়েনা-জাতশত্রুপ্রতিবোধিতেন সহ বিদ্যাকর্ম্মপূর্ব্বপ্রজ্ঞাসমুদায়ঃ। প্রয়োক্তা কর্ম্মরাশিঃ, প্রযোজ্যঃ পূর্ব্বোক্তো মূর্ত্তামূর্ত্তভূতরাশিঃ সাধনঞ্চেতি। ২

যত্র বিচিত্রা বিপশ্চিতাং ভ্রান্তিস্তদন্তঃকরণং তস্য হেত্যত্রোচ্যতে, নাত্মেতি স্বপক্ষমুক্ত্বা ভর্তৃ-প্রপঞ্চপক্ষমুত্থাপয়তি—ঔপনিষদম্মন্যা ইতি। কীদৃশী প্রক্রিয়েত্যুক্তে রাশিত্রয়কল্পনাং বদন্ আদাবধমং রাশিং দর্শয়তি—মূর্ত্তেতি। উৎকৃষ্টরাশিমাচষ্টে—পরমাত্মেতি। রাশ্যন্তরমাহ—তাভ্যামিতি। তাস্যেতানি ত্রীণি বস্তূনি মূর্ত্তামূর্ত্তমাহারজনাদিরূপমাত্মতত্ত্বমিতি পরোক্তিমাশ্রিত্য রাশিত্রয়কল্পনামুক্ত্বা মধ্যমাধমরাশ্যোর্বিশেষমাহ—প্রয়োক্তেতি। উৎপাদকত্বং প্রয়োক্তৃত্বম্। কর্ম্মগ্রহণং বিদ্যাপূর্ব্বপ্রজ্ঞয়োরুপলক্ষণম্। সাধনং জ্ঞানকর্ম্মকারণং কার্য্যকরণজাতং, তদপি প্রযোজ্যমিত্যাহ—সাধনং চেতি। ইতিশব্দো রাশিত্রয়কল্পনাসমাপ্ত্যর্থঃ। ২

তত্র চ তার্কিকৈঃ সহ সন্ধিং কুর্ব্বন্তি। লিঙ্গাশ্রয়ৈশ্চৈব কর্ম্মরাশিরিত্যুক্তা, পুনস্তত্রস্থস্তঃ সাঙ্খ্যত্বভয়াৎ—সর্ব্বঃ কর্ম্মরাশিঃ—পুষ্পাশ্রয় ইব গন্ধঃ পুষ্পবিয়োগেঽপি পুটতৈলাশ্রয়ো ভবতি, তদ্বল্লিঙ্গবিয়োগেঽপি পরমাত্মৈকদেশমাশ্রয়তি; স পরমাত্মৈকদেশঃ কিলান্তুত আগতেন গুণেন কর্ম্মণা সগুণো ভবতি—নির্গুণোঽপি সন্, কর্ত্তা ভোক্তা বধ্যতে মুচ্যতে চ বিজ্ঞানাত্মা—ইতি বৈশেষিকচিত্তমপ্যনুসরন্তি। স চ কর্ম্মরাশির্ভূতরাশেরাগন্তুকঃ, স্বতো নির্গুণ এব পরমাত্মৈকদেশত্বাৎ, স্বত উত্থিতা অবিদ্যা অনাগন্তুকাপি উষরবদনাত্মধর্ম্মঃ—ইত্যনয়া কল্পনয়া সাঙ্খ্যচিত্তমনুবর্ত্তন্তে। ৩

পরকীয়কল্পনান্তরমাহ—তত্রেতি। রাশিত্রয়ে কল্পিতে সতীতি যাবৎ। সন্ধিকরণমেব স্ফোরয়তি—লিঙ্গাশ্রয়শ্চেতি। তত ইত্যুক্তিপরামর্শঃ। সাঙ্খ্যত্বভয়াৎ ত্রস্তস্তো বৈশেষিকচিত্তমপ্যনুসরন্তীতি সম্বন্ধঃ। কথং তাচ্ছত্রানুসরণং, তদুপপাদয়তি—কর্ম্মরাশিরিতি। কথং নির্গুণমাত্মানং কর্ম্মরাশিরাশ্রয়তীত্যাশঙ্ক্যাহ—স পরমাত্মৈকদেশ ইতি। অন্তুত ইতি কার্য্যকরণাত্মকাদ্ ভূতরাশেরিতি যাবৎ। যদা ভূতরাশিনিষ্ঠং কর্ম্মাদি তদ্দ্বারাত্মন্যাগচ্ছতি, তদা স কর্তৃত্বাদিসংসারমনুভবতীত্যাশঙ্ক্যাহ—স কর্ত্তেতি। স্বতস্তস্ত কর্ম্মাদিসম্বন্ধত্বেন সংসারিত্বং স্যাদিতি চেন্নেত্যাহ—স চেতি। নির্গুণ এব বিজ্ঞানাত্মেতি শেষঃ। সাঙ্খ্যচিত্তানুসারার্থমেব পরেষাং প্রক্রিয়ান্তরমাহ—স্বত ইতি। নৈসর্গিক্যপ্যবিদ্যা পরস্মাদেবাভিব্যক্তা সতী তদেকদেশং বিকৃত্য তস্মিন্নেবান্তঃকরণাখ্যে তিষ্ঠতীতি বদন্তোঽনাত্মধর্ম্মোঽবিদ্যেত্যুক্ত্যা সাঙ্খ্যচিত্তমপ্যনুসরন্তীত্যর্থঃ। অবিদ্যা পরস্মাদুৎপন্না চেত্তমেবাশ্রয়েন্ন তদেকদেশমিত্যাশঙ্ক্যাহ—উষরবদিতি। যথা পৃথিব্যা জাতোঽপ্যুষরদেশস্তদেকদেশমাশ্রয়ত্যেবমবিদ্যা পরস্মাজ্জাতাপি তদেকদেশমাশ্রয়িষ্যতীত্যর্থঃ। ৩

সর্ব্বমেতৎ তার্কিকৈঃ সহ সামঞ্জস্যকল্পনয়া রমণীয়ং পশ্যন্তি, নোপনিষৎসিদ্ধান্তং সর্ব্বন্যায়বিরোধঞ্চ পশ্যন্তি। কথম্? উক্তা এব তাবৎ সাবয়বত্বে পরমাত্মনঃ সংসারিত্বসব্রণত্ব-কর্ম্মফলদেশ-সংসরণানুপপত্ত্যাদয়ো দোষাঃ। নিত্যভেদে চ বিজ্ঞানাত্মনঃ পরেণৈকত্বানুপপত্তিঃ, লিঙ্গমেব চেৎ পরমাত্মন উপচরিতদেশত্বেন কল্পিতং—ঘটকরকভূচ্ছিদ্রাকাশাদিবৎ, তথা লিঙ্গবিয়োগেঽপি পরমাত্মদেশাশ্রয়ণম্ বাসনায়াঃ। ৪

তদেতদ্ দূষয়িতুমুপক্রমতে—সর্ব্বমেতদিতি। তার্কিকৈঃ সহ সন্ধিকরণাদিকমেতৎ সর্ব্বমধিকৃত্য সামঞ্জস্যেন পূর্ব্বোক্তানাং কল্পনানামাপাতেন রমণীয়ত্বমনুভবন্তীতি যাবৎ। যথোক্তকল্পনানাং শ্রুতিন্যায়ানুসারিত্বাভাবাত্ত্যাজ্যত্বং সূচয়তি—নেত্যাদিনা। কর্ম্মদ্বয়ং প্রত্যেকং ক্রিয়াপদেন সম্বধ্যতে। নঞশ্চোভয়ত্রান্বয়ঃ। কথং যথোক্তকল্পনানামাপাতরমণীয়ত্বেন শ্রুতিন্যায়বাহ্যত্বমিতি পৃচ্ছতি—কথমিতি। যদুক্তং পরস্যৈকদেশো বিজ্ঞানাত্মেতি, তত্র তদেকদেশত্বং বাস্তবমবাস্তবং বা? প্রথমে স পরস্মাদভিন্নো ভিন্নো বেতি বিকল্প্যাদ্যং দূষয়তি—উক্তা এবেতি। আদিশব্দেন শ্রুতিস্মৃতিবিরোধো গৃহ্যতে। কল্পান্তরং প্রত্যাহ—নিত্যভেদে চেতি। ভেদা-

ভেদয়োর্বিরুদ্ধত্বাদনুপপত্তিশ্চকারার্থঃ। লিঙ্গোপাধিরাত্মা পরস্যাংশ ইতি কল্পান্তরং শঙ্কতে—লিঙ্গমেবেতি। উপচরিতত্বং কল্পিতত্বম্। লিঙ্গোপাধিনা কল্পিতঃ পরাংশো জীবস্তেত্যুক্তে স্বাপাদৌ লিঙ্গধ্বংসে বাসনা নাত্মনি স্থালিঙ্গাভাবে তদধীনজীবাভাবাৎ, ততশ্চ তদ্বিয়োগেঽপি লিঙ্গস্থা বাসনা জীবে তিষ্ঠতীতি প্রক্রিয়ানুপপন্নেতি দূষয়তি—তথেতি। ৪

অবিদ্যায়াশ্চ স্বত উত্থানমূষরবৎ—ইত্যাদিকল্পনা অনুপপন্নৈব। ন চ বাস্য-দেশব্যতিরেকেণ বাসনায়া বস্ত্বন্তরসঞ্চরণং মনসাপি কল্পয়িতুং শক্যম্; ন চ শ্রুতয়োঽনুগচ্ছন্তি "কামঃ সঙ্কল্পো বিচিকিৎসা", "হৃদয়ে হ্যেব রূপাণি", "ধ্যায়তীব লেলায়তীব", "কামা যেঽস্য হৃদি শ্রিতাঃ", "তীর্ণো হি তদা সর্ব্বান্ শোকান্ হৃদয়স্য" ইত্যাদ্যাঃ। ন চাসাং শ্রুতীনাং শ্রুতাদন্যা অর্থান্তরকল্পনা ন্যায্যা; আত্মনঃ পরব্রহ্মত্বোপপাদনার্থপরত্বাদাসাম্, এতাবন্মাত্রার্থোপক্ষয়ত্বাচ্চ সর্ব্বোপনিষদাম্। তস্মাৎ শ্রুত্যর্থকল্পনাঽকুশলাঃ সর্ব্ব এবোপনিষদর্থমন্যথা কুর্ব্বন্তি, তথাপি বেদার্থশ্চেৎ স্যাৎ, কামং ভবতু, ন মে দ্বেষঃ। ৫

যৎ তু পরস্মাদবিদ্যায়াঃ সমুত্থানমিতি, তন্নিরকারোতি—অবিদ্যায়াশ্চেতি। আদি-পদেনানাত্মধর্ম্মত্বমবিদ্যায়া গৃহ্যতে। পরস্মাদবিদ্যোৎপত্তৌ তস্যৈব সংসারঃ স্যাৎ, তয়োরৈকাধি-করণ্যাৎ। অতশ্চাবিদ্যায়াং সত্যাং ন মুক্তিঃ, ন চ তস্যাং নষ্টায়াং তৎসিদ্ধিঃ, কারণে স্থিতে কার্য্যস্যাত্যন্তনাশাযোগাৎ; কার্য্যাবিদ্যানাশে তৎকারণপরাভবস্তথা চ মোক্ষিণোঽভাবান্ মোক্ষাসিদ্ধিঃ। ন চানাত্মধর্ম্মোঽবিদ্যা, বিদ্যায়া অপি তদ্ধর্ম্মত্বপ্রসঙ্গাৎ, তয়োরেকাশ্রয়ত্বাদিতি ভাবঃ। যৎ তু লিঙ্গোপরমে তদ্গতা বাসনাত্মন্যস্তীতি,—তত্রাহ—ন চেতি। পুটকাদৌ তু পুষ্পাদ্যবয়বানামেবানুবৃত্তিরিতি ভাবঃ। ইতশ্চ বাসনায়া জীবাশ্রয়ত্বমসঙ্গতমিত্যাহ—ন চেতি।

নন্বু জীবে সমবায়িকারণে মনঃসংযোগাদসমবায়িকারণাৎ কামাদ্যুৎপত্তিরিত্যুদাহৃতশ্রুতিষু বিবক্ষ্যতে, তত্রাহ—ন চাসামিতি। দৃশ্যমানসংসারমৌপাধিকমভিধায় জীবস্য ব্রহ্মত্বোপপদানে তাৎপর্য্যং শ্রুতীনামুপক্রমোপসংহারৈকরূপ্যাদিভ্যো গম্যতে, তন্নার্থান্তরকল্পনেত্যর্থঃ। ইতশ্চ যথোক্তশ্রুতীনাং নার্থান্তরকল্পনেত্যাহ—এতাবন্মাত্রেতি। সর্ব্বাসামুপনিষদামেকরসেঽর্থে পর্য্যবসানং ফলবত্ত্বাদিলিঙ্গেভ্যো গম্যতে, তৎকথমুক্তশ্রুতীনামর্থান্তরকল্পনেত্যর্থঃ। ননূপনিষদা-মৈক্যাদর্থান্তরমপি প্রতিপাদ্যং ব্যাখ্যাতারো বর্ণয়ন্তি, তৎকথমর্থান্তরকল্পনানুপপত্তিরত আহ—তস্মাদিতি। সর্ব্বোপনিষদামৈক্যপরত্বপ্রতিভাসতুচ্ছব্দার্থঃ। নন্বু পরৈরুচ্যমানোঽপি বেদার্থো ভবত্যেব, কিমিত্যসৌ দ্বেষাদেব ত্যজ্যতে, তত্রাহ—তথাপীতি। ন চার্থান্তরস্য বেদার্থত্বং, তত্র তাৎপর্য্যলিঙ্গাভাবাদিতি ভাবঃ। ৫

ন চ "দ্বে বাব ব্রহ্মণো রূপে" ইতি রাশিত্রয়পক্ষে সমঞ্জসম্। যদা তু মূর্ত্তামূর্ত্তে তজ্জনিতবাসনাশ্চ মূর্ত্তামূর্ত্তে দ্বে রূপে, ব্রহ্ম চ রূপি তৃতীয়ম্, ন চান্যচ্চতুর্থমন্তরালে, তদৈতদনুকূলমবধারণং "দ্বে এব ব্রহ্মণো রূপে" ইতি, অন্যথা ব্রহ্মৈকদেশস্য বিজ্ঞানা-ত্মনো রূপে ইতি কল্প্যাম্, পরমাত্মনো বা বিজ্ঞানাত্মদ্বারেণেতি। তদা চ রূপে

এবেতি দ্বিবচনমসমঞ্জসম্ রূপাণীতি বাসনাভিঃ সহ বহুবচনং যুক্ততরং স্যাৎ—যে চ মূর্ত্তামূর্ত্তে বাসনাশ্চ তৃতীয়মিতি। ৬

লিঙ্গবিয়োগেঽপি পুংসি বাসনাঽস্তীত্যেতন্নিরাকৃত্য রাশিত্রয়কল্পনাং নিরাকরোতি—ন চেতি। কথং সিদ্ধান্তেঽপি যাবশব্দাদিসামঞ্জস্যং, তত্রাহ—যদেতি। রাশিত্রয়পক্ষে জীবস্য রূপমধ্যেঽন্তর্ভাবে নিষেধ্যকোটিনিবেশঃ স্যাৎ, রূপিমধ্যেঽন্তর্ভাবে শ্রুতিঃ শিক্ষণীয়েত্যাহ—অন্যথেতি। ভবত্বেবং শ্রুতেঃ শিক্ষেতি, তত্রাহ—তদেতি। রূপিমধ্যে জীবান্তর্ভাবকল্পনায়ামিতি যাবৎ। ৬

অথ মূর্ত্তামূর্ত্তে এব পরমাত্মনো রূপে, বাসনাস্তু বিজ্ঞানাত্মন ইতি চেৎ; তদা 'বিজ্ঞানাত্মদ্বারেণ বিক্রিয়মাণস্য পরমাত্মনঃ' ইতীয়ং বাচোযুক্তিরনর্থিকা স্যাৎ, বাসনায়া অপি বিজ্ঞানাত্মদ্বারত্বস্যাবিশিষ্টত্বাৎ; ন চ বস্তু বস্ত্বন্তরদ্বারেণ বিক্রিয়তে ইতি মুখ্যয়া বৃত্ত্যা শক্যং কল্পয়িতুম্। ন চ বিজ্ঞানাত্মা পরমাত্মনো বস্ত্বন্তরম্; তথা কল্পনায়াং সিদ্ধান্তহানাৎ। তস্মাৎ বেদার্থমূঢ়ানাং স্বচিত্তপ্রভবা এবমাদিকল্পনা অক্ষরবাহ্যাঃ; নহি অক্ষরবাহ্যো বেদার্থঃ বেদার্থোপকারী বা, নিরপেক্ষত্বাদ্ বেদস্য প্রমাণ্যং প্রতি। তস্মাদ্ রাশিত্রয়কল্পনা অসমঞ্জসা। ৭

বিষয়ভেদেনোপক্রমাবিরোধং চোদয়তি—অথেতি। ইত্থং ব্যবস্থায়াং জীবদ্বারা বিক্রিয়মাণস্য পরস্য রূপে মূর্ত্তামূর্ত্তে ইত্যুক্তিরযুক্তা, বাসনাকর্ম্মাদেরপি তদ্দ্বারা তৎসম্বন্ধাবিশেষাদিতি দূষয়তি—তদেতি। বিজ্ঞানাত্মদ্বারা পরস্য বিক্রিয়মাণত্বমঙ্গীকৃত্যোক্তং, তদেব নাস্তীত্যাহ—ন চেতি। তথাভূতস্যান্যথাভূতস্য চ বিক্রিয়ায়া দুরুপপাদত্বাদিত্যর্থঃ। কিঞ্চ, জীবস্য ব্রহ্মণো বস্ত্বন্তরত্বমাত্যন্তিকমনাত্যন্তিকং বা? নাদ্য ইত্যাহ—ন চেতি। ন দ্বিতীয়ো ভেদাভেদনিরাসাদিতি দ্রষ্টব্যম্। পরপক্ষদূষণমুপসংহরতি—তস্মাদিতি। এবমাদিকল্পনা রাশিত্রয়ং জীবস্য কামাদ্যাশ্রয়ত্বমিত্যাদ্যাঃ। অক্ষরবাহ্যত্বে ফলিতমাহ—ন হীতি। বেদার্থোপকারিত্বাভাবে হেতুমাহ—নিরপেক্ষত্বাদিতি। বেদার্থত্বাদ্যভাবে সিদ্ধমর্থং কথয়তি—তস্মাদিতি। ৭

"যোঽয়ং দক্ষিণেঽক্ষন্ পুরুষঃ" ইতি লিঙ্গাত্মা প্রস্তুতঃ অধ্যাত্মে, অধিদৈবে চ "য এষ এতস্মিন্ মণ্ডলে পুরুষঃ" ইতি, "তস্য" ইতি প্রকৃতোপাদানাৎ স এবোপাদীয়তে—যোঽসৌ ত্যস্যামূর্ত্তস্য রসঃ, ন তু বিজ্ঞানময়ঃ। নন্বু বিজ্ঞানময়স্যৈবৈতানি রূপাণি কস্মান্ন ভবন্তি? বিজ্ঞানময়স্যাপি প্রকৃতত্বাৎ, তস্যেতি চ প্রকৃতোপাদানাৎ। নৈবম্; বিজ্ঞানময়স্য অরূপিত্বেন বিজিজ্ঞাপয়িষিতত্বাৎ। যদি হি তস্যৈব বিজ্ঞানময়স্য এতানি মাহারজনাদীনি রূপাণি স্যুঃ, তস্যৈব "নেতি নেতি" ইত্যনাখ্যেয়রূপতয়া আদেশো ন স্যাৎ। ৮

তস্য হেত্যত্র পরকীয়প্রক্রিয়াং প্রত্যাখ্যায় স্বমতে তচ্ছব্দার্থমাহ—যোঽয়মিতি। প্রকৃতত্বাল্লিঙ্গাত্মগ্রহে জীবস্যাপি পাণিপেষবাক্যে তদ্ভাবাত্তস্যৈবাত্র তচ্ছব্দেন গ্রহঃ স্যাদিতি শঙ্কতে—নন্বিতি। প্রকৃতত্বেঽপি তস্য নির্ব্বিশেষব্রহ্মত্বেন জ্ঞাপয়িতুমিষ্টত্বান্ন বাসনাময়ং সংসাররূপং

ভবতো মুক্তমিতি পরিহরতি—নৈবমিতি। ইতশ্চ জীবস্য ন বাসনারূপিতা, কিন্তু চিত্তস্যে-ত্যাহ—যদি হীতি। নিষেধ্যকোটিপ্রবেশাদিতি ভাবঃ। ৮

'নন্বন্যস্যৈবাসাবাদেশঃ, ন তু বিজ্ঞানময়স্যেতি—ন, ষষ্ঠান্তে উপসংহারাৎ—"বিজ্ঞাতারমরে কেন বিজানীয়াৎ" ইতি বিজ্ঞানময়ং প্রস্তুত্য "স এষ নেতি নেতি" ইতি, "বিজ্ঞপয়িষ্যামি" ইতি চ প্রতিজ্ঞায়া অর্থবত্ত্বাৎ—যদি চ বিজ্ঞানময়স্যৈব অসংব্যবহার্য্যমাত্মস্বরূপং জ্ঞাপয়িতুমিষ্টং স্যাৎ প্রধ্বস্তসর্ব্বোপাধিবিষয়ম্, তত ইয়ং প্রতিজ্ঞা অর্থবতী স্যাৎ,—যেনাসৌ জ্ঞাপিতো জানাত্যাত্মানমেবাহং ব্রহ্মাস্মীতি—শাস্ত্রনিষ্ঠাং প্রাপ্নোতি, ন বিভেতি কুতশ্চন। অথ পুনরন্যো বিজ্ঞানময়ঃ, অন্যঃ 'নেতি নেতি' ইতি ব্যপদিশ্যতে, তদা অন্যদদো ব্রহ্ম, অন্যোঽহমস্মীতি বিপর্য্যয়ো গৃহীতঃ স্যাৎ, ন "আত্মানমেবাবেদহং ব্রহ্মাস্মি" ইতি। তস্মাৎ "তস্য হৈতস্য" ইতি লিঙ্গপুরুষস্যৈবৈতানি রূপাণি। ৯

নায়ং জীবস্যাদেশঃ কিন্তু ব্রহ্মণস্তটস্থস্যেতি শঙ্কয়িত্বা দূষয়তি—নন্বিত্যাদিনা। ষষ্ঠাবসানে বিজ্ঞাতারমরে কেনেত্যাত্মানমুপক্রম্য স এষ নেতি নেত্যাত্মশব্দাত্তস্যৈবাদেশোপসংহারাদিহাপি তস্যৈবাদেশো ন তটস্থস্যেত্যর্থঃ। ইতশ্চ প্রত্যগর্থস্যৈবায়মাদেশ ইত্যাহ—বিজ্ঞপয়িষ্যামীতি। তদেব সমর্থয়তে—যদীতি। কথমেতাবতা প্রতিজ্ঞার্থবত্ত্বং, তদাহ—যেনেতি। জ্ঞানফলং কথয়তি—শাস্ত্রেতি। অন্বয়মুখেনোক্তমর্থং ব্যতিরেকমুখেন সাধয়তি—অথেত্যাদিনা। বিপর্য্যয়ে গৃহীতে ব্রহ্মকণ্ডিকাবিরোধং দর্শয়তি—নাত্মানমিতি। তচ্ছব্দেন জীবপরামর্শসম্ভবে ফলিতমাহ—তস্মাদিতি। ৯

সত্যস্য চ সত্যে পরমাত্মস্বরূপে বক্তব্যে নিরবশেষং সত্যং বক্তব্যম্; সত্যস্য চ বিশেষরূপাণি বাসনাঃ; তাসামিমানি রূপাণ্যুচ্যন্তে। এতস্য প্রকৃতস্য পুরুষস্য লিঙ্গাত্মনঃ এতানি রূপাণি। কানি তানীত্যুচ্যন্তে,—যথা লোকে, মহারজনং হরিদ্রা, তয়া রক্তং—মাহারজনং যথা বাসো লোকে, এবং স্ত্র্যাদিবিষয়-সংযোগে তাদৃশং বাসনারূপং রঞ্জনাকারমুৎপদ্যতে চিত্তস্য, যেনাসৌ পুরুষো রক্ত ইত্যুচ্যতে বস্ত্রাদিবৎ; যথা চ লোকে পাণ্ড্বাবিকং—অবেরিদম্ আবিকম্ ঊর্ণাদি, যথা চ তৎ পাণ্ডুরং ভবতি, তথা অন্যদ্বাসনারূপম্; যথা লোকে ইন্দ্রগোপঃ অত্যন্ত-রক্তো ভবতি, এবমস্য বাসনারূপম্; কচিদ্বিষয়বিশেষাপেক্ষয়া রাগস্য তারতম্যম্, কচিৎ পুরুষচিত্তবৃত্ত্যপেক্ষয়া। যথা চ লোকে অগ্ন্যর্চিঃ ভাস্বরং ভবতি, তথা কচিৎ কস্যচিদ্বাসনারূপং ভবতি; যথা পুণ্ডরীকং শুক্লম্, তদ্বদপি চ বাসনারূপং কস্য-চিদ্ভবতি; যথা সকৃদ্বিদ্যুত্তম্—যথা লোকে সকৃদ্বিদ্যোতনং সর্ব্বতঃ প্রকাশকং ভবতি, তথা জ্ঞানপ্রকাশবিবৃদ্ধ্যপেক্ষয়া কস্যচিদ্বাসনারূপমুপজায়তে। ১০

নন্ লিঙ্গস্য চেদেতানি রূপাণি, কিমিত্যুপন্যস্যন্তে? পরমাত্মস্বরূপস্যৈব বক্তব্যত্বাৎ, অত

আহ—সত্যস্ত চেতি। ইন্দ্রগোপোপমানেন কৌসুম্ভস্য গতত্বান্ মহারজনং হরিদ্রেতি ব্যাখ্যাতম্। তত্র লোকপ্রসিদ্ধিং দর্শয়তি—যেনেতি। উর্ণাদীত্যাদিপদং কম্বলাদিগ্রহার্থম্। মনসি বাসনা-বৈচিত্র্যে কিং কারণমিতি, তদাহ—ক্বচিদিতি। চিত্তবৃত্তিশব্দেন সত্ত্বাদিগুণপরিণামো বিবক্ষিতঃ। ১০

নৈষাম্ আদিরন্তো মধ্যং সঙ্খ্যা বা, দেশঃ কালো নিমিত্তং বা অবধার্য্যতে, অসঙ্খ্যেয়ত্বাদ্বাসনায়াঃ, বাসনাহেতূনাঞ্চানন্ত্যাৎ। তথা চ বক্ষ্যতি ষষ্ঠে—"ইদম্ময়ঃ অদোময়ঃ" ইত্যাদি। তস্মান্ন স্বরূপসঙ্খ্যাবধারণার্থা দৃষ্টান্তাঃ—'যথা মাহারজনং বাসঃ' ইত্যাদয়ঃ; কিন্তর্হি? প্রকারপ্রদর্শনার্থাঃ—এবংপ্রকারাণি হি বাসনা-রূপাণি ইতি। ১১

পরিমিতদৃষ্টান্তোক্ত্যা বাসনানামপি পরিমিতত্বং দৃষ্টান্তদার্ষ্টান্তিকয়োঃ সাম্যাদিত্যাশঙ্ক্যাহ—নৈষামিতি। তত্র বাক্যশেষং সম্বাদয়তি—তথা চেতি। বাসনানন্ত্যাত্তদীয়পরিমিতিপ্রদর্শনে পরিমিতদৃষ্টান্তপরিগ্রহস্যাতাৎপর্য্যে কুত্র তাৎপর্য্যমিত্যাশঙ্ক্যাহ—তস্মাদিতি। প্রকারপ্রদর্শন-মেবাভিনয়তি—এবম্প্রকারাণীতি। ১১

যত্তু বাসনারূপমভিহিতমন্তে—সকৃদ্বিদ্যোতনমিবেতি, তৎ কিল হিরণ্যগর্ভস্য অব্যাকৃতাৎ প্রাদুর্ভবতস্তড়িদ্বৎ সকৃদেব ব্যক্তির্ভবতীতি; তৎ তদীয়ং বাসনারূপং হিরণ্যগর্ভস্য যো বেদ, তস্য সকৃদ্বিদ্যুত্তা ইব। 'হ বৈ' ইত্যবধারণার্থৌ; এবমেবাস্য শ্রীঃ খ্যাতির্ভবতীত্যর্থঃ; যথা হিরণ্যগর্ভস্য। এবম্ এতদ্ যথোক্তং বাসনারূপমন্ত্যং যো বেদ। ১২

অন্ত্যবাসনাদিবিশিষ্টসূত্রোপাস্তিং ফলবতীং তৎপ্রকর্ষাভিধানপূর্ব্বকমভিদধাতি—যত্ত্বিত্যা-দিনা। ব্যক্তিঃ সর্ব্বস্য বস্তুজাতস্যেতি শেষঃ। তদীয়মিত্যস্য ব্যাক্তীকরণং হিরণ্যগর্ভস্যেতি। তদেব স্ফুটয়তি—যথেত্যাদিনা। ১২

এবং নিরবশেষং সত্যস্য স্বরূপমভিধায় যত্তৎ সত্যস্য সত্যমবোচাম, তস্যৈব স্বরূপাবধারণার্থং ব্রাহ্মণমিদমারভ্যতে। অথ অনন্তরং সত্যস্বরূপনির্দ্দেশানন্তরং যৎ সত্যস্য সত্যম্, তদেবাবশিষ্যতে যস্মাৎ, অতস্তস্মাৎ সত্যস্য সত্যং স্বরূপং নির্দ্দেক্ষ্যামঃ। আদেশঃ নির্দ্দেশো ব্রহ্মণঃ। কঃ পুনরসৌ নির্দ্দেশ ইত্যুচ্যতে—নেতি নেতীত্যেবং নির্দ্দেশঃ। ১৩

বৃত্তমনূদ্যানন্তরগ্রন্থমবতারয়তি—এবমিত্যাদিনা। তস্যৈব ব্রহ্মণ ইতি সম্বন্ধঃ। কস্মাদনন্তর-মিত্যুক্তে তদর্থগ্রন্থতঃশব্দং চাপেক্ষিতং পূরয়ন্ ব্যাকরোতি—সত্যস্যেতি। ১৩

নমু কথমাভ্যাং নেতি নেতীতি শব্দাভ্যাং সত্যস্য সত্যং নির্দ্দিদিক্ষিতমিতি? উচ্যতে—সর্ব্বোপাধিবিশেষাপোহেন। যস্মিন্ন কশ্চিদ্বিশেষোঽস্তি—নাম বা রূপং বা কর্ম্ম বা ভেদো বা জাতির্ব্বা গুণো বা, তদ্দ্বারেণ হি শব্দপ্রবৃত্তির্ভবতি; ন

চৈষাং কশ্চিদ্বিশেষো ব্রহ্মণ্যস্তি; অতো ন নির্দ্দেষ্টুং শক্যতে—'ইদং তৎ' ইতি, গৌরসৌ স্পন্দতে শুক্লো বিষাণীতি যথা লোকে নির্দ্দিশ্যতে, তথা; অধ্যারোপিত-নামরূপকর্ম্মদ্বারেণ ব্রহ্ম নির্দ্দিশ্যতে—"বিজ্ঞানমানন্দং ব্রহ্ম" "বিজ্ঞানঘন এব ব্রহ্মাত্মা" ইত্যেবমাদিশব্দৈঃ। যদা পুনঃ স্বরূপমেব নির্দ্দিদিক্ষিতং ভবতি নিরস্ত-সর্ব্বোপাধিবিশেষম্, তদা ন শক্যতে কেনচিদপি প্রকারেণ নির্দ্দেষ্টুম্; তদায়-মেবাভ্যুপায়ঃ, যদুত প্রাপ্তনির্দ্দেশ-প্রতিষেধদ্বারেণ "নেতি নেতি" ইতি নির্দ্দেশঃ ।১৪

যথোক্তাদেশস্যাভাবপর্য্যবসায়িত্বং মন্বানঃ শঙ্কতে—নন্বিতি। নিরবধিকনিষেধাসিদ্ধেস্তদ-বধিত্বেন সত্যস্য সত্যং ব্রহ্ম নির্দ্দেষ্টুমিষ্টমিতি পরিহরতি—উচ্যত ইতি। ব্রহ্মণো বিধিমুখেন নির্দ্দেশে সম্ভাব্যমানে কিমিতি নিষেধমুখেন তন্নির্দ্দিশ্যতে, তত্রাহ—যস্মিন্নিতি। তদ্বিধিমুখেন নির্দ্দেষ্টুমশক্যমিতি শেষঃ। নামরূপাদ্যভাবেঽপি ব্রহ্মণি শব্দপ্রবৃত্তিমাশঙ্ক্যাহ—তদ্দ্বারেণেতি। জাত্যাদীনামন্যতমস্য ব্রহ্মণ্যপি সম্ভবাত্তদ্দ্বারা তত্র শব্দপ্রবৃত্তিঃ স্যাদিতি চেন্নেত্যাহ—ন চেতি। উক্তমর্থং বৈধর্ম্ম্যদৃষ্টান্তেন স্পষ্টয়তি—গৌরিতি। যথা জাত্যাদ্যভাবান্ন ব্রহ্মণি শব্দপ্রবৃত্তিরিতি শেষঃ। কথং তর্হি ক্বচিদ্বিধিমুখেন ব্রহ্মোপদিশ্যতে, তত্রাহ—অধ্যারোপিতেতি। বিজ্ঞানা-নন্দাদিবাক্যেষু শবলে গৃহীতশক্তিভিঃ শব্দৈর্লক্ষ্যতে ব্রহ্মেত্যর্থঃ। নমু লক্ষণামুপেক্ষ্য সাক্ষাদেব ব্রহ্ম কিমিতি ন বিবক্ষ্যতে, তত্রাহ—যথা পুনরিতি। নির্দ্দেষ্টুং লক্ষণামুপেক্ষ্য সাক্ষাদেব বক্তু-মিতি যাবৎ। তত্র শব্দপ্রবৃত্তিনিমিত্তানাং জাত্যাদীনামভাবস্যোক্তত্বাদিত্যর্থঃ। বিধিমুখেন নির্দ্দেশাসম্ভবে ফলিতমাহ—তদেতি। প্রাপ্তো নির্দ্দেশো যস্য বিশেষস্য তৎপ্রতিষেধমুখেনেতি যাবৎ। ১৪

ইদঞ্চ নকারদ্বয়ং বীপ্সাব্যাপ্ত্যর্থম্; যদ্যৎ প্রাপ্তং, তত্তন্নিষিধ্যতে; তথা চ সতি অনির্দ্দিষ্টাশঙ্কা ব্রহ্মণঃ পরিহৃতা ভবতি; অন্যথা হি নকারদ্বয়েন প্রকৃত-দ্বয়প্রতিষেধে, যদন্যৎ প্রকৃতাৎ প্রতিষিদ্ধদ্বয়াৎ ব্রহ্ম, তন্ন নির্দ্দিষ্টম্—কীদৃশং নু খলু—ইত্যাশঙ্কা ন নিবর্ত্তিষ্যতে; তথা চানর্থকশ্চ স নির্দ্দেশঃ, পুরুষস্য বিবিদিষায়া অনিবর্ত্তকত্বাৎ; "ব্রহ্ম জ্ঞপয়িষ্যামি" ইতি চ বাক্যমপরিসমাপ্তার্থং স্যাৎ। যদা তু সর্ব্বদিক্-কালাদিবিবিদিষা নিবর্ত্তিতা স্যাৎ সর্ব্বোপাধিনিরাকরণদ্বারেণ, তদা সৈন্ধবঘন-বদেকরসং প্রজ্ঞানঘনমনন্তরমবাহ্যং সত্যস্য সত্যম্ অহং ব্রহ্মাস্মীতি সর্ব্বতো নিবর্ত্ততে বিবিদিষা, আত্মন্যেবাবস্থিতা প্রজ্ঞা ভবতি। তস্মাদ্বীপ্সার্থং নেতি নেতীতি নকারদ্বয়ম্। ১৫

এবং ব্রহ্ম নির্দ্দিদিক্ষিতং চেদেকেনৈব নঞাঽলং, কৃতং দ্বিতীয়েনেত্যাশঙ্ক্যাহ—ইদং চেতি। বীপ্সয়া ব্যাপ্তিঃ সর্ব্ববিষয়সংগ্রহস্তদর্থং নকারদ্বয়মিত্যুক্তমেব ব্যনক্তি—যদ্যদিতি। বিষয়ত্বেন প্রাপ্তং সর্ব্বং ন ব্রহ্মেত্যুক্তে সত্যবিষয়ঃ প্রত্যগাত্মা ব্রহ্মেত্যেকত্বে শাস্ত্রপর্য্যবসানান্নিরাকাঙ্ক্ষ্যং শ্রোতুঃ সিধ্যতীত্যাহ—তথা চেতি। ইতিশব্দস্য প্রকৃতপরামর্শিত্বাৎ প্রকৃত মূর্ত্তামূর্ত্তাদেরন্যত্বে ব্রহ্মণো নকারপর্য্যবসানং কিমিতি নেষ্যতে, তত্রাহ—অন্যথেতি। আশঙ্কানিবৃত্ত্যভাবে দোষ-

মাহ—তথা চেতি। অনর্থকশ্চেতি চকারেণ সমুচ্চিতং দোষান্তরমাহ—ব্রহ্মেতি। উক্তমর্থমিষয়-মুখেন সমর্থয়তে—যদা স্থিতি। সর্ব্বোপাধিনিরাসেন তত্র তত্র বিষয়বেদনেচ্ছা যদা নিবর্ত্তিতা, তদা যথোক্তং প্রত্যগব্রহ্মাহমিতি নিশ্চিত্যাকাঙ্ক্ষা সর্ব্বতো ব্যাবর্ত্ততে, তেন নির্দ্দেশস্য সার্থকত্বং, যদা চোক্তরীত্যা ব্রহ্মাস্মেত্যেব প্রজ্ঞাঽবস্থিতা ভবতি, তদা প্রতিজ্ঞাবাক্যমপি পরিসমাপ্তার্থং স্যাদিতি যোজনা। বীপ্সাপক্ষমুপসংহরতি—তস্মাদিতি। ১৫

নন্থ মহতা যত্নেন পরিকরবন্ধং কৃত্বা কিং যুক্তমেবং নির্দ্দেষ্টুং ব্রহ্ম? বাঢ়ম্; কস্মাৎ? ন হি—যস্মাৎ "ইতি ন, ইতি ন—ইত্যেতস্মাৎ ইতি" ইতি ব্যাপ্তব্যপ্রকারা নকারদ্বয়বিষয়া নির্দ্দিশ্যন্তে, যথা 'গ্রামো গ্রামো রমণীয়ঃ' ইতি, অন্যৎ পরং নির্দ্দেশনং নাস্তি; তস্মাদয়মেব নির্দ্দেশো ব্রহ্মণঃ। যদুক্তম্,—"তস্যোপনিষৎ সত্যস্য সত্যম্" ইতি, এবংপ্রকারেণ সত্যস্য সত্যং তৎ পরং ব্রহ্ম; অতো যুক্তমুক্তং নামধেয়ং ব্রহ্মণঃ; নামৈব নামধেয়ম্; কিং তৎ? সত্যস্য সত্যম্—প্রাণা বৈ সত্যম্, তেষামেষ সত্যমিতি ॥ ১০৮ ॥ ৬ ॥

ইতি দ্বিতীয়াধ্যায়স্য তৃতীয়-ব্রাহ্মণভাষ্যম্ ॥ ২ ॥ ৩ ॥

আদেশস্য প্রক্রমানমুগুণত্বমাশঙ্ক্যানন্তরবাক্যেন পরিহরতি—নহীত্যাদিনা। ন হীতি প্রতীকোপাদানম্। যস্মাদিত্যস্য হি শব্দার্থস্য তস্মাদিত্যনেন সম্বন্ধঃ। ব্যাপ্তব্যাঃ সংগ্রাহ্যা বিষয়ীকর্ত্তব্যা যে প্রকারাঃ, তে নকারদ্বয়স্য বিষয়াঃ সন্তো নির্দ্দিশ্যন্ত ইতি নেতি নেত্যেত-স্মাদিত্যনেন ভাগেনেতি যোজনা। ইতিশব্দাভ্যাং ব্যাপ্তব্যসর্ব্বপ্রকারসংগ্রহে দৃষ্টান্তমাহ—যথেতি। গ্রামো গ্রামো রমণীয় ইত্যুক্তে রাজ্যনিবিষ্টরমণীয়সর্ব্বগ্রামসংগ্রহবৎ প্রবৃত্তেঃপীতি-শব্দাভ্যাং বিষয়ভূতসর্ব্বপ্রকারসংগ্রহে নকারাভ্যাং তন্নিষেধসিদ্ধিরিত্যর্থঃ। যথোক্তান্নিষেধ-রূপান্নির্দ্দেশাদন্যন্নির্দ্দেশনং যস্মাদ্ ব্রহ্মণো ন পরমস্তি, তস্মাদিত্যুপসংহারঃ। অথেত্যাদি বাক্যং প্রকৃতোপসংহারত্বেন ব্যাচষ্টে—যদুক্তমিত্যাদিনা। ১০৮। ৬।

ইতি বৃহদারণ্যকোপনিষদ্ভাষ্যটীকায়াং দ্বিতীয়াধ্যায়স্য তৃতীয়ং ব্রাহ্মণম্। ২। ৩।

**ভাষ্যানুবাদ।**—কার্য্যরূপে ও করণরূপে বিভক্ত হইয়া অধ্যাত্ম ও অধিদৈবতভাবাপন্ন সত্য-শব্দবাচ্য ব্রহ্মের উপাধিভূত মূর্ত্ত ও অমূর্ত্তরূপের বিভাগ বর্ণিত হইয়াছে; এখন পূর্ব্বোক্ত এই করণাত্মক লিঙ্গদেহাভিমানী পুরুষের স্বরূপ প্রদর্শন করিব—পুরুষের যে রূপটি বাসনাময় এবং মূর্ত্ত ও অমূর্ত্ত পদার্থনিচয়ের বাসনাত্মক বিজ্ঞানের সহযোগে পটগত ও ভিত্তিগত চিত্রের ন্যায় বৈচিত্র্যসম্পন্ন, মায়া ইন্দ্রজাল ও মৃগতৃষ্ণাসদৃশ এবং সর্ব্ববিধ ব্যবহারের আশ্রয়স্বরূপ, 'ইহাই এক-মাত্র আত্মা' বলিয়া বৈনাশিক ( বিজ্ঞানবাদী ) বৌদ্ধগণ ( ১ ) যাহাতে আত্মভ্রমে

( ১ ) তাৎপর্য্য—বৌদ্ধসম্প্রদায় বহুভাগে বিভক্ত, বিজ্ঞানবাদী সম্প্রদায় তাহাদের অন্যতম। বিজ্ঞানবাদী বৌদ্ধগণ বলেন, প্রতিক্ষণে উৎপত্তি-ধ্বংসশীল বুদ্ধিবিজ্ঞানই আত্মা

পতিত হইয়া থাকে। আবার এই বাসনাত্মক রূপটি বস্ত্রগত শুক্লাদি রূপের ন্যায় দ্রব্য-পদার্থ আত্মার গুণ বলিয়া নৈয়ায়িক ও বৈশেষিকগণ যাহাকে বুঝিয়াছেন; এবং সাংখ্যাচার্য্যগণও যাহাকে—আত্মার ভোগাপবর্গসাধনে প্রবৃত্ত ত্রিগুণাত্মক প্রকৃতির পরিণামভূত একটি স্বতন্ত্র বস্তু বলিয়া মনে করেন। ১

কোন কোন ঔপনিষদম্মন্যও (যাহারা আপনাকে উপনিষৎ-বিদ্যায় অভিজ্ঞ মনে করে, সেই ভর্তৃপ্রপঞ্চপ্রভৃতিও) এইরূপ সিদ্ধান্তপ্রণালী রচনা করিয়া থাকেন যে, মূর্ত্ত ও অমূর্ত্তসমষ্টি একভাগ, পরমাত্মসমষ্টি তাহার অপরভাগ, আর তদুভয়ের অতিরিক্ত তৃতীয় ভাগ হইতেছে—অজাতশত্রু-প্রবোধিত কর্ত্তা ভোক্তা বিজ্ঞানময় আত্মার (জীবের) সহিত সম্মিলিত এবং কর্ম্ম, উপাসনা ও প্রাক্তন জ্ঞান-সংস্কারসমষ্টি। ইহার মধ্যে কর্ম্মরাশি হইতেছে—প্রযোজক বা প্রেরক, আর পূর্ব্বোক্ত মূর্ত্তামূর্ত্তসমষ্টি ও সাধনসমূহ হইতেছে—তাহার প্রযোজ্য (প্রেরণীয়) ইতি। ২

তাঁহারা এইরূপে ত্রিবিধ রাশি কল্পনা করিয়া কর্ম্মরাশিকে লিঙ্গদেহাশ্রিত বলিয়া স্বীকার করতঃ তার্কিকগণের সহিত সন্ধি করিয়া থাকেন (সামঞ্জস্যের চেষ্টা করেন); পরে তাহা হইতেও ভীত হইয়া, পাছে সাংখ্যসিদ্ধান্ত আসিয়া পড়ে, এই ভয়ে আবার বলেন যে, পুষ্পাশ্রিত গন্ধ যেরূপ পুষ্পবিনাশেও যত্নরক্ষিত তৈলে বর্ত্তমান থাকে, তদ্রূপ সমস্ত কর্ম্মরাশিও লিঙ্গদেহের বিয়োগে পরমাত্মার একাংশ অবলম্বন করিয়া বিদ্যমান থাকে। পরমাত্মার সেই অংশটি নিজে নির্গুণ হইলেও আগ-

---

এবং সত্য বস্তু, এতদ্ভিন্ন আর সমস্তই এই বুদ্ধির পরিণাম বা কল্পনামাত্র। জ্ঞান না থাকিলে বস্তু সত্তায় কোনও প্রমাণ নাই; সুতরাং জ্ঞানাতিরিক্ত কোন বস্তুর অস্তিত্ব স্বীকার করিবার আবশ্যক নাই; সুতরাং বাহ্য ও আন্তর অন্য সমস্ত পদার্থই কল্পনাপ্রসূত; আমরা মনে করি বলিয়াই সে সমুদয় আছে, নচেৎ তাহাদের অস্তিত্বে কোনই প্রমাণ নাই। অধিকন্তু বুদ্ধিও ক্ষণিক—উৎপন্ন হইয়া পরক্ষণেই ধ্বংস প্রাপ্ত হয়, এইরূপ বিজ্ঞানপ্রবাহ অনন্তকাল চলিয়া আসিতেছে। এই বিজ্ঞান বা বিজ্ঞানপ্রবাহই আত্মা, তদতিরিক্ত আত্মা বলিয়া কোন পদার্থ নাই।

নৈয়ায়িক ও বৈশেষিকগণ বলেন, আত্মা নিত্য ও বিভু (ব্যাপক) দ্রব্য পদার্থ; জ্ঞান তাহার গুণ; জ্ঞান ও তজ্জনিত সংস্কার আত্মাকে আশ্রয় করিয়া থাকে; মন তাহার জ্ঞান-সাধন মাত্র।

সাংখ্যাচার্য্যেরা বলেন, আত্মা নির্গুণ ও নিষ্ক্রিয়, আত্মার ভোগ ও মুক্তি এই উভয়বিধ প্রয়োজন সম্পাদনের জন্য ত্রিগুণাত্মিকা প্রকৃতির বিচিত্র পরিণাম হইয়া থাকে। প্রকৃতির প্রথম পরিণাম—বুদ্ধি। বুদ্ধিই সাক্ষাৎসম্বন্ধে আত্মার ভোগাপবর্গ নির্ব্বাহ করিয়া থাকে।

স্তুক অন্যদীয় কর্ম্মসংযোগে সগুণ হইয়া থাকে; সেই বিজ্ঞানময় আত্মাই কর্ত্তা ভোক্তা বদ্ধ ও মুক্ত বলিয়াও পরিচিত হইয়া থাকে; এইরূপে তাঁহারা বৈশেষিক-দর্শনোক্ত সিদ্ধান্তেরও অনুসরণ করেন। তাহার পর আবার বলেন, সেই কর্ম্মরাশিও মূর্ত্তা-মূর্ত্ত ভূতরাশি হইতে আসিয়া উপস্থিত হয়—আগন্তুক; কারণ, পরমাত্মার একদেশ বিধায় উহা স্বভাবতঃ বিজ্ঞানময় ও নির্গুণ। ভূমি হইতে জাত উষরত্ব (মৃত্তিকার ক্ষারভাব) যেমন ভূমির একাংশমাত্রে আশ্রিত থাকে, তেমনি পরমাত্মা হইতে উৎপন্ন স্বাভাবিক অবিদ্যাও সম্পূর্ণ পরমাত্মাকে আশ্রয় না করিয়া তাঁহার এক-দেশকেই আশ্রয় করিয়া থাকে; সুতরাং অবিদ্যা অবশ্যই আত্ম-ধর্ম্ম হইতে পারে, এইরূপে সাংখ্যবাদীরও চিত্তবৃত্তির অনুসরণ করিয়া থাকেন। ৩

তাঁহারা তার্কিকগণের সহিত সামঞ্জস্য-রক্ষার পক্ষে এ সমস্ত কথাকে অতি রমণীয় বলিয়া মনে করেন, কিন্তু ইহাতে যে, উপনিষদের সিদ্ধান্ত-হানি বা যুক্তি-বিরোধ ঘটে, তাহা দেখিতে পান না। কি প্রকার? পরমাত্মার সাবয়বত্ব স্বীকার করিলে যে, তাহার সংসারিত্ব, সবিকারত্ব এবং কর্ম্মফলানুসারে স্বর্গাদি লোকে গমনাদির অনুপপত্তি বা অসঙ্গতি দোষ ঘটে, এ কথা পূর্ব্বেই বলা হইয়াছে। বিশেষতঃ পরমাত্মার সহিত জীবের চিরন্তন ভেদ স্বীকার করিলে যে, আর কখনও তদুভয়ের একত্ব সংঘটিত হইতে পারে না, তাহাও মনে করেন না। যদি বল, ঘট ও করকাদি-উপাধিযুক্ত ঘটাকাশাদির ন্যায় লিঙ্গদেহই পরমাত্মার উপচরিত দেশরূপে কল্পিত হইতে পারে; তাহা হইলেও সুষুপ্তি-সময়ে লিঙ্গদেহের বিয়োগ হওয়ায়, [তদুপহিত জীবভাবেরও বিলোপ হইয়া যায়], সুতরাং লিঙ্গদেহস্থ বাসনা পরমাত্মাকেই আশ্রয় করিতে পারে; [তাহা হইলে লিঙ্গদেহবিয়োগের পরে সংস্কাররাশি যে, জীবকে আশ্রয় করিয়া থাকে, তোমাদের এই কথা অসঙ্গত হইয়া পড়ে]। ৪

তাহার পর, উষর দেশের ন্যায় অবিদ্যাকেও যে, আত্মা হইতে উৎপন্ন উপাধি-রূপে কল্পনা করা হইয়াছে, সে সমস্ত কল্পনাও কোন রকমেই সঙ্গত হয় না; কারণ, সংস্কার যে, আশ্রয়বস্তু ছাড়িয়া কখনও অপর বস্তুতে সংক্রামিত হইতে পারে, ইহা ত মনে মনেও কল্পনা করা যাইতে পারে না। নিম্নোদ্ধৃত শ্রুতিসমূহও এ কথা সমর্থন করিতেছে না,—'কাম, সংকল্প, সংশয় প্রভৃতি [মনেরই ধর্ম্ম]', 'এ সমস্ত রূপ হৃদয়গতই বটে', 'যেন ধ্যানই করে, যেন স্পন্দনই করে' 'যে সমস্ত কামনা এই উপাসকের হৃদয়াশ্রিত', 'তখন হৃদয়ের সমস্ত শোক উত্তীর্ণ হন' ইত্যাদি। আর উল্লিখিত শ্রুতিগুলির যে, যথাশ্রুত অর্থ ছাড়া অর্থান্তরও কল্পনা

করা যাইতে পারে, তাহাও নহে; কেননা, আত্মার পরব্রহ্মত্ব-প্রতিপাদনেই ঐ সমস্ত শ্রুতির তাৎপর্য্য, এবং সমস্ত উপনিষৎশাস্ত্রও শুধু এই বিষয়টির প্রতিপাদনেই পরিসমাপ্ত হইয়াছে। এই জন্যই, যাহারা শ্রুতির অর্থ নিরূপণে কুশল নয়, তাহারাই উপনিষদের অর্থ বিকৃত করিয়া অন্যপ্রকার কল্পনা করিয়া থাকে; তথাপি সেগুলি যদি বেদানুমোদিত অর্থ হইত, তবে কোন ক্ষতি ছিল না, কারণ, তাহাতে ত আমাদের কোন প্রকার বিদ্বেষ নাই। ৫

বিশেষতঃ পূর্ব্বোক্ত রাশিত্রয়কল্পনার পক্ষে 'দ্বে বাব ব্রহ্মণো রূপে' ইত্যাদি বাক্যও সুসঙ্গত হয় না। যদি মূর্ত্তামূর্ত্ত ভূতদ্বয় ও তজ্জনিত বাসনারাশি, এতৎ-সমষ্টিকে দ্বিবিধ রূপ এবং ব্রহ্মকে উক্ত রূপের আশ্রয়ভূত তৃতীয় রূপ বলিয়া ধরা হয়, এবং মধ্যে এতদতিরিক্ত চতুর্থ কোনও কিছু ধরা না হয়, তাহা হইলেই "দ্বে বাব ব্রহ্মণো রূপে" এইরূপ দ্বিরূপাবধারণ সঙ্গত হইতে পারে; পক্ষান্তরে এ কথা অস্বীকার করিলে ফলতঃ ব্রহ্মের একদেশভূত বিজ্ঞানাত্মা জীবেরই এই দুইটি রূপ কল্পিত হইয়া পড়ে, অথবা বিজ্ঞানাত্মার দ্বিবিধ রূপ হওয়ায়, তদ্দ্বারা পরমাত্মারও রূপদ্বয়ই কল্পিত হইতে পারে। তাহা হইলে 'নিশ্চয়ই দুইটি রূপ' এই প্রকার অবধারণ সঙ্গত হইত না, বরং উক্ত বাসনারাশির সহিত মিলিতভাবে বহু রূপ সংঘটিত হওয়ায় 'রূপাণি' এইরূপ বহুবচন নির্দ্দেশ করাই অপেক্ষাকৃত সমীচীন হইত; মূর্ত্ত ও অমূর্ত্তভেদে দুই, আর বাসনারাশি তাহার তৃতীয় রূপ; [ সুতরাং বহুবচন নির্দ্দেশই সঙ্গত হইত ]। ৬

যদি বল, মূর্ত্তামূর্ত্ত রূপ দুইটিই পরমাত্মার যথার্থ রূপ, আর বাসনাসমূহ কেবল বিজ্ঞানাত্মা—জীবেরই রূপ, পরমাত্মার নহে; তাহা হইলেও, তোমার 'বিজ্ঞানাত্মা দ্বারা ( জীবরূপে ) বিকারভাবাপন্ন ব্রহ্মের' এরূপ কথা বলা নিরর্থক হইয়া পড়ে; কারণ, বাসনা যেমন বিজ্ঞানাত্মার বিকার সাধন করে, তেমনি তদ্দ্বারা পরমাত্মারও বিকার সমুৎপাদন করিতে পারে; কার্য্যকারণভাবের কিছুমাত্র বৈষম্য নাই। বিশেষতঃ এক বস্তু যে, অপর বস্তুর বিকার দ্বারা সত্য সত্যই বিকৃত হইয়া যায়, এরূপ কল্পনাও কখনই সমীচীন হইতে পারে না। আর জীবাত্মা যে, পরমাত্মা হইতে পৃথক্ একটি স্বতন্ত্র বস্তু, তাহাও নহে; কেননা, সেরূপ কল্পনায় তোমারই সিদ্ধান্তের ব্যাঘাত ঘটে। অতএব বলিতে হইবে যে, যাহারা বেদার্থবিজ্ঞানে বিমূঢ়, তাহারাই এবংবিধ বহুতর অসার কল্পনা করিয়া থাকে; তাহাদের ঐজাতীয় সমস্ত কল্পনাই অক্ষর-বাহ্য অর্থাৎ শব্দার্থবহির্ভূত; আর অক্ষর-বাহ্য কল্পনা কখনই বেদার্থ বা বেদার্থের উপযোগী ( পোষক ) বলিয়া গৃহীত হইতে পারে না; কারণ,

স্বতঃপ্রমাণ বেদশাস্ত্র আপনার প্রামাণ্যের জন্য অপর কোনও প্রমাণের অপেক্ষা করে না, (উহা স্বতঃপ্রমাণ); অতএব উক্ত প্রকার রাশিত্রয় কল্পনা করা কখনই সুসঙ্গত হয় না। ৭

[এইরূপে পরকীয় সিদ্ধান্ত খণ্ডন করিয়া এখন স্বমতে 'তৎ' পদের অর্থ বলিতেছেন—] 'যঃ অয়ং দক্ষিণে অক্ষন্ পুরুষঃ' এই বাক্যে দেহসম্বন্ধ যে লিঙ্গাত্মা বর্ণিত হইয়াছে, এবং 'যঃ এষঃ এতস্মিন্ মণ্ডলে পুরুষঃ' এই বাক্যে যে আধি-দৈবিক পুরুষ উক্ত হইয়াছে, এখানে পূর্ব্বোক্ত-পরামর্শী 'তস্য' পদের প্রয়োগ থাকায় সেই আধ্যাত্মিক ও আধিদৈবিক পুরুষই 'যোঽসৌ তস্য অমূর্ত্তস্য রসঃ' বাক্যে পরিগৃহীত হইয়াছে, কিন্তু বিজ্ঞানময় (জীবাত্মা) নহে। ভাল কথা, এখানে যখন বিজ্ঞানময় জীবাত্মারও প্রসঙ্গ রহিয়াছে এবং 'তস্য' পদেও যখন বর্ণিত বিষয়েরই উল্লেখ করা হইয়াছে, তখন উল্লিখিত রূপগুলি সেই বিজ্ঞানময় আত্মারই রূপ হইবে না কেন? না,—এরূপ হইতে পারে না; কারণ, এখানে বিজ্ঞানময় আত্মার নীরূপভাব জ্ঞাপন করাই শ্রুতির অভিপ্রেত। উক্ত মাহারজ-নাদি রূপগুলি যদি বিজ্ঞানময়েরই যথার্থ রূপ হইত, তাহা হইলে, 'নেতি নেতি' বলিয়া তাহাকেই আবার অরূপভাবে উপদেশ করা কখনই সঙ্গত হইত না। ৮

বলিতে পার যে, অন্যের সম্বন্ধেই এই অরূপভাবের উপদেশ, জীবাত্মার সম্বন্ধে নহে। না—সে কথাও সঙ্গত হয় না; কারণ, ষষ্ঠ অধ্যায়ের শেষে 'অরে মৈত্রেয়ি, বিজ্ঞাতাকে আবার কিসের দ্বারা জানিবে', এইরূপে বিজ্ঞানময় আত্মার প্রসঙ্গের পর 'স এব নেতি নেতি' বাক্যে সেই বিজ্ঞানময় আত্মারই উপসংহার করা হইয়াছে। তাহার পর, "বিজ্ঞপয়িষ্যামি" বলিয়া প্রথমে যে প্রতিজ্ঞা করিয়াছেন, তাহার সার্থকতা রক্ষাও ইহার অপর কারণ; কেন না, এখানে যদি বিজ্ঞানময় আত্মার সংসারধর্ম্মরহিত সর্ব্বোপাধি-বিনির্ম্মুক্ত স্বরূপটি—যাহা জানিলে, শিষ্য 'অহং ব্রহ্মাস্মি' বলিয়া আত্মাকে বুঝিতে পারেন, শাস্ত্রার্থে দৃঢ় নিষ্ঠা লাভ করিতে পারেন, এবং কোথা হইতেও ভীত না হন, অর্থাৎ সর্ব্বভয়বিনির্ম্মুক্ত হইতে পারেন, সেই রূপটি জ্ঞাপন করাই যদি অভিপ্রেত হয়,—তাহা হইলেই ঐরূপ প্রতিজ্ঞার সাফল্য রক্ষা পাইতে পারে; নচেৎ ঐরূপ প্রতিজ্ঞার কোনও প্রয়োজন থাকে না। আর বিজ্ঞানময় আত্মা যদি পরমাত্মা হইতে স্বতন্ত্র পদার্থ হয় এবং 'নেতি নেতি' বাক্যে যদি সেই বিজ্ঞানময় হইতে পৃথক্ আত্মার কথাই উপদিষ্ট হইয়া থাকে, তাহা হইলে উপদেশ-প্রাপ্ত শিষ্য এইরূপই বুঝিত যে, ব্রহ্ম একটি পৃথক্ পদার্থ, এবং আমিও তাঁহা হইতে সম্পূর্ণ স্বতন্ত্র; সুতরাং সে কখনই আপনাকে

'অহং ব্রহ্মাস্মি' বলিয়া অবগত হইতে পারিত না। অতএব অবশ্যই স্বীকার করিতে হইবে যে, "তস্য হৈতস্য" ইত্যাদি বাক্যে যে সমস্ত রূপ প্রদর্শিত হইয়াছে, সে সমস্ত লিঙ্গ পুরুষেরই রূপ, (জীবাত্মার রূপ নহে)। ৯

বিশেষতঃ সত্যের সত্য পরমাত্মার প্রকৃত স্বরূপ বলিতে হইলে তাহা নিঃশেষ করিয়া বলাই সঙ্গত। 'সত্যের' বিশিষ্ট স্বরূপ হইতেছে বাসনা (সংস্কার-সমূহ); উল্লিখিত রূপগুলি সেই বাসনা-সমূহের সম্বন্ধেই উপদিষ্ট হইতেছে। যথোক্ত লিঙ্গ পুরুষের এই যে সমস্ত রূপ, সে সমস্ত রূপ কি কি, তাহা বলা হইতেছে—মহারজন অর্থ—হরিদ্রা, তদ্দ্বারা রঞ্জিত বস্ত্রকে বলে 'মাহারজন'; জগতে মাহারজন বস্ত্র যেরূপ রূপে রঞ্জিত হয়, স্ত্রী প্রভৃতি বিষয়বিশেষের সংযোগে চিত্তেও সেইরূপ রঞ্জনাত্মক বাসনার সমুদ্ভব হয়, যাহার দরুণ সেই ব্যক্তিকে বস্ত্রাদির তুলনায় 'রক্ত' বলিয়া নির্দ্দেশ করা হইয়া থাকে; এবং জগতে পাণ্ডুবর্ণ আবিক—অবি অর্থ মেষ, তাহার রোম প্রভৃতিকে বলে 'আবিক', তাহা যেমন পাণ্ডুর বর্ণ (শ্বেত রক্তমিশ্রিত ঈষৎ রক্তাভ) হয়, কোন কোন বাসনারও তাদৃশ রূপ হয়; অথবা জগতে ইন্দ্রগোপ (একজাতীয় কীট) যেমন অত্যন্ত রক্তবর্ণ হয়, ইহার বাসনার রূপও কখন কখন সেরূপ সঙ্ঘটিত হয়; কখনও বা বিশেষ বিশেষ বিষয়ের সংযোগানুসারে বাসনাগত রাগের তারতম্যও হইয়া থাকে, কখনও বা গ্রহীতা পুরুষের চিত্তগত বৃত্তিবৈচিত্র্য অনুসারেও রাগের তারতম্য ঘটিয়া থাকে। অগ্নির শিখা যেরূপ ভাস্বর (ঈষৎ রক্তাভ) হয়, সময়বিশেষে কোন কোন লোকের বাসনাও ঠিক সেইরূপ রূপেই প্রাদুর্ভূত হয়; পুণ্ডরীক (শ্বেতপদ্ম) যেরূপ শুক্লবর্ণ, সেরূপও কোন কোন সময়ে বাসনার রূপ হইয়া থাকে; অথবা বিদ্যুৎ যেমন একসঙ্গে সর্ব্বপ্রকাশক হয়, জ্ঞানালোক সমুন্নত থাকিলে, কোন কোন লোকের বাসনাও তেমনই সর্ব্বপ্রকাশক হইয়া থাকে। ১০

বাসনার যত প্রকার রূপ আছে, সে সমুদয়ের আদি, মধ্য, অন্ত, কিংবা সংখ্যা স্থির করা যায় না, এবং দেশ, কাল বা নিমিত্তও (যাহা অবলম্বনে বাসনার ভিন্ন ভিন্ন রূপ প্রকটিত হইয়া থাকে, সেই কারণও) নির্ণয় করা যায় না; কারণ, বাসনারাশি নিজে অসংখ্য, এবং সে সমুদয়ের হেতু বা উৎপত্তির কারণও অনন্ত। এই উপনিষদেরই ষষ্ঠ অধ্যায়ে বলিবেন—"ইদম্ময়ঃ অদোময়ঃ" অর্থাৎ এই প্রকার ও অমুকপ্রকার ইত্যাদি। অতএব বুঝিতে হইবে যে, এখানে "যথা মাহারজনং বাসঃ" ইত্যাদি যে সমস্ত দৃষ্টান্ত প্রদর্শিত হইয়াছে, সেগুলি বাসনার স্বরূপ বা সংখ্যা নিরূপণের জন্য নহে; তবে কি? না, কেবল প্রকার প্রদর্শনের জন্য

মাত্র, অর্থাৎ বাসনা-সমূহের যে, এই জাতীয় বহু প্রকার রূপ আছে, তাহা জ্ঞাপনের জন্যই উদাহরণস্বরূপে কয়েকটি দৃষ্টান্ত প্রদর্শন করা হইয়াছে মাত্র। ১১

আর সর্ব্বশেষে যে, সকৃৎ-বিদ্যোতনসাদৃশ্যে বাসনার একটি বিশেষ রূপ প্রদর্শিত হইয়াছে, তাহাও কেবল, অব্যাকৃত আত্মশক্তি হইতে প্রাদুর্ভূত হিরণ্য-গর্ভের অভিব্যক্তি যে, বিদ্যুদ্বিকাশের ন্যায় যুগপৎ বা একই বারে হইয়া থাকে, তৎপ্রদর্শনার্থ মাত্র। যে ব্যক্তি হিরণ্যগর্ভের তাদৃশ বাসনাময় অভিব্যক্তি অবগত হয়, তাহারও বিদ্যুতের ন্যায় যুগপৎ সর্ব্বাবভাসক জ্ঞান-দীপ্তি প্রকাশ পাইয়া থাকে, অভিপ্রায় এই যে, যে লোক বাসনার শেষোক্ত রূপটি জানে, হিরণ্যগর্ভের ন্যায় তাহারও শ্রী অর্থাৎ শোভা ও খ্যাতি বৃদ্ধি পাইয়া থাকে। শ্রুতির 'হ' ও 'বৈ' শব্দের অর্থ—অবধারণ। ১২

এইরূপে নিঃশেষ ভাবে সত্যের স্বরূপ নিরূপণ করিয়া 'সত্যের সত্য' বলিয়া যাহার নির্দ্দেশ করা হইয়াছে, এখন সেই ব্রহ্মেরই স্বরূপাবধারণের জন্য এই বাক্যটি আরব্ধ হইতেছে—অথ অর্থ—অনন্তর, অর্থাৎ 'সত্যে'র স্বরূপাবধারণের পর, যাহা সেই সত্যেরও সত্য—সত্যতাসম্পাদক, তাহার স্বরূপাবধারণ করা এখনও অবশিষ্ট রহিয়াছে, সেই হেতু অতঃপর তাহার স্বরূপ নির্দ্দেশ করিব। আদেশ অর্থ—ব্রহ্মের স্বরূপ নির্দ্দেশ ; এই নির্দ্দেশ আবার কিরূপ, তাহা বলিতেছেন—"নেতি নেতি", অর্থাৎ তাহার সেই রূপ নির্দ্দেশ এই প্রকারই বটে। ১৩

ভাল, যিনি 'সত্যের সত্য' ব্রহ্ম, 'নেতি নেতি' শব্দে তাঁহার স্বরূপ নির্দ্দেশ করা সম্ভব হইতে পারে কিরূপে? হ্যাঁ, বলা হইতেছে—সর্ব্বপ্রকার উপাধি-নিষেধ দ্বারা তাহা হইতে পারে। যাহাতে নাম, রূপ, কর্ম্ম, স্বভাবভেদ, জাতি, গুণ বা রূপ প্রভৃতি কোনও বিশেষ ধর্ম্ম বিদ্যমান আছে, তদ্বিষয়েই সেই সকল নাম-রূপাদি বিশেষ বিশেষ ধর্ম্ম অবলম্বন করিয়া শব্দব্যবহার হইতে পারে, কিন্তু যাহাতে সেই সমুদয় বিশেষ ধর্ম্ম আদৌ নাই, [ তাহাতে শব্দের প্রবৃত্তি বা ব্যবহার হইবে কিরূপে? ]। ব্রহ্মে ত উল্লিখিত ধর্ম্মের কোন একটি ধর্ম্মও নাই ; সুতরাং 'শৃঙ্গযুক্ত শুক্লবর্ণ এই গোটি গমন করিতেছে' বলিয়া যেমন গোর নির্দ্দেশ করা হইয়া থাকে, তেমনি 'এটি ব্রহ্ম' বলিয়া কখনই ব্রহ্মের নির্দ্দেশ করিতে পারা যায় না। এই জন্যই 'ব্রহ্ম বিজ্ঞান ও আনন্দস্বরূপ' 'বিজ্ঞানঘন আত্মাই ব্রহ্ম' ইত্যাদি শব্দসমূহ ব্রহ্মে নাম, রূপ ও কর্ম্ম সমা-রোপণপূর্ব্বক তাহার সাহায্যেই ব্রহ্মের নির্দ্দেশ করিয়া থাকে। পক্ষান্তরে, যখন তাঁহার সর্ব্বোপাধিবিনির্ম্মুক্ত নির্ব্বিশেষ স্বরূপের নির্দ্দেশ করাই অভিপ্রেত

হয়, তখন ত কোন প্রকারেই তাহা নির্দ্দেশ করিতে পারা যায় না; তখন কেবল আরোপিত ধর্ম্মগুলির প্রতিষেধ দ্বারা 'নেতি নেতি' বলিয়া নির্দ্দেশই তাঁহার স্বরূপ-নির্দ্দেশের একমাত্র উপায়। ১৪

'নেতি নেতি' বাক্যে 'ন' দুইটি বীপ্সার্থে প্রযুক্ত হইয়াছে। বীপ্সা অর্থ—ব্যাপকতা বা সাকল্য; সুতরাং ইহা হইতে বুঝিতে হইবে যে, ব্রহ্মেতে যে সমস্ত বিশেষ ধর্ম্মের প্রাপ্তির সম্ভাবনা ছিল, তৎসমস্তই নিষিদ্ধ হইতেছে; তাহার ফলে, উক্ত শ্রুতিতে ব্রহ্মের স্বরূপ নির্দ্দেশ করা হয় নাই বলিয়া যে, আশঙ্কা হইয়াছিল, তাহাও পরিহৃত হইল; নচেৎ দুই 'ন' দ্বারা যদি কেবল দুইটিমাত্র বিষয়ই নিষিদ্ধ হইত, তাহা হইলে, ব্রহ্ম যে, সেই নিষিদ্ধ পদার্থ দুইটির অতিরিক্ত, সম্পূর্ণ পৃথক্ পদার্থ, তাহা অনির্দ্দিষ্টই থাকিয়া যাইত; সুতরাং 'ব্রহ্ম কি প্রকার'? এই আকাঙ্ক্ষারও কিছুমাত্র নিবৃত্তি হইত না; অতএব জিজ্ঞাসু ব্যক্তির জিজ্ঞাসা-নিবর্ত্তক নয় বলিয়াই ঐরূপ নির্দ্দেশও নিশ্চয়ই নিরর্থক হইয়া পড়িত; এবং "ব্রহ্ম জ্ঞপয়িষ্যামি" (ব্রহ্মোপদেশ দিব) এই প্রতিজ্ঞাবাক্যও অসমাপ্ত থাকিয়া যাইত। সর্ব্বপ্রকার বিশেষ ধর্ম্মের প্রতিষেধের ফলে যখন দিক্‌কালাদি অব্রহ্ম বস্তু বিষয়ে জানিবার ইচ্ছা সম্পূর্ণরূপে নিবৃত্ত হইয়া যায়, তখনই জিজ্ঞাসুর বিবিদিষা (জানিবার ইচ্ছা) সমূলে নিবৃত্ত হইয়া যায়, এবং তখনই 'আমি হইতেছি সৈন্ধবপিণ্ডের ন্যায় একরস (একস্বভাব), বাহ্যাভ্যন্তরবিবর্জ্জিত, সত্যের সত্য ব্রহ্মস্বরূপ' এইরূপ তত্ত্বজ্ঞান আত্মবিষয়ে সুপ্রতিষ্ঠিত হয়। অতএব 'নেতি নেতি' এই 'ন' দুইটি নিশ্চয়ই বীপ্সার্থক—সর্ব্বনিষেধক, কিন্তু পৃথক্ পৃথক্ বস্তুর নিষেধক নহে। ১৫

ভাল, জিজ্ঞাসা করি, মহা আড়ম্বরের সহিত এত বড় বাক্যের ঘটা করিয়া অবশেষে এইরূপে ব্রহ্ম নির্দ্দেশ করাটা যুক্তিযুক্ত হইল কি? হাঁ, যুক্তিযুক্তই হইল; কারণ? যেহেতু, 'নেতি নেতি' বাক্যস্থ 'ইতি' শব্দে নকারদ্বয়ের নিষেধ্য বিষয় যতপ্রকার হইতে পারে, তৎসমস্তই সংগৃহীত হইয়াছে; যেমন 'গ্রামো গ্রামো রমণীয়ঃ' (প্রত্যেক গ্রাম রমণীয়) বলিলে রাজ্যস্থ সমস্ত গ্রামের সর্ব্বপ্রকার রমণীয়তাই বুঝায়, তদ্রূপ এখানেও সর্ব্বপ্রকার নিষেধ্য বিষয়ই গৃহীত হইয়াছে; এবং যেহেতু, ইহার অতিরিক্ত আর কোন প্রকারে ব্রহ্মের স্বরূপনির্দ্দেশ হইতেই পারে না, সেই হেতু ইহাই ব্রহ্মের যথার্থ স্বরূপনির্দ্দেশ বলিয়া বুঝিতে হইবে। আর ব্রহ্মের যে 'সত্যস্য সত্যং' উপনিষৎ (নাম) বলা হইয়াছে, সে সম্বন্ধেও কথা এই যে, যেহেতু, যথোক্তপ্রকারে পরব্রহ্মই সত্যের সত্যরূপে প্রতিপন্ন হইতেছেন, সেই হেতু ব্রহ্মের ঐ প্রকার নামধেয় (নাম) নির্দ্দেশ করা ঠিকই হইয়াছে। সেই

সত্যের সত্য কি? [ তদুত্তরে বলিতেছেন— ] প্রাণসমূহ হইতেছে সত্য, তিনি সে সমুদয়েরও সত্য অর্থাৎ সত্যতাসম্পাদক; [ এইজন্য তিনি সত্যেরও সত্য ] ॥ ১০৬ ॥ ৬ ॥

দ্বিতীয় অধ্যায়ে তৃতীয় ব্রাহ্মণের ভাষ্যানুবাদ ॥ ২ ॥ ২ ॥

---

# চতুর্থং ব্রাহ্মণম্।

**আভাসভাষ্যম্।**—আত্মেত্যেবোপাসীত; তদেবৈতস্মিন্ সর্ব্বস্মিন্ পদনীয়মাত্মতত্ত্বম্, যস্মাৎ প্রেয়ঃ পুত্রাদেঃ—ইত্যুপন্যস্তস্য বাক্যস্য ব্যাখ্যানবিষয়ে সম্বন্ধ-প্রয়োজনে অভিহিতে—"তদাত্মানমেবাবেদহং ব্রহ্মাস্মীতি, তস্মাত্তৎ সর্ব্বমভবৎ" ইত্যেবং প্রত্যগাত্মা ব্রহ্মবিদ্যায়া বিষয় ইত্যেতদুপন্যস্তম্। অবিদ্যায়াশ্চ বিষয়ঃ অন্যোহসাবন্যোহহমস্মীতি, "ন স বেদ" ইত্যারভ্য চাতুর্ব্বর্ণ্যপ্রবিভাগাদিনিমিত্ত-পাঙ্‌ক্তকর্ম্ম-সাধ্যসাধনলক্ষণো বীজাঙ্কুরবদ্ ব্যাকৃতাব্যাকৃতস্বভাবো নামরূপকর্ম্মাত্মকঃ সংসারঃ "ত্রয়ং বা ইদং নাম রূপং কর্ম্ম" ইত্যুপসংহৃতঃ শাস্ত্রীয় উৎকর্ষলক্ষণো ব্রহ্মলোকান্তঃ, অধোভাবশ্চ স্থাবরান্তোহশাস্ত্রীয়ঃ পূর্ব্বমেব প্রদর্শিতঃ "দ্বয়া হ" ইত্যাদিনা। ১

এতস্মাদবিদ্যাবিষয়াদ্বিরক্তস্যাস্য প্রত্যগাত্মবিষয়ব্রহ্মবিদ্যায়ামধিকারঃ কথং নাম স্যাৎ—ইতি তৃতীয়েহধ্যায়ে উপসংহৃতঃ সমস্তোহবিদ্যাবিষয়ঃ। চতুর্থে তু ব্রহ্মবিদ্যাবিষয়ং প্রত্যগাত্মানং "ব্রহ্ম তে ব্রবাণি" ইতি "ব্রহ্ম জ্ঞপয়িষ্যামি" ইতি চ প্রস্তুত্য তদ্ ব্রহ্মৈকমদ্বয়ং সর্ব্ববিশেষশূন্যং ক্রিয়াকারক-ফলস্বভাব-সত্যশব্দবাচ্যাশেষভূতধর্ম্মপ্রতিষেধদ্বারেণ 'নেতি নেতি' ইতি জ্ঞাপিতম্। ২

অস্যা ব্রহ্মবিদ্যায়া অঙ্গত্বেন সন্ন্যাসো বিধিৎসিতঃ, জায়াপুত্রবিত্তাদিলক্ষণং পাঙ্‌ক্তং কর্ম্মাহবিদ্যাবিষয়ং যস্মাৎ নাত্মপ্রাপ্তিসাধনম্; অন্যসাধনং হি অন্যস্মৈ ফলসাধনায় প্রযুজ্যমানং প্রতিকূলং ভবতি; ন হি বুভুক্ষা-পিপাসানিবৃত্ত্যর্থং ধাবনং গমনং বা সাধনম্; মনুষ্যলোকপিতৃলোকদেবলোকসাধনত্বেন হি পুত্রাদি-সাধনানি শ্রুতানি, নাত্মপ্রাপ্তিসাধনত্বেন, বিশেষিতত্বাচ্চ। ন চ ব্রহ্মবিদো বিহিতানি, কাম্যত্বশ্রবণাৎ—"এতাবান্ বৈ কামঃ" ইতি, ব্রহ্মবিদশ্চাপ্তকামত্বাৎ আপ্তকামস্য কামানুপপত্তেঃ, "যেষাং নোহয়মাত্মাহয়ং লোকঃ" ইতি চ শ্রুতেঃ। ৩

কেচিত্তু ব্রহ্মবিদোহপ্যেষণাসম্বন্ধং বর্ণয়ন্তি; তৈর্বৃহদারণ্যকং ন শ্রুতম্; পুত্রাদ্যেষণানামবিদ্বদ্বিষয়ত্বম্, বিদ্যাবিষয়ে চ—"যেষাং নোহয়মাত্মাহয়ং লোকঃ" ইত্যতঃ "কিং প্রজয়া করিষ্যামঃ" ইত্যেষ বিভাগস্তৈর্ন শ্রুতঃ শ্রুত্যা কৃতঃ; সর্ব্বক্রিয়াকারকফলোপমর্দ্দস্বরূপায়াং চ বিদ্যায়াং সত্যাং সহ কার্য্যেণাবিদ্যায়া অনুৎপত্তিলক্ষণশ্চ বিরোধস্তৈর্ন বিজ্ঞাতঃ; ব্যাসবাক্যঞ্চ তৈর্ন শ্রুতম্। কর্ম্মবিদ্যাস্বরূপয়োর্ব্বিদ্যাবিদ্যাত্মকয়োঃ প্রতিকূলবর্ত্তনং বিরোধঃ।

"যদিদং বেদবচনং—কুরু কর্ম ত্যজেতি চ।
কাং গতিং বিদ্যয়া যান্তি কাঞ্চ গচ্ছন্তি কর্মণা।
এতদ্বৈ শ্রোতুমিচ্ছামি, তদ্ভবান্ প্রব্রবীতু মে।
এতাবন্যোন্যবৈরূপ্যে বর্ত্তেতে প্রতিকূলতঃ॥"
ইত্যেবং পৃষ্টস্য প্রতিবচনেন—
"কর্মণা বধ্যতে জন্তুর্বিদ্যয়া চ বিমুচ্যতে।
তস্মাৎ কর্ম ন কুর্বন্তি যতয়ঃ পারদর্শিনঃ॥"

ইত্যেবমাদিবিরোধঃ প্রদর্শিতঃ। ৪

তস্মান্ন সাধনান্তরসহিতা ব্রহ্মবিদ্যা পুরুষার্থসাধনম্, সর্ববিরোধাৎ; সাধন-নিরপেক্ষৈব পুরুষার্থ-সাধনম্—ইতি পারিব্রাজ্যং সর্বসাধন-সন্ন্যাসলক্ষণম্ অর্থদ্বেন বিধিৎস্যতে; এতাবদেবামৃতত্বসাধনমিত্যবধারণাৎ, ষষ্ঠসমাপ্তৌ লিঙ্গাচ্চ—কর্মী সন্ যাজ্ঞবল্ক্যঃ প্রবব্রাজেতি। ৫

মৈত্রেয্যৈ চ কর্মসাধনরহিতায়ৈ সাধনত্বেনামৃতত্বস্য ব্রহ্মবিদ্যোপদেশাৎ, বিত্তনিন্দাবচনাচ্চ; যদি হি অমৃতত্বসাধনং কর্ম স্যাৎ, বিত্তসাধ্যং পাঙ্ক্তং কর্মেতি তন্নিন্দাবচনমনিষ্টং স্যাৎ; যদি তু পরিত্যিত্যাজয়িষিতং কর্ম, ততো যুক্তা তৎ-সাধননিন্দা। কর্মাধিকারনিমিত্ত-বর্ণাশ্রমাদিপ্রত্যয়োপমর্দ্দাচ্চ—"ব্রহ্ম তং পরা-দাৎ, ক্ষত্রং তং পরাদাৎ" ইত্যাদেঃ। ন হি ব্রহ্মক্ষত্রাদ্যাত্মপ্রত্যয়োপমর্দ্দে ব্রাহ্মণে-নেদং কর্ত্তব্যং ক্ষত্রিয়েণেদং কর্ত্তব্যমিতি বিষয়াভাবাদাত্মানং লভতে বিধিঃ; যস্যৈব পুরুষস্যোপমর্দ্দিতঃ প্রত্যয়ো ব্রহ্মক্ষত্রাদ্যাত্মবিষয়ঃ, তস্য তৎপ্রত্যয়সন্ন্যাসাৎ তৎকার্য্যাণাং কর্ম্মণাং কর্মসাধনানাঞ্চার্থপ্রাপ্তশ্চ সন্ন্যাসঃ। তস্মাদাত্মজ্ঞানাঙ্গত্বেন সন্ন্যাস-বিধিৎসয়ৈবাখ্যায়িকেয়মারভ্যতে। ৬

টীকা।—সম্বন্ধাভিধিৎসয়া বৃত্তং কীর্ত্তয়তি—আত্মেত্যেবেতি। কিমিত্যাত্মতত্ত্বমেব জ্ঞাতব্যং, তত্রাহ—তদেবেতি। ইত্থং সূত্রিতস্য বিদ্যাবিষয়স্য বাক্যস্য ব্যাখ্যানমেব বিষয়ঃ, তত্র বিদ্যা সাধনং, সাধ্যা মুক্তিরিতি সম্বন্ধঃ, মুক্তিশ্চ ফলম্, ইত্যেতে তদাত্মানমিত্যাদিনা দর্শিতে, ইত্যাহ—ইত্যুপন্যস্তস্যেতি। বিদ্যাবিষয়মুক্তং নিগময়তি—এবমিতি। উক্তমর্থান্তরং স্মারয়তি—অবিদ্যায়া-শ্চেতি। অন্যোঽসাবিত্যাদ্যারভ্যাবিদ্যায়া বিষয়শ্চ সংসার উপসংহৃতস্ত্রয়মিত্যাদিনেতি সম্বন্ধঃ। সংসারমেব বিশিনষ্টি—চাতুর্বর্ণ্যেতি। চাতুর্বর্ণ্যং চাতুরাশ্রম্যমিতি প্রবিভাগাদিনিমিত্তং যস্য পাঙ্ক্তস্য কর্ম্মণস্তস্য সাধ্যসাধনমিত্যেবমাত্মক ইতি যাবৎ। তস্যানাদিত্বং দর্শয়তি—বীজাঙ্কুর-বদিতি। তমেব ত্রিধা সংক্ষিপতি—নামেতি। স চোৎকর্ষাপকর্ষাভ্যাং দ্বিধা ভিদ্যতে, তত্রাদ্য-মাহরতি—শাস্ত্রীয় ইতি। উৎকৃষ্টো হি সংসারস্ত্র্যাত্মভাবঃ শাস্ত্রীয়জ্ঞানকর্ম্মসাধ্য ইত্যর্থঃ। দ্বিতীয়ং কথয়তি—অধোভাবশ্চেতি। নিকৃষ্টঃ সংসারঃ স্বাভাবিকজ্ঞানকর্ম্মসাধ্য ইত্যর্থঃ। ১

কিমিত্যবিদ্যাবিষয়ো ব্যাখ্যাতঃ, ন হি স পুরুষস্যোপযুজ্যতে, তত্রাহ—এতস্মাদিতি। প্রত্যগাত্মৈব বিষয়স্তস্মিন্ যা ব্রহ্মেতি বিদ্যা, তস্যামিতি যাবৎ। তার্তীয়মনূদ্য চাতুর্থিকমর্থং কথয়তি—চতুর্থে ত্বিতি। ২

এবং বৃত্তমনূদ্যোত্তরব্রাহ্মণতাৎপর্য্যমাহ—অস্মা ইতি। কিমিতি সংন্যাসো বিধিৎস্যতে, কর্ম্মণৈব বিদ্যালাভাদিত্যাশঙ্ক্যাহ—জায়েতি। অবিদ্যায়া বিষয় এব বিষয়ো যস্যেতি বিগ্রহঃ। তস্মাৎ সংন্যাসো বিধিৎসিত ইতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। নন্বু প্রকৃতং কর্ম্মাবিদ্যাবিষয়মপি কিমিত্যাত্ম-জ্ঞানং তাদর্থ্যেনানুষ্ঠীয়মানং নোপনয়তি, তত্রাহ—অস্যেতি। তদেব দৃষ্টান্তেন স্পষ্টয়তি—ন হীতি। পাঙ্‌ক্তস্য কর্ম্মণোঽন্যসাধনত্বমেব কথমধিগতমিত্যাশঙ্ক্যাহ—মনুষ্যেতি। সোঽয়ং মনুষ্য-লোকঃ পুত্রেণৈব জয্যঃ, 'কর্ম্মণা পিতৃলোকো বিদ্যয়া দেবলোকঃ' ইতি বিশেষিতত্বম্। শ্রুতত্বমেব বিশেষিতত্বোক্তিদ্বারা স্ফুটীকৃতমিতি চকারেণ দ্যোত্যতে। নন্বু ব্রহ্মবিদ্যা স্বফলে বিহিতং কর্ম্মাপেক্ষতে শ্রৌতসাধনত্বাদ্দর্শাদিবৎ, তথা চ সমুচ্চয়াম্ন কর্ম্মসংন্যাসসিদ্ধিরত আহ—ন চেতি। কর্ম্মণাং কাম্যত্বেঽপি ব্রহ্মবিদস্তানি কিং ন স্যুরিত্যাশঙ্ক্যাহ—ব্রহ্মবিদশ্চেতি। ইতশ্চ তস্য পুত্রাদিসাধনানুপপত্তিরিত্যাহ—যেষামিতি। ৩

সমুচ্চয়পক্ষমনূভাষ্য শ্রুতিবিরোধেন দূষয়তি—কেচিত্ত্বিতি। শ্রুতিবিরোধমেব স্ফোরয়তি—পুত্রাদীতি। অবিদ্বদ্বিষয়ত্বং শ্রুতং, তৎপ্রকরণে তেষামুপদেশাদিতি শেষঃ। কিং প্রজয়া করিষ্যাম ইত্যত্র আরভ্য যেষাং নোঽয়মাত্মাঽয়ং লোক ইতি চ বিদ্যাবিষয়ে শ্রুতিরিতি যোজনা। এষ বিভাগঃ শ্রুত্যা কৃতস্তৈঃ সমুচ্চয়বাদিভির্ন শ্রুত ইতি সম্বন্ধঃ। ন কেবলং শ্রুতিবিরোধাদেব সমুচ্চয়াসিদ্ধিঃ, কিন্তু যুক্তিবিরোধাচ্চেত্যাহ—সর্ব্বেতি। দ্বিতীয়শ্চকারোঽবধারণার্থো নঞা সংবধ্যতে। স্মৃতিবিরোধাচ্চ সমুচ্চয়াসিদ্ধিরিত্যাহ—ব্যাসেতি। তত্র প্রথমং পূর্ব্বোক্তং যুক্তি-বিরোধং স্ফুটয়তি—কর্ম্মেতি। প্রতিকূলবর্ত্তনং নিবর্ত্ত্যনিবর্ত্তকভাবঃ। সম্প্রতি স্মৃতিবিরোধং স্ফোরয়তি—যদিদমিতি। প্রসিদ্ধং বেদবচনং কুরু কর্ম্মেত্যজ্ঞং প্রতি, যদিদমুপলভ্যতে; বিবেকিনং প্রতি চ ত্যজেতি ; তত্র কাং গতিমিত্যাদিঃ শিষ্যস্য ব্যাসং প্রতি প্রশ্নঃ, তস্য বীজমাহ —এতাবিতি। বিদ্যাকর্ম্মাখ্যাবুপায়ৌ পরস্পরবিরুদ্ধত্বে বর্ত্তেতে, সাভিমানত্ব-নিরভিমানত্বাদি-পুরস্কারেণ প্রাতিকূল্যাৎ, সমুচ্চয়ানুপপত্তের্যথোক্তস্য প্রশ্নস্য সাবকাশত্বমিত্যর্থঃ। ইত্যেবং পৃষ্টস্য ভগবতো ব্যাসস্যেতি শেষঃ। বিরোধো জ্ঞানকর্ম্মণোঃ সমুচ্চয়স্যেতি বক্তব্যম্। ৪

সমুচ্চয়ানুপপত্তিমুপসংহরতি—তস্মাদিতি। কথং তর্হি ব্রহ্মবিদ্যা পুরুষার্থসাধনমিতি, তত্রাহ—সর্ব্ববিরোধাদিতি। সর্ব্বস্য ক্রিয়াকারকফলভেদাত্মকস্য দ্বৈতেন্দ্রজালস্য ব্রহ্মবিদ্যয়া বিরোধাদিতি যাবৎ। একাকিনী ব্রহ্মবিদ্যা মুক্তিহেতুরিতি স্থিতে ফলিতমাহ—ইতি পারি-ব্রাজ্যমিতি। ন কেবলং সংন্যাসস্য শ্রবণাদিপৌষ্কল্যদৃষ্টদ্বারেণ বিদ্যাপরিপাকাঙ্গত্বং শ্রুত্যাদি-বশাদবগম্যতে, কিং তু লিঙ্গাদপীত্যাহ—এতাবদেবেতি। তত্রৈব লিঙ্গান্তরমাহ—ষষ্ঠসমাপ্তা-বিতি। এতচ্চোভয়তঃ সংবধ্যতে। যদি কর্ম্মসহিতং জ্ঞানং মুক্তিহেতুস্তদা কিমিতি কর্ম্মিণঃ সতো যাজ্ঞবল্ক্যস্য পারিব্রাজ্যমুচ্যতে ? তস্মাৎ তত্ত্যাগস্তদঙ্গত্বেন বিধিৎসিত ইত্যর্থঃ। ৫

তত্রৈব লিঙ্গান্তরমাহ—মৈত্রেয্যৈ চেতি। ন হি মৈত্রেয়ী ভর্ত্তরি ত্যক্তকর্ম্মণি স্বয়ং কর্ম্মাধি-কর্ত্তুমর্হতি, পতিদ্বারমন্তরেণ ভার্য্যায়াস্তদনধিকারাৎ। তথা চ তস্যৈ কর্ম্মশূন্যায়ৈ মুক্তেঃ সাধনত্বেন

বিদ্যোপদেশাৎ কর্ম্মত্যাগস্তদঙ্গত্বেন ধ্বনিত ইত্যর্থঃ। তত্রৈব হেত্বন্তরমাহ—বিদ্যেতি। কিমহং তেন কুর্য্যামিতি বিত্তং নিন্দ্যতে। অতশ্চ তৎসাধ্যং কর্ম্ম জ্ঞানসহায়ত্বেন মুক্তৌ নোপকরোতীত্যর্থঃ। তদেব বিবৃণোতি—যদি হীতি। তন্নিন্দাবচনমিত্যত্র হেতুত্বেন বিত্তমুচ্যতে। স্বৎপক্ষে বা কথং নিন্দাবচনমিতি, তত্রাহ—যদি স্থিতি। কিঞ্চ, ব্রাহ্মণোঽহং ক্ষত্রিয়োঽহমিত্যাদ্যভিমানস্য কর্ম্মানুষ্ঠাননিমিত্তস্য নিন্দয়া সর্ব্বমিদমাত্মৈবেতি প্রত্যয়ে শ্রুতেস্তাৎপর্য্যদর্শনাদ্বিদ্যাঙ্গত্বেন সংন্যাসো বিবিৎসিত ইত্যাহ—কর্ম্মাধিকারেতি। নম্বু জাগ্রতি বিদ্বৌ কর্ম্মানুষ্ঠানমশক্যমপহায়িতুমত আহ—ন হীতি। নম্বু বর্ণাশ্রমাভিমানবতঃ সংন্যাসোঽপীষ্যতে, স কথং তদভাবে, তত্রাহ—যস্তেবেতি। অর্থপ্রাপ্তস্যেত্যবধারণার্থশ্চকারঃ। প্রবোধকজ্ঞানবতো বৈধসংন্যাসাভ্যুপগমাদ্‌ বিরোধ ইতি ভাবঃ। আত্মজ্ঞানাঙ্গত্বং সংন্যাসস্য শ্রুতিস্মৃতিন্যায়সিদ্ধং চেৎ, কিমর্থমিয়মাখ্যায়িকা প্রণীয়তে, তত্রাহ—তস্মাদিতি। বিধ্যপেক্ষিতার্থবাদসিদ্ধ্যর্থমাখ্যায়িকেতি ভাবঃ। ৬

**আভাসভাষ্যানুবাদ।**—পূর্ব্বপ্রকরণে বলা হইয়াছে যে, আত্মা বলিয়াই আত্মার উপাসনা করিবে; সেই আত্মাই জগতে একমাত্র পদনীয় বা আশ্রয়স্থান; কারণ, পুত্র-ভার্য্যাপ্রভৃতি প্রিয়পদার্থ অপেক্ষাও উহা অধিকতর প্রিয়; এই কথারই ব্যাখ্যানস্থলে সেই আত্মাকেই 'অহং ব্রহ্মাস্মি' রূপে (আমি ব্রহ্মস্বরূপ, এই ভাবে) অবগত হইয়াছিলেন, এবং তাহার ফলে সর্ব্বাত্মভাব লাভ করিয়াছিলেন' এই বাক্যে উহার সম্বন্ধ এবং প্রয়োজনও অভিহিত হইয়াছে (১), এবং পরমাত্মাই যে, বিদ্যার (ব্রহ্মজ্ঞানের) একমাত্র বিষয়, তাহাও এইরূপে প্রদর্শিত হইয়াছে। আবার যে লোক মনে করে, আমি অন্য, এবং আমার উপাস্য বস্তুও অন্য, প্রকৃতপক্ষে সে লোক জানে না—'সে অজ্ঞ', এই হইতে আরম্ভ করিয়া অবিদ্যার বিষয় অর্থাৎ অজ্ঞানাধিকারে বীজাঙ্কুরবৎ অনাদিপ্রবৃত্ত ব্রাহ্মণাদি বর্ণভেদসাপেক্ষ পাঙ্‌ক্ত কর্ম্ম-সাধ্য ব্যক্তাব্যক্তস্বভাব নামরূপ-কর্ম্মাত্মক সংসার,—ইতঃপূর্ব্বে 'ত্রয়ং বা ইদং নাম রূপং কর্ম্ম' এই শ্রুতিতে যাহার উপসংহার করা হইয়াছে, অবিদ্যার বিষয়ীভূত সেই সংসারের শাস্ত্রানুগত-কর্ম্মানুসারে ব্রহ্মলোকপ্রাপ্তি পর্য্যন্ত উৎকর্ষ, আর অশাস্ত্রীয় কর্ম্মানুসারে স্থাবরভাবপ্রাপ্তি পর্য্যন্ত অপকর্ষ বা অধোগতি হইয়া থাকে; সে কথাও "দ্বয়া হ প্রাজাপত্যাঃ" ইত্যাদি শ্রুতিতে পূর্ব্বেই প্রদর্শিত হইয়াছে। ১

(১) তাৎপর্য্য—কোন বিষয় বুঝিতে বা বুঝাইতে হইলে প্রথমেই বক্তব্য বিষয়, তাহার ফল বা প্রয়োজন এবং সেই বিষয় ও প্রয়োজনের মধ্যে যেরূপ সম্বন্ধ, তাহা প্রতিপাদন করিতে হয়; এই কারণে ভাষ্যকার এখানে সাধারণভাবে বিষয়, সম্বন্ধ ও প্রয়োজনের কথা সূচনা করিয়া দিয়াছেন। এখানে ব্রহ্মবিদ্যা হইতেছে বিষয়, মুক্তি তাহার প্রয়োজন বা ফল; আর বিদ্যা ও মুক্তির মধ্যে সাধ্য-সাধনরূপ সম্বন্ধ, অর্থাৎ ব্রহ্মবিদ্যা সাধন, মুক্তি তাহার সাধ্য, ব্রহ্মবিদ্যা দ্বারা মুক্তিফল লাভ করিতে হয়। "তদাত্মানমেব অবেৎ" ইত্যাদি বাক্যেও এইরূপ সাধ্যসাধনভাবই প্রতিপাদিত হইয়াছে।

উক্তপ্রকার অবিদ্যার বিষয়ীভূত সংসারে যাহার বৈরাগ্যোদয় হইয়াছে, তাহার যাহাতে পরমাত্মবিষয়ক ব্রহ্মবিদ্যালাভ হইতে পারে, তজ্জন্য উপনিষদের প্রথম অধ্যায়োক্ত অবিদ্যার বিষয় সমস্তই তৃতীয় অধ্যায়ে বর্ণিত হইয়াছে; চতুর্থ অধ্যায়ে (উপনিষদের দ্বিতীয় অধ্যায়ে) "ব্রহ্ম তে ব্রবাণি" "ব্রহ্ম জ্ঞপয়িষ্যামি" বলিয়া ব্রহ্মবিদ্যার বিষয়ীভূত পরমাত্মার প্রস্তাব করিয়া, সেই নির্ব্বিশেষ এক অদ্বিতীয় ব্রহ্মকেই আবার ক্রিয়া কারক ও ফলস্বভাব সত্যসংজ্ঞক নিখিল মূর্ত্ত-ধর্ম্ম নিষেধপূর্ব্বক "নেতি নেতি" বলিয়া জ্ঞাপন করিয়াছেন। ২

এখন উক্ত ব্রহ্মবিদ্যারই অঙ্গরূপে সন্ন্যাসবিধান করা শ্রুতির অভিপ্রেত; কারণ, অবিদ্যার বিষয়ীভূত পত্নী, পুত্র ও বিত্তাদিসাধ্য পাঙ্ক্ত কর্ম্মগুলি আত্ম-প্রাপ্তির উপায় নয়; অথচ যাহা যে ফল-সাধনে অসমর্থ, সে ফলের জন্য তাহার নিয়োগ করিলেও, তাহা হইতে প্রতিকূল অর্থাৎ অনিষ্ট ফল ভিন্ন, ইষ্টফল হইতে পারে না; কারণ, ধাবন বা গমন কখনই ক্ষুধা-পিপাসার নিবৃত্তি-সাধন হইতে পারে না; পাঙ্ক্তকর্ম্মাঙ্গ পুত্রপ্রভৃতি সাধনগুলিও মনুষ্যলোক, পিতৃলোক ও দেবলোকপ্রাপ্তির উপায়রূপেই বিহিত হইয়াছে; কিন্তু আত্মলাভের উপায়রূপে বিহিত হয় নাই; সুতরাং সে সমুদয় দ্বারা কখনই আত্মলাভ হইতে পারে না; প্রমাণান্তর দ্বারাও এ কথা সমর্থিত হইয়াছে। বিশেষতঃ যথোক্ত সাধনগুলি ব্রহ্ম-বিদ্ ব্যক্তির জন্য বিহিতও হয় নাই; কারণ, "এতাবান্ বৈ কামঃ" (এই পর্য্যন্তই কামনার বিষয়); এইরূপে ঐ সকল সাধনের কাম্যত্বই শ্রুত হইয়াছে। ব্রহ্মবিদ্ ব্যক্তি আপ্তকাম (যিনি সমস্ত কাম্য বিষয় প্রাপ্ত হইয়াছেন, সেই) আপ্তকাম পুরুষের ত কোন প্রকার কামনাও সম্ভবপর হয় না; কারণ, শ্রুতি বলিতেছেন—'যাহা দ্বারা আমাদের এই আত্মলাভরূপ ফল সিদ্ধ হয় না' ইত্যাদি। ৩

কেহ কেহ ব্রহ্মবিদ্গণেরও এষণাসম্বন্ধ (কামনাসম্বন্ধ) বর্ণনা করিয়া থাকেন; প্রকৃতপক্ষে তাঁহারা বৃহদারণ্যকোপনিষদ্ পড়েন নাই। পুত্রাদি কামনা যে, অবিদ্যাধিকারে প্রবৃত্ত, এবং বিদ্যাবিষয়ে যে, তাহার সম্বন্ধই নাই, ইহা যে, 'যাহাতে আমাদের এই আত্মারূপ লোক লব্ধ হয় না' এবং 'আমরা সন্তানদ্বারা কি করিব?' এই সকল শ্রুতিই বিভাগ করিয়া বলিয়া দিয়াছেন, তাহা তাহারা নিশ্চয়ই শোনে নাই; এবং ক্রিয়া কারক ও ফলাদি সর্ব্ববিধ ভেদনিবর্ত্তক বিদ্যার উদয়ে যে, অবিদ্যা ও তৎকার্য্যোদয়ের অসম্ভাবনারূপ বিরোধ উপস্থিত হয়, তাহাও তাহারা অবগত হয় নাই; অধিক কি, বেদব্যাসের উক্তিটি পর্য্যন্তও তাহারা শ্রবণ করে নাই। [বিরোধ এই যে,] কর্ম্ম হইতেছে অবিদ্যাত্মক, আর বিদ্যা হইতেছে জ্ঞানাত্মক;

সুতরাং বিরুদ্ধস্বভাব বিদ্যা ও অবিদ্যা একত্র থাকিতে পারে না; [ব্যাসোক্ত স্মৃতিবাক্য এই যে,] 'কর্ম্মের অনুষ্ঠান কর, এবং কর্ম্মানুষ্ঠান ত্যাগ কর, এইরূপ পরস্পর বিরুদ্ধ বেদবাক্য দেখিতে পাওয়া যায়; অতএব আপনার নিকট ইহা জানিতে ইচ্ছা করি যে, উক্ত জ্ঞান ও কর্ম্মের স্বরূপ একরূপ নয়; সুতরাং উহারা পরস্পর প্রতিকূলস্বভাব। উহাদের মধ্যে বিদ্যাদ্বারাই বা কিপ্রকার গতি লাভ করে? আর কর্ম্ম দ্বারাই বা কিরূপ গতি লাভ করে? আপনি তাহা আমাকে বলুন।' এই কথা জিজ্ঞাসা করিলে পর, তদুত্তরে ব্যাসদেব—'জীব কর্ম্ম দ্বারা বদ্ধ হয়, আর বিদ্যাদ্বারা বিমুক্ত হয়; সেই হেতু তত্ত্বদর্শী যতিগণ কর্ম্মানুষ্ঠানে বিরত থাকেন' ইত্যাদি বাক্যে জ্ঞান ও কর্ম্মের বিরোধ প্রদর্শন করিয়াছেন। ৪

অতএব সর্ব্বতোভাবে বিরুদ্ধ-স্বভাব বলিয়াই ব্রহ্মবিদ্যাকে অপর কোনও সাধন-সহযোগে পুরুষার্থ-সাধন অর্থাৎ মোক্ষলাভের উপায় বলা যাইতে পারে না; পরন্তু কর্ম্মাদি অপর কোনও সাধনের সাহায্য না লইয়াই ব্রহ্মবিদ্যা পুরুষার্থ-সম্পাদন করিয়া থাকে; এই জন্য শ্রুতি সর্ব্ববিধ সাধন-পরিত্যাগরূপ পারিব্রাজ্য বা সন্ন্যাসকেই ব্রহ্মবিদ্যার অঙ্গরূপে নির্দ্দেশ করিয়াছেন (১)। ষষ্ঠাধ্যায়ে ব্রহ্ম-বিদ্যাই মুক্তিলাভের একমাত্র সাধনরূপে অবধারিত হওয়ায় এবং সেই ষষ্ঠাধ্যায়েই কর্ম্মপরায়ণ যাজ্ঞবল্ক্য ঋষির সন্ন্যাস-গ্রহণ হইতেও ইহাই নিশ্চিত হইতেছে যে, সন্ন্যাসই বিদ্যালাভের একমাত্র উপায়, কর্ম্মাদি নহে। ৫

---

(১) তাৎপর্য্য—সন্ন্যাসের নামান্তর পারিব্রাজ্য। সন্ন্যাস-গ্রহণের বিধি দুই প্রকার,—(১) বিবিদিষা সন্ন্যাস ও (২) বিদ্বৎসন্ন্যাস। প্রথমে ব্রহ্মচর্য্য সমাপ্ত করিয়া ক্রমে গার্হস্থ্য ও বানপ্রস্থ আশ্রমের পর ব্রহ্মসাক্ষাৎকারের জন্য যে, সন্ন্যাস-গ্রহণ, তাহাকে বলে 'বিবিদিষা সন্ন্যাস'; আর যাহারা সংসারের অসারতা উপলব্ধি করিয়া তীব্র বৈরাগ্যবশে, যে কোন আশ্রম হইতে সন্ন্যাস গ্রহণ করে, তাহাদের সন্ন্যাসকে বলে 'বিদ্বৎসন্ন্যাস'। যাহাদের হৃদয়ে তীব্র বৈরাগ্যের সঞ্চার হয় নাই, তাহারা যদি ব্রহ্মচর্য্য, গার্হস্থ্য ও বানপ্রস্থ আশ্রম সমাপ্ত না করিয়াই কেবল মানসিক কৌতূহলবশে হঠাৎ সন্ন্যাস গ্রহণ করে, তবে তাহা প্রকৃত সন্ন্যাস বলিয়া পরিগণিত হয় না, পরন্তু সেরূপ সন্ন্যাস গ্রহণ অনিষ্টকরই হইয়া থাকে। যাজ্ঞবল্ক্য বলিয়াছেন "ঋণানি ত্রীণ্যপাকৃত্য মনো মোক্ষে নিবেশয়েৎ। অনপাকৃত্য মোক্ষন্তু সেবমানো ব্রজত্যধঃ।" অর্থাৎ দেবঋণ, ঋষিঋণ ও পিতৃঋণ পরিশোধ করিয়া মোক্ষপথে মন দিবে, উক্ত ঋণত্রয় পরিশোধ না করিয়া সন্ন্যাস গ্রহণ করিলে লোক অধোগামী হয়। উক্ত উভয়বিধ সন্ন্যাসগ্রহণেই যথাবিধি হোম করিয়া স্বীয় বর্ণাশ্রমাদি চিহ্ন বিসর্জ্জন দিতে হয়; সুতরাং তখন সন্ন্যাসীর বর্ণাশ্রমগত কোন কর্ম্মেই অধিকার থাকে না। তাই এখানে সন্ন্যাস আশ্রমকে সর্ব্ববিধ সাধনত্যাগাত্মক বলা হইয়াছে।

বিশেষতঃ কর্ম্মরূপ সাধনশূন্যা মৈত্রেয়ীকে স্বয়ং যাজ্ঞবল্ক্য ঋষিও মুক্তিলাভের উপায়রূপে ব্রহ্মবিদ্যার উপদেশ দিয়াছেন, এবং ধন-সম্পদের নিন্দাও করিয়াছেন; কর্ম্ম যদি সত্য সত্যই অমৃতত্বলাভের সাধন হইত, তাহা হইলে, যে বিত্ত দ্বারা পাঙ্‌ক্ত কর্ম্ম নিষ্পাদন করিতে হয়, সেই বিত্তের নিন্দা করা নিশ্চয়ই তাহার পক্ষে সঙ্গত হইত না; পক্ষান্তরে, কর্ম্মত্যাগ করানই যদি তাহার অভিপ্রেত হয়, তাহা হইলেই কর্ম্ম-সাধন বিত্তের ঐরূপ নিন্দাবচন যুক্তিযুক্ত হইতে পারে। তাহার পর, 'ব্রহ্ম (ব্রাহ্মণত্ব) তাহাকে পরাভূত করে, ক্ষত্রিয়ত্ব তাহাকে পরাভূত করে' ইত্যাদি শ্রুতি হইতেও জানা যায় যে, ব্রহ্মবিদ্যা-প্রভাবে কর্ম্মাধিকারের নিমিত্তী-ভূত বর্ণাশ্রমাদি বোধ তখন বিদূরিত হইয়া যায়; আত্মগত ব্রাহ্মণত্ব-ক্ষত্রিয়ত্বাদি বুদ্ধি বিনষ্ট হইয়া গেলে পর, 'ব্রাহ্মণের ইহা কর্ত্তব্য, ক্ষত্রিয়ের ইহা কর্ত্তব্য' ইত্যাদি রূপে নিয়োগের পাত্র না থাকায় বর্ণাশ্রমাদিসাপেক্ষ কোন বিধিই কার্য্য করিতে পারে না। যে ব্যক্তির স্বগত ব্রাহ্মণ-ক্ষত্রিয়ত্বাদি জাত্যভিমান বিনষ্ট হইয়া গিয়াছে, তাহার সেই ব্রাহ্মণত্বাদি অভিমান না থাকায়, সেই অভিমানমূলক যে সমুদয় কর্ম্ম ও কর্ম্মসাধন কর্ত্তব্য ছিল, ফলেফলে সে সমুদয়েরও সন্ন্যাস সিদ্ধই হইয়াছে। অতএব সেই আত্মজ্ঞানের অঙ্গরূপে সন্ন্যাসবিধানের জন্য এখন এই আখ্যায়িকার অবতারণা করা হইতেছে,— ১৬৭

**মৈত্রেয়ীতি হোবাচ যাজ্ঞবল্ক্য উদ্‌যাস্যন্ বা অরেঽহ-মস্মাৎ স্থানাদস্মি, হন্ত তেঽনয়া কাত্যায়ন্যাঽন্তং করবা-ণীতি ॥ ১০৭ ॥ ১ ॥**

**সরলার্থঃ।**—[ইদানীমাত্মজ্ঞানাঙ্গত্বেন সন্ন্যাসবিধানার্থমিয়মাখ্যায়িকা প্রারভ্যতে—'মৈত্রেয়ীতি' ইতি]। যাজ্ঞবল্ক্যঃ (স্বনামপ্রসিদ্ধ ঋষিঃ) হে মৈত্রেয়ি, ইতি উবাচ হ (মৈত্রেয়ীনাম্নীং স্বভার্য্যাং সম্বোধয়ামাস—) অরে (অয়ি মৈত্রেয়ি), অহং অস্মাৎ স্থানাৎ (গার্হস্থ্যাশ্রমাৎ) উদ্‌যাস্যন্ (ঊর্দ্ধং উৎকৃষ্টং সন্ন্যাসাশ্রমং যাস্যন্) অস্মি (ভবামি, গার্হস্থ্যং ত্যক্ত্বা সন্ন্যাসাশ্রমং গ্রহীতুং কৃতনিশ্চয়োঽস্মি ইত্যর্থঃ); [অতঃ] হন্ত (তব সম্মতিং প্রার্থয়ে), অনয়া কাত্যায়ন্যা (কাত্যায়নী-নামধেয়য়া দ্বিতীয়য়া ভার্য্যয়া সহ) তে (তব) অন্তং (সপত্নীতয়া যঃ ধনাদিসম্বন্ধ আসীৎ, তস্য বিচ্ছেদং) করবাণি (কর্ত্তুমিচ্ছামি, সম্পদঃ যুবাভ্যাং বিভজ্য প্রদায় গমিষ্যামীতি ভাবঃ)॥ ১০৭ ॥ ১ ॥

**মূলানুবাদ।**—প্রসিদ্ধ যাজ্ঞবল্ক্য ঋষি নিজ ভার্য্যা মৈত্রেয়ীকে

সম্বোধন করিয়া বলিলেন,—অরে মৈত্রেয়ি, আমি এই গৃহস্থাশ্রম হইতে ঊর্দ্ধে যাইতে ইচ্ছা করিতেছি, অর্থাৎ এতদপেক্ষা উৎকৃষ্ট সন্ন্যাসাশ্রম গ্রহণ করিব মনস্থ করিয়াছি; অতএব, সম্মতি প্রার্থনা করিতেছি; এই দ্বিতীয়া ভার্য্যা কাত্যায়নীর সহিত তোমার বিভাগ করিয়া দিতে ইচ্ছা করি, অর্থাৎ তোমাদের উভয়কে ধনসম্পদ্ বিভাগ করিয়া দিতে ইচ্ছা করিতেছি ॥ ১০৭ ॥ ১ ॥

**শাঙ্করভাষ্যম্।**—মৈত্রেয়ীতি হোবাচ যাজ্ঞবল্ক্যঃ,—মৈত্রেয়ীং স্বভার্য্যামামন্ত্রিতবান্ যাজ্ঞবল্ক্যো নাম ঋষিঃ। উদ্যাস্যন্ ঊর্দ্ধং যাস্যন্ পারিব্রাজ্যাখ্যম্ আশ্রমান্তরং বৈ; 'অরে' ইতি সম্বোধনম্; অহম্ অস্মাদ্ গার্হস্থ্যাৎ স্থানাৎ আশ্রমাৎ ঊর্দ্ধং গন্তুমিচ্ছন্ অস্মি ভবামি; অতঃ, হন্ত অনুমতিং প্রার্থয়ামি তে তব। কিঞ্চান্যৎ—তে তব অনয়া দ্বিতীয়য়া ভার্য্যয়া কাত্যায়ন্যা অন্তং বিচ্ছেদং করবাণি—পতিদ্বারেণ যুবয়োর্ম্ময়া সংবধ্যমানয়োর্যঃ সম্বন্ধ আসীৎ, তস্য সম্বন্ধস্য বিচ্ছেদং করবাণি দ্রব্যবিভাগং কৃত্বা; বিত্তেন সংবিভজ্য যুবাং গমিষ্যামি ॥ ১০৭ ॥ ১ ॥

**টীকা।**—ভার্য্যামামন্ত্র্য কিং কৃতবানিতি, তদাহ—উদ্যাস্যন্নিতি। বৈশব্দোঽবধারণার্থঃ। আশ্রমান্তরং যাস্যন্নেবাহমস্মীতি সম্বন্ধঃ। যথোক্তেচ্ছানন্তরং ভার্য্যায়াঃ কর্ত্তব্যং দর্শয়তি—অন্ত ইতি। সতি ভার্য্যাদৌ সংন্যাসস্য তদনুজ্ঞাপূর্ব্বকত্বনিয়মাদিতি ভাবঃ। কর্ত্তব্যান্তরং কথয়তি—কিঞ্চেতি। আবয়োর্ব্বিচ্ছেদঃ স্বাভাবিকোঽস্তি, কিং তত্র কর্ত্তব্যমিত্যাশঙ্ক্যাহ—পতিদ্বারেণেতি। ত্বয়ি প্রব্রজিতে স্বয়মেবাবয়োর্ব্বিচ্ছেদো ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—দ্রব্যেতি। বিত্তে তু ন স্ত্রীস্বাতন্ত্র্যমিতি ভাবঃ ॥ ১০৭ ॥ ১ ॥

**ভাষ্যানুবাদ।**—"মৈত্রেয়ীতি হ উবাচ যাজ্ঞবল্ক্যঃ" কথার অর্থ—যাজ্ঞবল্ক্যনামক ঋষি স্বীয় ভার্য্যা মৈত্রেয়ীকে সম্বোধনপূর্ব্বক বলিয়াছিলেন;—'অরে' শব্দটি মৈত্রেয়ীর সম্বোধনসূচক; [ অরে মৈত্রেয়ি, ] আমি এই স্থান হইতে অর্থাৎ গার্হস্থ্যাশ্রম হইতে উপরে যাইতে—উৎকৃষ্ট পারিব্রাজ্যনামক সন্ন্যাসাশ্রম গ্রহণ করিতে ইচ্ছুক হইয়াছি; হন্ত—[ এ বিষয়ে ] তোমার অনুমতি প্রার্থনা করিতেছি। আরও এক কথা, আমার এই দ্বিতীয়া ভার্য্যা কাত্যায়নীর সহিত তোমার অন্ত—বিচ্ছেদ অর্থাৎ বিভাগ করিয়া দিতে ইচ্ছা করি; আমার সহিত সম্বন্ধনিবন্ধন তোমাদের উভয়ের মধ্যে যে সপত্নীত্বরূপ সম্বন্ধ ছিল, ধনসম্পদ্ বিভাগ করিয়া দিয়া সেই সম্বন্ধের বিচ্ছেদ করিতে ইচ্ছা করি; ধনবিভাগ দ্বারা তোমাদিগকে বিভক্ত করিয়া আমি চলিয়া যাইব ॥ ১০৭ ॥ ১ ॥

সা হোবাচ মৈত্রেয়ী যন্নু ম ইয়ং ভগোঃ সর্ব্বা পৃথিবী বিত্তেন পূর্ণা স্যাৎ কথং তেনামৃতা স্যামিতি, নেতি হোবাচ যাজ্ঞবল্ক্যঃ—যথৈবোপকরণবতাং জীবিতং তথৈব তে জীবিতং স্যাদমৃতত্বস্য তু নাশাঽস্তি বিত্তেনেতি॥ ১০৮॥ ২॥

**সরলার্থঃ।**—সা (এবমুক্তা) মৈত্রেয়ী উবাচ—(যাজ্ঞবল্ক্যম্ উক্তবতী) হ (কিল) ভগোঃ (হে ভগবন্,) যৎ (যদি) নু (বিতর্কে) বিত্তেন পূর্ণা (ধনসহিতা) ইয়ং (অনুভূয়মানা) সর্ব্বা (সম্পূর্ণা) পৃথিবী মে (মম) স্যাৎ (ভবেৎ), [কথমিতি ক্ষেপে প্রশ্নে বা] তেন (তাদৃশপৃথিবীসম্ভাবেন) অহং অমৃতা (মৃত্যুরহিতা বিমুক্তা) কথং স্যাম্? (ভবেয়ং কিম্?); যাজ্ঞবল্ক্যঃ উবাচ (প্রত্যুবাচ) হ—ন ইতি। উপকরণবতাং (ভোগসাধনসম্পন্নানাং) জীবিতং (জীবনং) যথা স্যাৎ (লৌকিকসুখবহুলং ভবেৎ), তথৈব (তদ্বদেব) তে (তব অপি) জীবিতং (সুখিতং) স্যাৎ; বিত্তেন (ধনেন, ধনসাধ্যেন বা কর্ম্মণা) তু (পুনঃ) অমৃতত্বস্য (মোক্ষস্য) আশা, (সম্ভাবনাপি) নাস্তি ইতি॥ ১০৮॥ ২॥

**মূলানুবাদ।**—মৈত্রেয়ী এই কথা শুনিয়া যাজ্ঞবল্ক্যকে জিজ্ঞাসা করিলেন,—ভগবন্, ধনসম্পদে পূর্ণা এই সমস্ত পৃথিবী যদি আমার [হস্তগত] হয়, তবে তাহা দ্বারা আমি মৃত্যুরহিত (মুক্ত) হইতে পারিব কি? [প্রত্যুত্তরে] যাজ্ঞবল্ক্য বলিলেন—না; তবে জগতে ভোগোপকরণসম্পন্ন ধনীদিগের জীবন যেরূপ হইয়া থাকে, তোমার জীবনও সেইরূপ (সুখসম্পন্ন) হইতে পারে, কিন্তু বিত্ত বা বিত্তসাধ্য কর্ম্ম দ্বারা অমৃতত্বলাভের আশাও নাই ইতি॥ ১০৮॥ ২॥

**শাঙ্করভাষ্যম্।**—সা এবমুক্তা হ উবাচ—যৎ যদি, 'নু' ইতি বিতর্কে; মে মম ইয়ং পৃথিবী ভগো ভগবন্, সর্ব্বা সাগরপরিক্ষিপ্তা বিত্তেন ধনেন পূর্ণা স্যাৎ—কথম্—ন কথঞ্চনেতি আক্ষেপার্থঃ; প্রশ্নার্থো বা, তেন পৃথিবীপূর্ণ-বিত্তসাধ্যেন কর্ম্মণা অগ্নিহোত্রাদিনা অমৃতা কিং স্যাম্? ইতি ব্যবহিতেন সম্বন্ধঃ। প্রত্যুবাচ যাজ্ঞবল্ক্যঃ। কথমিতি যদি আক্ষেপার্থম্, অনুমোদনং—নেতি হোবাচ যাজ্ঞবল্ক্য ইতি; প্রশ্নশ্চেৎ—প্রতিবচনার্থম্—নৈব স্যাঃ অমৃতা; কিং তর্হি? যথৈব লোকে উপকরণবতাং সাধনবতাং জীবিতং সুখোপায়ভোগসম্পন্নম্, তথৈব

তদ্বদেব তব জীবিতং স্যাৎ; অমৃতত্বস্য তু ন আশা মনসাপি অস্তি বিত্তেন—বিত্তসাধ্যেন কর্ম্মণেতি ॥ ১০৮ ॥ ২ ॥

টীকা।—মৈত্রেয়ী মোক্ষমেবাপেক্ষমাণা ভর্ত্তারং প্রত্যানুকূল্যমাত্মনো দর্শয়তি—সৈবমিতি। কর্ম্মসাধ্যস্য গৃহপ্রাসাদাদিবন্নিত্যত্বানুপপত্তিরাক্ষেপনিদানম্। কথংশব্দস্য প্রশ্নার্থত্বপক্ষে বাক্যং যোজয়তি—তেনেতি। কথং তেনেত্যত্র কথংশব্দেন কিমহং তেনেত্যত্রত্যং কিংশব্দমুপাদায় বাক্যং যোজনীয়ম্। বিত্তসাধ্যস্য কর্ম্মণোঽমৃতত্বসাধনত্বমাত্রাসিদ্ধৌ তৎপ্রকারপ্রশ্নস্য নিরবকাশত্বাদিত্যর্থঃ। মুনিরপি ভার্য্যাহৃদয়াভিজ্ঞঃ সন্তুষ্টঃ সন্নাক্ষেপং প্রশ্নং চ প্রতিবদতীত্যাহ—প্রত্যুবাচেতি। বিত্তেন মমামৃতত্বাভাবে যদকিঞ্চিৎকরমদেয়মিত্যাশঙ্ক্যাহ—কিং যদীতি। ১০৮। ২।

ভাষ্যানুবাদ।—[যাজ্ঞবল্ক্য] এইরূপ বলিলে পর, মৈত্রেয়ী তাঁহাকে বলিলেন,—শ্রুতির 'নু' শব্দটি বিতর্ক-সূচক। ভগোঃ—হে ভগবন্, যদি সমস্ত অর্থাৎ সাগরপরিবেষ্টিতা ও ধনপূর্ণা এই পৃথিবীও কি কোন প্রকারে আমার [অধিকারভুক্ত] হইতে পারে, কোন প্রকারেই নহে; ইহা হইতেছে 'কথম্' শব্দের 'আক্ষেপার্থ' পক্ষে, (১) এখানে 'কথং' শব্দের প্রশ্নার্থও হইতে পারে;—সে পক্ষে অর্থ হইতেছে এই—পৃথিবীপূর্ণ ধন দ্বারা নিষ্পাদ্য অগ্নিহোত্রাদি কর্ম্ম দ্বারা আমি অমৃতা হইতে পারিব কি? যাজ্ঞবল্ক্য প্রত্যুত্তরে বলিলেন—। [এখানে বুঝিতে হইবে] 'কথম্' শব্দটি যদি আক্ষেপার্থক হয়, তাহা হইলে 'নেতি হোবাচ যাজ্ঞবল্ক্যঃ' বাক্যটি হইবে অনুমোদনসূচক, আর যদি প্রশ্নার্থক হয়, তাহা হইলে হইবে প্রত্যুত্তর বোধক—নিশ্চয়ই অমৃতা হইবে না; তবে কি না, জগতে উপকরণবান্—সুখসাধনসমন্বিত ধনীদিগের জীবন যেরূপ সুখভোগসম্পন্ন হইয়া থাকে, তোমার জীবনও ঠিক তদ্রূপই হইতে পারে; কিন্তু বিত্ত বা বিত্তসাধ্য কর্ম্মানুষ্ঠান দ্বারা মনে মনেও অমৃতত্ব লাভের আশা করা যাইতে পারে না ॥ ১০৮ ॥ ২ ॥

সা হোবাচ মৈত্রেয়ী যেনাহং নামৃতা স্যাং, কিমহং তেন কুর্য্যাম্, যদেব ভগবান্ বেদ তদেব মে ব্রূহীতি ॥ ১০৯ ॥ ৩ ॥

---

(১) তাৎপর্য্য—'কথং' ও 'কিং' প্রভৃতি শব্দগুলি যেমন প্রশ্নার্থ প্রতিপাদক হয়, তেমনি আক্ষেপার্থসূচকও হয়। আক্ষেপ অর্থ—অসম্ভাবনা জ্ঞাপন করা। কথং প্রভৃতি শব্দগুলি যে শব্দের সঙ্গে মিলিতভাবে থাকে, তাহারই অত্যন্ত নিষেধ জ্ঞাপন করিয়া থাকে। যেমন—'যে লোক হিতোপদেশ করে না, সে আবার কিসের বন্ধু?' অর্থাৎ সেরূপ লোক কখনই বন্ধু হইতে পারে না। এখানেও আক্ষেপার্থপক্ষে বুঝিতে হইবে যে, 'ধনপূর্ণ সমস্ত পৃথিবী লাভ আমার পক্ষে কোন প্রকারেও সম্ভবপর নহে?' অর্থাৎ কোন প্রকারেই নহে। প্রশ্নপক্ষে 'কথং' শব্দের 'কিং' অর্থ বুঝিতে হইবে, তাহার অর্থ—অমৃতা হইব কি?

**সরলার্থঃ।**—[এবমুক্তা] সা মৈত্রেয়ী উবাচ হ—যেন ( বিত্তেন বিত্তসাধ্যেন কর্ম্মণা বা ) অমৃতা (মৃত্যুরহিতা ) ন স্যাং ( ন ভবেয়ম্ ); তেন বিত্তেন অহং কিং কুর্য্যাম্ ( ন কিমপীতি ভাবঃ )। ভগবান্ ( পূজনীয়ঃ ভবান্ ) যৎ এব [ অমৃতত্ব-সাধনং ] বেদ ( জানাতি), তদেব মে ( মহ্যং ) ব্রূহি ( কথয় ইত্যর্থঃ ) ॥১০৯॥৩॥

**মূলানুবাদ।**—এই কথা শুনিয়া মৈত্রেয়ী বলিলেন,—যে বিত্ত বা বিত্তসাধ্য কর্ম্ম দ্বারা আমি অমৃতা হইব না, আমি তাহা দ্বারা কি করিব? (তাহাতে আমার কিছুই প্রয়োজন নাই)। আপনি যাহা নিশ্চিতরূপে অমৃতত্বসাধন বলিয়া জানেন, তাহাই আমাকে বলুন ॥ ১০৯ ॥ ৩ ॥

**শাঙ্করভাষ্যম্।**—সা হোবাচ মৈত্রেয়ী। এবমুক্তা প্রত্যুবাচ মৈত্রেয়ী—যদ্যেবং যেনাহং নামৃতা স্যাম্, কিমহং তেন বিত্তেন কুর্য্যাম্? যদেব, ভগবান্ কেবলমমৃতত্বসাধনং বেদ, তদেবামৃতত্বসাধনং মে মহ্যং ব্রূহি ॥ ১০৯ ॥ ৩ ॥

**টীকা।**—বিত্তস্যামৃতত্বসাধনত্বাভাবমধিগম্য তস্মিন্নাস্থাং ত্যক্ত্বা মুক্তিসাধনমেবাত্মজ্ঞানমাত্মার্থং দাতুং পতিং নিযুঞ্জানা ব্রূতে—সা হেতি ॥ ১০৯ ॥ ৩ ॥

**ভাষ্যানুবাদ।**—'সা হ উবাচ মৈত্রেয়ী' ইত্যাদি। মৈত্রেয়ী এইরূপ অভিহিত হইয়া প্রত্যুত্তরে বলিলেন,—এইরূপই যদি হয়, তবে আমি যাহা দ্বারা অমৃতা হইব না, সেই বিত্ত দ্বারা কি করিব? অর্থাৎ বিত্তে আমার কোন প্রয়োজন নাই; পূজনীয় আপনি যাহা শুধু অমৃতত্বলাভের উপায় বলিয়া জানেন, আমাকে সেই অমৃতত্বসাধনই বলুন ॥ ১০৯ ॥ ৩ ॥

স হোবাচ যাজ্ঞবল্ক্যঃ—প্রিয়া বতারে নঃ সতী প্রিয়ং ভাষসে, এহ্যাস্স্ব, ব্যাখ্যাস্যামি তে, ব্যাচক্ষাণস্য তু মে নিদিধ্যাসস্বেতি ॥ ১১০ ॥ ৪ ॥

**সরলার্থঃ।**—সঃ (এবমভিহিতঃ) যাজ্ঞবল্ক্যঃ উবাচ হ—বত (অনু-কম্পায়াং, আহ্লাদে বা) অরে মৈত্রেয়ি, [ ত্বং ] নঃ ( অস্মাকং ) প্রিয়া ( প্রীতি-ভাজনং ) সতী [ ইদানীমপি ] প্রিয়ং ( মনোঽনুকূলং ) ভাষসে ( কথয়সি ); এহি ( আগচ্ছ ); আস্স্ব ( উপবিশ ) [ মম সমীপে ]; তে ( তব ) [ অভীষ্টম্ অমৃতত্বসাধনম্ ] ব্যাখ্যাস্যামি ( বিস্তরেণ কথয়িষ্যামি )। ব্যাচক্ষাণস্য ( ব্যাখ্যানং কুর্ব্বতঃ ) মে ( মম ) [ বচনানি ] তু নিদিধ্যাসস্ব ( অর্থং নিশ্চিত্য ধ্যাতুমিচ্ছ ) ইতি ॥ ১১০ ॥ ৪ ॥

**মূলানুবাদ**।—[ মৈত্রেয়ী এই কথা বলিলে পর, যাজ্ঞবল্ক্য আহ্লাদ সহকারে বলিলেন, ]—অরে মৈত্রেয়ি, তুমি পূর্ব্বেও আমার প্রিয়া (প্রিয়কারিণী) ছিলে, এখনও আমার মনের মত কথাই বলিতেছ; এস, আমার নিকট উপবেশন কর; আমি তোমার অভীষ্ট বিষয় বিস্তৃতভাবে বলিতেছি; ব্যাখ্যাকালে তুমি আমার কথা স্থিরচিত্তে অবধারণ কর ॥ ১১০ ॥ ৪ ॥

**শাঙ্করভাষ্যম্**।—স হোবাচ যাজ্ঞবল্ক্যঃ। এবং বিত্তসাধ্যেঽমৃতত্ব-সাধনে প্রত্যাখ্যাতে, যাজ্ঞবল্ক্যঃ স্বাভিপ্রায়সম্পত্তৌ তুষ্ট আহ, স হোবাচ—প্রিয়া ইষ্টা, বতেত্যনুকম্প্যাহ—অরে মৈত্রেয়ি, নোঽস্মাকং পূর্ব্বমপি প্রিয়া সতী ভবন্তী ইদানীং প্রিয়মেব চিত্তানুকূলং ভাষসে; অতঃ এহি আস্স্ব উপবিশ, ব্যাখ্যাস্যামি —যৎ তে তব ইষ্টমমৃতত্বসাধনমাত্মজ্ঞানং কথয়িষ্যামি। ব্যাচক্ষাণস্য তু মে মম ব্যাখ্যানং কুর্ব্বতঃ, নিদিধ্যাসস্ব বাক্যানি অর্থতো নিশ্চয়েন ধ্যাতু-মিচ্ছেতি ॥ ১১০ ॥ ৪ ॥

**টীকা**।—ভার্য্যাপেক্ষিতং মোক্ষোপায়ং বিবক্ষুস্তামাদৌ স্তৌতি—স হেত্যাদিনা। বিত্তেন সাধ্যং কর্ম্ম, তস্মিন্নমৃতত্বসাধনে শঙ্কিতে কিমহং তেন কুর্য্যামিতি ভার্য্যয়াঽপি প্রত্যাখ্যাতে সতীতি যাবৎ। স্বাভিপ্রায়ো ন কর্ম্ম মুক্তিহেতুরিতি, তস্য ভার্য্যাদ্বারাঽপি সম্পত্তৌ সত্যামিত্যর্থঃ ॥ ১১০ ॥ ৪ ॥

**ভাষ্যানুবাদ**।—"স হ উবাচ যাজ্ঞবল্ক্যঃ" ইতি। মৈত্রেয়ী এইরূপে বিত্তসাধ্য আপেক্ষিক অমৃতত্বসাধন কর্ম্ম প্রত্যাখ্যান করিলে পর, যাজ্ঞবল্ক্য স্বীয় অভিলাষ সিদ্ধ হওয়ায় পরিতুষ্ট হইয়া বলিলেন—তিনি সদয় হৃদয়ে বলিলেন,— অরে মৈত্রেয়ি, তুমি পূর্ব্বেও আমাদের প্রিয়া অর্থাৎ প্রীতিভাজন ছিলে, এখনও প্রিয়ই—মনের মত কথাই বলিতেছ; অতএব এস, উপবেশন কর, [ তোমার অভিলষিত বিষয় ] আমি ব্যাখ্যা করিব। ব্যাখ্যাকালে আমার কথাগুলি নিদিধ্যাসন কর—তাহার অর্থ নিশ্চয় করিয়া চিন্তা করিতে ইচ্ছা কর, অর্থাৎ আমার বর্ণিত বিষয় অবধারণ করিয়া তদ্বিষয়ে ধ্যান কর ॥ ১১০ ॥ ৪ ॥

স হোবাচ—ন বা অরে পত্যুঃ কামায় পতিঃ প্রিয়ো ভবতি, আত্মনস্তু কামায় পতিঃ প্রিয়ো ভবতি। ন বা অরে জায়ায়ৈ কামায় জায়া প্রিয়া ভবতি, আত্মনস্তু কামায় জায়া প্রিয়া ভবতি। ন বা অরে পুত্রাণাং কামায় পুত্রাঃ প্রিয়া ভবন্তি, আত্মনস্তু

কামায় পুত্রাঃ প্রিয়া ভবন্তি। ন বা অরে বিত্তস্য কামায় বিত্তং প্রিয়ং ভবতি, আত্মনস্তু কামায় বিত্তং প্রিয়ং ভবতি। ন বা অরে ব্রহ্মণঃ কামায় ব্রহ্ম প্রিয়ং ভবতি, আত্মনস্তু কামায় ব্রহ্ম প্রিয়ং ভবতি। ন বা অরে ক্ষত্রস্য কামায় ক্ষত্রং প্রিয়ং ভবতি, আত্মনস্তু কামায় ক্ষত্রং প্রিয়ং ভবতি। ন বা অরে লোকানাং কামায় লোকাঃ প্রিয়া ভবন্তি, আত্মনস্তু কামায় লোকাঃ প্রিয়া ভবন্তি। ন বা অরে দেবানাং কামায় দেবাঃ প্রিয়াঃ ভবন্তি, আত্মনস্তু কামায় দেবাঃ প্রিয়া ভবন্তি। ন বা অরে ভূতানাং কামায় ভূতানি প্রিয়াণি ভবন্তি, আত্মনস্তু কামায় ভূতানি প্রিয়াণি ভবন্তি। ন বা অরে সর্ব্বস্য কামায় সর্ব্বং প্রিয়ং ভবতি, আত্মনস্তু কামায় সর্ব্বং প্রিয়ং ভবতি। আত্মা বা অরে দ্রষ্টব্যঃ শ্রোতব্যো মন্তব্যো নিদিধ্যাসিতব্যো মৈত্রেয়ি ; আত্মনো বা অরে দর্শনেন শ্রবণেন মত্যা বিজ্ঞানেনেদꣳ সর্ব্বং বিদিতম্ ॥১১॥৫॥

**সরলার্থঃ।**—[ অমৃতত্বসাধনং বৈরাগ্যমুপদিশন্ আহ—"না বা অরে" ইত্যাদি। ] সঃ ( যাজ্ঞবল্ক্যঃ ) উবাচ হ—অরে মৈত্রেয়ি, পত্যুঃ কামায় ( সুখাদি-প্রয়োজনায় ) পতিঃ ন বৈ ( নৈব ) প্রিয়ঃ ( প্রীতিভাক্ ) ভবতি ; [ কিং তর্হি ? ] আত্মনঃ তু ( এব ) কামায় ( প্রয়োজনায় ) [ ভার্য্যায়াঃ ] প্রিয়ঃ ভবতি ; তথা অরে মৈত্রেয়ি, জায়ায়ৈ ( জায়ায়াঃ ) কামায় জায়া ন বৈ [ পত্যুঃ ] প্রিয়া ভবতি ; [ কিং তর্হি ? ] আত্মনঃ তু ( এব ) কামায় জায়া ( পত্নী ) [ পত্যুঃ ] প্রিয়া [ প্রেমাস্পদং ] ভবতি ; তথা, অরে মৈত্রেয়ি, পুত্রাণাং কামায় পুত্রাঃ ন বৈ [ পিতুঃ ] প্রিয়াঃ ভবন্তি, আত্মনঃ তু ( এব ) কামায় পুত্রাঃ প্রিয়াঃ ( প্রীতি-পাত্রাণি ) ভবন্তি। তথা, অরে মৈত্রেয়ি, বিত্তস্য ( ধনস্য পশ্বাদেঃ ) কামায় বিত্তং ন বৈ [ ধনিনাং ] প্রিয়ং ভবতি ; আত্মনঃ তু ( এব ) কামায় বিত্তং প্রিয়ং ভবতি। তথা, অরে মৈত্রেয়ি, ব্রহ্মণঃ ( ব্রাহ্মণস্য ) কামায় ব্রহ্ম ন বৈ প্রিয়ং ভবতি, [ অপি তু ] আত্মনঃ কামায় ব্রহ্ম প্রিয়ং ভবতি। তথা অরে মৈত্রেয়ি, ক্ষত্রস্য ( ক্ষত্রিয়স্য ) কামায় ক্ষত্রং ন বৈ প্রিয়ং ভবতি [ লোকস্য ] ; [ অপি তু ] আত্মনঃ কামায় প্রিয়ং ভবতি। তথা অরে মৈত্রেয়ি, লোকানাং ( স্বর্গাদীনাং ) কামায় লোকাঃ ন বৈ প্রিয়াঃ ভবন্তি ; [ অপিতু ] আত্মনঃ তু কামায় লোকাঃ

প্রিয়াঃ ভবন্তি। তথা, অরে মৈত্রেয়ি, দেবানাং কামায় দেবাঃ ন বৈ প্রিয়াঃ ভবন্তি ; [ অপিতু ] আত্মনঃ তু কামায় দেবাঃ প্রিয়া ভবন্তি। তথা অরে মৈত্রেয়ি, ভূতানাং কামায় ভূতানি ( প্রাণিনঃ ) ন বৈ প্রিয়াণি ভবন্তি ; [ অপিতু ] আত্মনঃ তু কামায় ভূতানি প্রিয়াণি ভবন্তি। [ কিং বহুনা, ] অরে মৈত্রেয়ি, সর্ব্বস্য কামায় সর্ব্বং ন বৈ প্রিয়ং ভবতি ; [ অপিতু ] আত্মনঃ তু কামায় সর্ব্বং প্রিয়ং ভবতি। [ অতঃ ] অরে মৈত্রেয়ি, আত্মা বৈ ( এব ) দ্রষ্টব্যঃ ( সাক্ষাৎকর্ত্তব্যঃ ) ; [ তদুপায়মাহ—] শ্রোতব্যঃ ( শাস্ত্রাচার্য্যোপদেশতঃ যাথাত্ম্যেন জ্ঞাতব্যঃ ) ; মন্তব্যঃ ( যুক্তিভিঃ ব্যবস্থাপ্যঃ ) ; নিদিধ্যাসিতব্যঃ ( নিরন্তরং ধ্যাতব্যঃ )। অরে মৈত্রেয়ি, আত্মনঃ দর্শনেন শ্রবণেন মত্যা ( মননেন ) বিজ্ঞানেন ( নিদিধ্যাসনেন ) ইদং সর্ব্বং ( জগৎ ) বিদিতং ( বিজ্ঞাতং ) [ ভবতীতি শেষঃ ] ॥১১১॥৫॥

**মূলানুবাদ ।**—যাজ্ঞবল্ক্য কহিলেন,—অরে মৈত্রেয়ি, পতির প্রীতির জন্য পতি কখনই ভার্য্যার প্রিয় হয় না ; পরন্তু আত্ম-প্রীতির জন্যই প্রিয় হয় ; সেইরূপ পত্নীর প্রীতির জন্য পত্নী কখনই স্বামীর প্রিয়া হয় না ; পরন্তু স্বামীর আত্মপ্রীতির জন্যই পত্নী প্রিয়া হয় ; পুত্রের প্রীতির জন্য পুত্র কখনই পিতার প্রিয় হয় না ; পরন্তু নিজের প্রীতির জন্যই পুত্র পিতার প্রিয় হইয়া থাকে। সেইরূপ ধনের প্রীতির জন্য ধন কখনও লোকের প্রিয় হয় না ; পরন্তু কেবল আত্মপ্রীতির জন্যই ধনসমূহ লোকের প্রিয় হইয়া থাকে ; সেইরূপ ব্রাহ্মণের প্রীতির জন্য ব্রাহ্মণ কখনই প্রিয় হয় না ; কিন্তু আপনার সুখের জন্যই ব্রাহ্মণ-জাতি লোকের প্রীতিভাজন হইয়া থাকে ; এবং ক্ষত্রিয়ের প্রীতির জন্যও ক্ষত্রিয় লোকের প্রিয় হয় না ; পরন্তু আপনার প্রীতির জন্যই ক্ষত্রিয় [ রাজা ] লোকের প্রিয় হইয়া থাকে। এইরূপ স্বর্গাদি লোকের প্রীতির জন্যও স্বর্গাদি লোক-সমূহ কখনই সাধারণের প্রিয় হয় না ; পরন্তু আপনার প্রীতির জন্যই স্বর্গাদি লোক প্রিয় হইয়া থাকে ; অরে মৈত্রেয়ি, দেবগণের প্রীতির জন্যও দেবগণ কাহারও প্রিয় হয় না ; কিন্তু আপনার প্রীতিসাধন বলিয়াই দেবগণ প্রীতিভাজন হইয়া থাকেন ; অরে মৈত্রেয়ি, প্রাণিগণের প্রীতির জন্যও প্রাণিগণ কাহারও প্রিয় হয় না ; পরন্তু আত্মপ্রীতির জন্যই প্রাণিগণ অপরের প্রিয়

হইয়া থাকে ; অধিক কি, অরে মৈত্রেয়ি, অপর কাহারও প্রীতির জন্যই অপর কেহ কখনই অপরের প্রিয় হয় না ; পরন্তু আপনার প্রীতির জন্যই সকলে সকলের প্রিয় হইয়া থাকে। অতএব হে মৈত্রেয়ি, সর্ব্বাধিক প্রিয় আত্মাকেই অবশ্য দর্শন করিবে, শাস্ত্র ও আচার্য্যের উপদেশ হইতে তাহার স্বরূপ জানিবে ; তর্কদ্বারা তাহার স্বরূপ অবধারণ করিবে ; তাহার পর নিঃসংশয়রূপে তাহার স্বরূপ ধ্যান করিবে। অরে মৈত্রেয়ি আত্মার দর্শনে, শ্রবণে, মননে ও নিদিধ্যাসনেই এই সমস্ত জগৎ পরিজ্ঞাত হয় ॥ ১১১ ॥ ৫ ॥

**শাঙ্করভাষ্যম্।**—স হোবাচ—অমৃতত্বসাধনং বৈরাগ্যমুপদিদিক্ষুঃ জায়াপতিপুত্রাদিভ্যো বিরাগমুৎপাদয়তি তৎসন্ন্যাসায়। ন বৈ—বৈ-শব্দঃ প্রসিদ্ধস্মরণার্থঃ। প্রসিদ্ধমেব এতৎ লোকে,—পত্যুঃ ভর্ত্তুঃ কামায় প্রয়োজনায় জায়ায়াঃ পতিঃ প্রিয়ো ন ভবতি, কিং তর্হি, আত্মনস্তু কামায় প্রয়োজনায়ৈব ভার্য্যায়াঃ পতিঃ প্রিয়ো ভবতি। তথা ন বা অরে জায়ায়ৈ ইত্যাদি সমানমন্যৎ। ন বা অরে পুত্রাণাম্, ন বা অরে বিত্তস্য, ন বা অরে ব্রহ্মণঃ, ন বা অরে ক্ষত্রস্য, ন বা অরে লোকানাম্, ন বা অরে দেবানাম্, ন বা অরে ভূতানাম্, ন বা অরে সর্ব্বস্য। পূর্ব্বং পূর্ব্বং যথাসন্নে প্রীতিসাধনে বচনম্, তত্র তত্র ইষ্টতরত্বাদ্বৈরাগ্যস্য। সর্ব্বগ্রহণম্ উক্তানুক্তার্থম্। তস্মাল্লোকপ্রসিদ্ধমেতৎ—আত্মৈব প্রিয়ঃ, নান্যৎ। তদেতৎ "প্রেয়ঃ পুত্রাৎ" ইত্যুপন্যস্তম্, তস্যৈতৎ বৃত্তিস্থানীয়ং প্রপঞ্চিতম্। তস্মাদাত্ম-প্রীতিসাধনত্বাদ্ গৌণী অন্যত্র প্রীতিরাত্মন্যেব মুখ্যা।

তস্মাৎ আত্মা বৈ অরে দ্রষ্টব্যঃ দর্শনার্হঃ, দর্শনবিষয়মাপাদয়িতব্যঃ ; শ্রোতব্যঃ পূর্ব্বমাচার্য্যতঃ আগমতশ্চ ; পশ্চাৎ মন্তব্যঃ তর্কতঃ ; ততো নিদিধ্যাসিতব্যঃ নিশ্চয়েন ধ্যাতব্যঃ ; এবং হ্যসৌ দৃষ্টো ভবতি শ্রবণমননদিধ্যাসনসাধনৈর্নির্ব্বর্ত্তিতৈঃ ; যদৈকত্বম্—এতান্যুপগতানি, তদা সম্যগ্দর্শনং ব্রহ্মৈকত্ববিষয়ং প্রসীদতি, নান্যথা শ্রবণমাত্রেণ। যদ্ ব্রহ্মক্ষত্রাদি কর্ম্মনিমিত্তং বর্ণাশ্রমাদিলক্ষণম্ আত্মন্যবিদ্যয়া অধ্যারোপিতপ্রত্যয়বিষয়ং ক্রিয়াকারকফলাত্মকম্ অবিদ্যাপ্রত্যয়বিষয়ম্—রজ্জ্বামিব সর্প-প্রত্যয়ঃ, তদুপমর্দ্দার্থমাহ—আত্মনি খলু অরে মৈত্রেয়ি, দৃষ্টে শ্রুতে মতে বিজ্ঞাতে ইদং সর্ব্বং বিদিতং বিজ্ঞাতং ভবতি ॥ ১১১ ॥ ৫ ॥

**টীকা।**—অমৃতত্বসাধনমাত্মজ্ঞানং বিবক্ষিতং চেৎ, আত্মা বা অরে দ্রষ্টব্য ইত্যাদি বক্তব্যং, কিমিতি ন বা অরে পত্যুরিত্যাদি বাক্যমিত্যাশঙ্ক্যাহ—জায়েতি। উবাচ জায়াদীনামাত্মার্থত্বেন প্রিয়ত্বম্, আত্মনশ্চানৌপাধিকপ্রিয়ত্বেন পরমানন্দত্বমিতি শেষঃ। প্রতীকমাদায় ব্যাচষ্টে—ন বা

ইতি। কিং তন্নিপাতেন স্মার্য্যতে, তদাহ—প্রসিদ্ধমিতি। যথোক্তে ক্রমে নিয়ামকমাহ—পূর্ব্বং পূর্ব্বমিতি। যদ্যদাসন্নং প্রীতিসাধনং, তত্তদনতিক্রম্য তস্মিন্ বিষয়ে পূর্ব্বং পূর্ব্বং বচনমিতি যোজনা। তত্র হেতুমাহ—তত্রেতি। ন বা অরে সর্ব্বস্যেত্যযুক্তং, পত্যাদীনামুক্তত্বাদংশেন পুনরুক্তিপ্রসঙ্গাদিত্যাশঙ্ক্যাহ—সর্ব্বগ্রহণমিতি। উক্তবদনুক্তানামপি গ্রহণং কর্ত্তব্যং, ন চ সর্ব্বে বিশেষতো গ্রহীতুং শক্যন্তে, তেন সামান্যার্থং সর্ব্বপদমিত্যর্থঃ। সর্ব্বপর্য্যায়েষু সিদ্ধমর্থমুপসংহরতি—তস্মাদিতি। নমু তৃতীয়ে প্রিয়ত্বমাত্মন আখ্যাতং, তদেবাত্রাপি কথ্যতে চেৎ, পুনরুক্তিঃ স্যাত্তত্রাহ—তদেতদিতি। অথোপন্যাসবিবরণাভ্যাং প্রীতিরাত্মন্যেবেত্যযুক্তং, পুত্রাদাবপি তদ্দর্শনাদত আহ—তস্মাদিতি। আত্মনো নিরতিশয়প্রীত্যাস্পদত্বেন পরমানন্দত্বমভিধাযোত্তরবাক্যমাদায় ব্যাচষ্টে—তস্মাদিত্যাদিনা। কথং পুনরিদং দর্শনমুৎপদ্যতে, তত্রাহ—শ্রোতব্য ইতি। শ্রবণাদীনামন্যতমেনাত্মজ্ঞানলাভাৎ কিমিতি সর্ব্বেষামধ্যয়নমিত্যাশঙ্ক্যাহ—এবং হীতি। বিধ্যনুসারিত্বমেবংশব্দার্থঃ। শ্রুততাবিশেষাদ্বিকল্পহেত্বভাবাচ্চ সর্ব্বৈরেবাত্মজ্ঞানং জায়তে চেত্তেষাং সমপ্রধানত্বমাগ্নেয়াদিবদাপতেদিত্যাশঙ্ক্যাহ—যদেতি। শ্রবণস্য প্রমাণবিচারত্বেন প্রধানত্বাদঙ্গিত্বং মননিদিধ্যাসনয়োস্তু তৎকার্য্যপ্রতিবন্ধপ্রধ্বংসিত্বাদঙ্গমিত্যঙ্গাঙ্গিভাবেন যদা শ্রবণাদীন্যসকৃদনুষ্ঠানেন সমুচ্চিতানি, তদা সামগ্রীপৌষ্কল্যাত্তত্ত্বজ্ঞানং ফলশিরস্কং সিধ্যতি। মননাদ্যভাবে শ্রবণমাত্রেণ নৈব তদুপপদ্যতে। মননাদিনা প্রতিবন্ধপ্রধ্বংসে বাক্যস্য ফলবজ্‌জ্ঞানজনকত্বযোগাদিত্যর্থঃ। পরামর্শবাক্যস্য তাৎপর্য্যমাহ—যদিত্যাদিনা। কর্ম্মনিমিত্তং ব্রহ্মক্ষত্রাদি, তদেব বর্ণাশ্রমাবস্থাদিরূপমাত্মন্যবিদ্যয়াঽধ্যারোপিতস্য প্রত্যয়ো মিথ্যাজ্ঞানং, তস্য বিষয়তয়া স্থিতং ক্রিয়াদ্যাত্মকং তদুপমর্দ্দনার্থমাহেতি সম্বন্ধঃ। অবিদ্যাধ্যারোপিতপ্রত্যয়বিষয়মিত্যেতদেব ব্যাকরোতি—অবিদ্যেতি। অবিদ্যাজনিতপ্রত্যয়বিষয়ত্বে দৃষ্টান্তমাহ—ব্রহ্মামিতি। ১১১। ৫।

**ভাষ্যানুবাদ**।—মোক্ষলাভের একমাত্র উপায় বৈরাগ্য; সেই বৈরাগ্যের উপদেশেচ্ছায় যাজ্ঞবল্ক্য-ঋষি স্ত্রী-পুত্রাদি বিষয়ে আসক্তি নিবৃত্তির জন্য প্রথমতঃ বৈরাগ্য-সমুৎপাদনার্থ উপদেশ দিতেছেন। শ্রুতির 'বৈ' শব্দটি প্রসিদ্ধিস্মারক; জগতে ইহা প্রসিদ্ধই আছে যে, পতির—স্বামীর কামের জন্য (প্রয়োজনে) স্বামী কখনই পত্নীর প্রিয় হয় না; তবে কি না, আপনার কামের জন্যই পতি পত্নীর প্রিয় হইয়া থাকেন; সেইরূপ, "ন বা অরে জায়ায়াঃ" "ন বা অরে পুত্রাণাং" "ন বা অরে বিত্তস্য" "ন বা অরে ক্ষত্রস্য" "ন বা অরে লোকানাম্" "ন বা অরে দেবানাম্" "ন বা অরে ভূতানাম্" "ন বা অরে সর্ব্বস্য" ইত্যাদি অন্যান্য অংশের অর্থও পূর্ব্বের অনুরূপ। প্রথমে সন্নিহিত প্রীতিসাধনের উল্লেখ করার অভিপ্রায় এই যে, প্রথমেই সে সমুদয় বিষয়ে বৈরাগ্য সমুৎপাদন করা আবশ্যক। উক্ত ও অনুক্ত সমস্ত বিষয়-সংকলনের জন্য শেষে "সর্ব্বস্য" (সকলের) বলা হইয়াছে। অতএব ইহা প্রসিদ্ধ কথা যে, জগতে আত্মাই

একমাত্র প্রিয়, অন্য কেহ নহে। পূর্ব্বে যে, "তদেতৎ প্রেয়ঃ পুত্রাৎ" ইত্যাদি বাক্য উপন্যস্ত হইয়াছে, এই শ্রুতিটি তাহারই বিস্তৃত ব্যাখ্যাস্থানীয়।

অতএব আত্মাতেই মুখ্য প্রীতি; অন্যত্র যে প্রীতি, তাহা আত্মপ্রীতির সাহায্যকারী বলিয়া গৌণ বা অপ্রধান। অতএব আত্মাই দ্রষ্টব্য—সাক্ষাৎকারের উপযুক্ত, অর্থাৎ আত্মবিষয়ক দর্শন সম্পাদন করা আবশ্যক। সেই জন্য শ্রোতব্য—প্রথমে শাস্ত্র ও আচার্য্য হইতে জ্ঞাতব্য; পশ্চাৎ মন্তব্য, অর্থাৎ অনুকূল তর্ক দ্বারা তাহা সমর্থন করিতে হইবে; তাহার পর নিদিধ্যাসিতব্য অর্থাৎ নিঃসংশয়রূপে তাহাকে ধ্যান করিতে হইবে। এইরূপে শ্রবণ, মনন ও নিদিধ্যাসনের সাহায্যে পরিশোধিত হইলে পর, আত্মা প্রত্যক্ষগোচর হইয়া থাকে। যখন উক্ত সাধনগুলি একই আত্মবিষয়ে অনুগতভাবে প্রযুক্ত হয়, তখনই ব্রহ্মৈকত্ব-বিষয়ে সম্যক্ দর্শন উপস্থিত হয়, নচেৎ কেবল শ্রবণমাত্রে হয় না। রজ্জুতে সর্প-ভ্রান্তির ন্যায় আত্মাতেও অবিদ্যা দ্বারা সমারোপিত ভ্রান্তিজ্ঞানমূলক যে, বর্ণাশ্রমাদি-ধর্ম্মসম্পন্ন ব্রাহ্মণ-ক্ষত্রিয়াদি বিভাগ, যাহা অবলম্বন করিয়া ক্রিয়াকারক ও ফলসাপেক্ষ কর্ম্মসকল অনুষ্ঠিত হইয়া থাকে, ভ্রান্তিজ্ঞানের বিষয়ীভূত সেই সমস্ত বিভাগ বিসর্জ্জন করিবার উদ্দেশ্যে বলিতেছেন,—অরে মৈত্রেরি, আত্ম-বিষয়ে দর্শন, শ্রবণ, মনন ও বিজ্ঞান হইলেই দৃশ্যমান সমস্ত জগৎ বিজ্ঞাত হইয়া যায়॥ ১১১ ॥ ৫ ॥

ব্রহ্ম তং পরাদাদ্ যোঽন্যত্রাত্মনো ব্রহ্ম বেদ, ক্ষত্রং তং পরাদাদ্ যোঽন্যত্রাত্মনঃ ক্ষত্রং বেদ, লোকাস্তং পরাদুর্যোঽন্যত্রাত্মনো লোকান্ বেদ, দেবাস্তং পরাদুর্যোঽন্যত্রাত্মনো দেবান্ বেদ, ভূতানি তং পরাদুর্যোঽন্যত্রাত্মনো ভূতানি বেদ, সর্ব্বং তং পরাদাদ্ যোঽন্যত্রাত্মনঃ সর্ব্বং বেদ, ইদং ব্রহ্মেদং ক্ষত্রমিমে লোকা ইমে দেবা ইমানি ভূতানীদꣳ সর্ব্বং যদয়মাত্মা ॥১১২॥৬॥

সরলার্থঃ।—[ ইদানীং সর্ব্বত্রাত্মভাবোপপাদনার্থমাহ—ব্রহ্মেতি। ] ব্রহ্ম ( ব্রাহ্মণজাতিঃ ) তং ( জনং ) পরাদাৎ ( পরাকুর্য্যাৎ—পরিভবেৎ ), [ কম্ ? ] যঃ ( জনঃ ) আত্মনঃ অন্যত্র ( আত্মব্যতিরেকেণেত্যর্থঃ ) ব্রহ্ম ( ব্রাহ্মণজাতিং ) বেদ ( জানাতি ); তথা ক্ষত্রং ( ক্ষত্রিয়জাতিঃ ) তং পরাদাৎ, যঃ আত্মনঃ অন্যত্র ( ব্রহ্মব্যতিরেকেণেত্যর্থঃ ) ক্ষত্রং বেদ; তথা লোকাঃ ( কর্ম্মফলানি স্বর্গাদীনি ) তং পরাদুঃ, যঃ আত্মনঃ অন্যত্র লোকান্ ( স্বর্গাদীন্ ) বেদ; তথা দেবাঃ ( লোকেন্দ্রি-

স্যাধিষ্ঠাতারঃ ) তং পরাদুঃ, যঃ আত্মনঃ অন্যত্র দেবান্ বেদ ; ভূতানি (প্রাণিনঃ) তং পরাদুঃ, যঃ আত্মনঃ অন্যত্র ভূতানি বেদ ; [ কিং বহুনা, ] সর্ব্বং ( নিখিলং জগৎ ) [ এব ] তং পরাদাৎ, যঃ আত্মনঃ অন্যত্র সর্ব্বং বেদ : ইদং ব্রহ্ম, ইদং ক্ষত্রং, ইমে লোকাঃ, ইমে দেবাঃ, ইমানি ভূতানি—ইদং সর্ব্বং আত্মৈব,—যৎ ( যঃ ) অয়ং আত্মা ( দ্রষ্টব্য-শ্রোতব্যত্বেন প্রকৃতঃ ; তদাত্মকমিদং সর্ব্বং বিজ্ঞেয়মিতি ভাবঃ ) ॥ ১১২ ॥ ৬ ॥

**মূলানুবাদ ।**—এখন সর্ববত্র আত্মভাব উপপাদনার্থ বলিতেছেন—ব্রহ্ম অর্থাৎ ব্রাহ্মণজাতি তাহাকে পরাস্ত করে (প্রতারিত করে), যে ব্যক্তি ব্রাহ্মণজাতিকে আত্মা হইতে পৃথক্ বলিয়া জানে ; সেইরূপ ক্ষত্রিয়জাতি তাহাকে পরাস্ত করে, যে ব্যক্তি ক্ষত্রিয়কে আত্মার অতিরিক্ত বলিয়া মনে করে, কর্ম্মফলাত্মক স্বর্গাদি লোকসমূহও তাহাকে বঞ্চিত করে, যে ব্যক্তি আত্মার অতিরিক্ত বলিয়া লোকসমূহকে জানে ; লোকপাল ও ইন্দ্রিয়-পরিচালক দেবতাগণ তাহাকে বঞ্চিত করে, যে ব্যক্তি দেবতাগণকে আত্মা হইতে অতিরিক্ত বলিয়া মনে করে ; প্রাণিগণ তাহাকে পরাভূত করে, যে ব্যক্তি আত্মার, অতিরিক্ত বলিয়া প্রাণিগণকে জানে ; অধিক কি, সমস্ত জগৎই তাহাকে বঞ্চিত করে, যে ব্যক্তি সমস্ত জগৎকে আত্মার অতিরিক্ত বলিয়া মনে করে। এই ব্রাহ্মণ, এই ক্ষত্রিয়, এই সমস্ত লোক, এই সমস্ত দেবতা, এই সমস্ত ভূত এবং এই সমস্ত জগৎ সেই আত্মারই স্বরূপ, যে আত্মার কথা দ্রষ্টব্য শ্রোতব্য প্রভৃতি কথায় বলা হইয়াছে ॥ ১১২ ॥ ৬ ॥

**শাঙ্করভাষ্যম্ ।**—নম্ন কথমন্যস্মিন্ বিদিতেঽন্যদ্বিদিতং ভবতি? নৈষ দোষঃ ; ন হি আত্মব্যতিরেকেণান্যৎ কিঞ্চিদস্তি ; যদ্যস্তি, ন তদ্বিদিতং স্যাৎ ; ন ত্বন্যদস্তি ; আত্মৈব তু সর্ব্বম্ ; তস্মাৎ সর্ব্বমাত্মনি বিদিতে বিদিতং স্যাৎ। কথং পুনরাত্মৈব সর্ব্বমিত্যেতৎ শ্রাবয়তি—

ব্রহ্ম ব্রাহ্মণজাতিস্তং পুরুষং পরাদাৎ পরাদধ্যাৎ পরাকুর্য্যাৎ, কম্? যোঽন্যত্রাত্মনঃ আত্মস্বরূপব্যতিরেকেণ আত্মৈব ন ভবতি ইয়ং ব্রাহ্মণজাতিরিতি তাং যো বেদ, তং পরাদধ্যাৎ সা ব্রাহ্মণজাতিরনাত্মস্বরূপেণ মাং পশ্যতীতি ; পরমাত্মা হি সর্ব্বেষামাত্মা। তথা ক্ষত্রং ক্ষত্রিয়জাতিঃ, তথা লোকাঃ, দেবাঃ, ভূতানি, সর্ব্বম্

ইদং ব্রহ্মেতি—যান্যনুক্রান্তানি, তানি সর্ব্বাণি আত্মৈব, যদয়মাত্মা—যোঽয়মাত্মা দ্রষ্টব্যঃ শ্রোতব্য ইতি প্রকৃতঃ—যস্মাদাত্মনো জায়তে, আত্মন্যেব লীয়তে, আত্মময়ঞ্চ স্থিতিকালে, আত্মব্যতিরেকেণাগ্রহণাৎ, আত্মৈব সর্ব্বম্॥ ১১২॥ ৬॥

টীকা।—আত্মনি বিদিতে সর্ব্বং বিদিতমিত্যুক্তমাক্ষিপতি—নন্বিতি। দৃষ্টিবিরোধং নিরাচষ্টে—নৈষ দোষ ইতি। আত্মনি জ্ঞাতে জ্ঞাতমেব সর্ব্বং, ততোঽর্থান্তরস্যাভাবাদিত্যুক্তমেব স্ফুটয়তি—যদীত্যাদিনা। আকাঙ্ক্ষাপূর্ব্বকমুত্তরবাক্যমুদাহৃত্য ব্যাচষ্টে—কথমিত্যাদিনা। পুরুষং বিশেষতো জ্ঞাতুং প্রশ্নমুপন্যস্য প্রতীকং গৃহীত্বা ব্যাকরোতি—কমিত্যাদিনা। পরাকরণে পুরুষস্যাপরাধিত্বং দর্শয়তি—অনাত্মেতি। পরমাত্মাতিরেকেণ দৃশ্যমানামপি ব্রাহ্মণজাতিং স্বস্বরূপেণ পশ্যন্ কথমপরাধী স্যাদিত্যাশঙ্ক্যাহ—পরমাত্মেতি। ইদং ব্রহ্মেত্যুত্তরবাক্যানুবাদস্তস্য ব্যাখ্যানং যান্যনুক্রান্তানীত্যাদি। আত্মৈব সর্ব্বমিত্যেতৎ প্রতিপাদয়তি—যস্মাদিত্যাদিনা। স্থিতিকালে তিষ্ঠতি, তস্মাদাত্মৈব সর্ব্বং তদ্ব্যতিরেকেণাগ্রহণাদিতি যোজনা। ১১২। ৬।

ভাষ্যানুবাদ।—ভাল, এক বস্তু বিজ্ঞাত হইলে অপর বস্তু বিজ্ঞাত হয় কিরূপে? না—ইহা দোষ হয় না; কেন না, যেহেতু আত্মাতিরিক্ত অন্য কোনও বস্তু নাই; যদি থাকে, তবে অবশ্যই তাহা অবিদিত থাকিতে পারে সত্য, কিন্তু আত্মাতিরিক্ত কিছুই নাই; আত্মাই সমস্ত; সুতরাং আত্মবিজ্ঞানেই সমস্ত বিজ্ঞাত হইতে পারে। আত্মাই যে সর্ব্বাত্মক কি প্রকারে, এখন তাহা বুঝাইয়া বলিতেছেন—

ব্রহ্ম অর্থাৎ ব্রাহ্মণজাতি তাহাকে পরাজিত করে; কাহাকে?—যে ব্যক্তি আত্মার অন্যত্র ব্রাহ্মণজাতিকে জানে, অর্থাৎ এই ব্রাহ্মণজাতি কখনই আত্মস্বরূপ হইতে পারে না, এইরূপ যে লোক মনে করে; এ ব্যক্তি অনাত্মস্বরূপে আমাকে দর্শন করিতেছে—বলিয়া সেই ব্রাহ্মণজাতিই সেই ব্যক্তিকে পরাভূত করে; কারণ, পরমাত্মাই যখন সকলের আত্মা, [ তখন সকল পদার্থকে আত্মস্বরূপে দর্শন না করা অপরাধের কারণ হয় ]। সেইরূপ ক্ষত্র অর্থাৎ ক্ষত্রিয় জাতি, সেইরূপ লোকসমূহ ( স্বর্গ প্রভৃতি ), সেইরূপ দেবতাগণ, ভূতগণ, এবং সমস্ত জগৎ। "ইদং ব্রহ্ম" ইত্যাদি পর পর যে সমস্ত বিষয় উক্ত হইয়াছে, সে সমস্ত এই আত্মস্বরূপই বটে—যে আত্মা 'দ্রষ্টব্য শ্রোতব্য' প্রভৃতি কথায় প্রস্তাবিত হইয়াছে, সেই আত্মাই বটে; যেহেতু, সমস্ত জগৎ আত্মা হইতেই উৎপন্ন হয়, আত্মাতেই লীন হয়, এবং স্থিতিকালেও আত্মস্বরূপেই থাকে; কারণ আত্মাতিরিক্ত বলিয়া কোন বস্তুরই জ্ঞান হয় না; সেই হেতু এ সমস্ত আত্মস্বরূপই বটে, ( তদতিরিক্ত কিছুই নাই )॥ ১১২॥ ৬॥ ১৫-৭-৪৮

স যথা দুন্দুভের্হন্যমানস্য ন বাহ্যাঞ্ছব্দাঞ্ছক্নুয়াদ্

গ্রহণায়, দুন্দুভেস্তু গ্রহণেন দুন্দুভ্যাঘাতস্য বা শব্দো গৃহীতঃ ॥ ১১৩ ॥ ৭ ॥

**সরলার্থঃ।**—[ইদানীমাত্মস্বরূপেণ জগদ্‌গ্রহণে দৃষ্টান্তমবতারয়তি—"স যথা" ইত্যাদি]। সঃ (দৃষ্টান্তঃ) যথা (যদ্বৎ) দুন্দুভেঃ (তদাখ্যবাদ্যযন্ত্রস্য) হন্যমানস্য (দণ্ডাদিনা তাড্যমানস্য সতঃ) বাহ্যান্ (তদিতরান্) শব্দান গ্রহণায় (গ্রহীতুং) ন শক্নুয়াৎ [কোঽপিঃ জনঃ]; দুন্দুভেঃ দুন্দুভ্যাঘাতস্য (দুন্দুভ্যাঘাতজ-শব্দসামান্যস্য) গ্রহণেন তু (পুনঃ) শব্দঃ (অন্যঃ শব্দঃ) গৃহীতঃ ভবতি; [এবং বা অরে অয়ম্ ইত্যুত্তরদশমশ্রুত্যা সম্বন্ধঃ]॥ ১১৩ ॥ ৭ ॥

**মূলানুবাদ।**—কিরূপে জগৎকে আত্মস্বরূপে গ্রহণ করিতে হয়, তাহার দৃষ্টান্ত বলিতেছেন। সেই দৃষ্টান্তটি হইতেছে এই—যেমন দুন্দুভিবাদ্য বাজাইলে বাহিরের অন্য শব্দ গ্রহণ করা যায় না, অর্থাৎ পৃথক্ বলিয়া ধরা যায় না, পরন্তু দুন্দুভির কিংবা দুন্দুভিশব্দের গ্রহণে অন্য শব্দও গৃহীত হইয়া থাকে, অর্থাৎ অপর যত শব্দই আছে, তৎ সমস্তই দুন্দুভিশব্দের সহিত মিলিত থাকিয়া তাহার সঙ্গে সঙ্গে প্রতীতি-গোচর হয়, [তদ্রূপ]॥ ১১৩ ॥ ৭ ॥

**শাঙ্করভাষ্যম্।**—কথং পুনরিদানীম্ ইমং সর্ব্বমাত্মৈবেতি গ্রহীতুং শক্যতে? চিন্মাত্রানুগমাৎ সর্ব্বত্র চিৎস্বরূপতৈবেতি গম্যতে। তত্র দৃষ্টান্ত উচ্যতে—

যৎস্বরূপব্যতিরেকেণাগ্রহণং যস্য, তস্য তদাত্মত্বমেব লোকে দৃষ্টম্; স যথা—স ইতি দৃষ্টান্তঃ; লোকে যথা দুন্দুভেঃ ভের্য্যাদেঃ হন্যমানস্য তাড্যমানস্য দণ্ডাদিনা, ন বাহ্যান্ শব্দান্ বহির্ভূতান্ শব্দবিশেষান্ দুন্দুভিশব্দসামান্যাৎ নিষ্কৃষ্টান্ দুন্দুভি-শব্দবিশেষান্ ন শক্নুয়াৎ গ্রহণায় গ্রহীতুম্; দুন্দুভেস্তু গ্রহণেন, দুন্দুভিশব্দসামান্য-বিশেষত্বেন দুন্দুভিশব্দাঃ এতে ইতি শব্দবিশেষা গৃহীতা ভবন্তি, দুন্দুভিশব্দসামান্য-ব্যতিরেকেণাভাবাৎ তেষাম্, দুন্দুভ্যাঘাতস্য বা, দুন্দুভেরাহননমাঘাতঃ,—দুন্দুভ্যা-ঘাতবিশিষ্টস্য শব্দসামান্যস্য গ্রহণেন তদ্গতা বিশেষা গৃহীতা ভবন্তি, নতু ত এব নির্ভিদ্য গ্রহীতুং শক্যন্তে, বিশেষরূপেণাভাবাত্তেষাম্, তথা প্রজ্ঞানব্যতিরেকেণ স্বপ্নজাগরিতয়োর্ন কশ্চিদ্বস্তুবিশেষো গৃহ্যতে; তস্মাৎ প্রজ্ঞানব্যতিরেকেণাভাবো যুক্তস্তেষাম্॥ ১১৩॥ ৭ ॥

**টীকা।**—স্থিত্যবস্থায়াং সর্ব্বস্যাত্মমাত্রত্বং জ্ঞাতুমশক্যং জ্ঞাপকাভাবাদিত্যাক্ষিপতি—কথং

পুনরিতি। ঘটঃ স্ফুরতীত্যাদিপ্রত্যয়মাশ্রিত্য পরিহরতি—চিন্মাত্রেতি। স যথা দুন্দুভেরিত্যাদি বাক্যমবতারয়তি—শুদ্ধেতি। সর্ব্বত্র চিদন্তিরেকেণাসত্ত্বং সপ্তম্যর্থঃ। দৃষ্টান্তে বিবক্ষিতং সংক্ষিপতি—যৎস্বরূপেতি। দুন্দুভিদৃষ্টান্তমাদায়াক্ষরাণি ব্যাচষ্টে—স যথেত্যাদিনা। শব্দ-বিশেষানেব বিশদয়তি—দুন্দুভীতি। কথং তর্হি দুন্দুভিশব্দবিশেষাণাং গ্রহণং, তদাহ—দুন্দুভেরিতি। দুন্দুভিশব্দসামান্যস্যেতি যাবৎ। উক্তেঽর্থে দুন্দুভ্যাঘাতস্যেত্যাদিবাক্যমুত্থাপ্য ব্যাচষ্টে—দুন্দুভ্যাঘাতস্যেতি। বাশব্দার্থমাহ—তদ্গতা বিশেষা ইতি। উক্তমর্থং ব্যতিরেক-মুখেন বিশদয়তি—ন হীতি। বিবক্ষিতং দার্ষ্টান্তিকমাচষ্টে—তথেতি। তত্রৈব বস্তুবিশেষ-গ্রহণসম্ভাবনামভিপ্রেত্য স্বপ্নজাগরিতয়োরিত্যুক্তম্। ১১৩। ৭।

**ভাষ্যানুবাদ**।—আচ্ছা, এই সমস্ত জগৎই যে, আত্মস্বরূপ, এখন তাহা বুঝিবার উপায় কি? [ ইহার উত্তর ]—ঘটপটাদি সর্ব্বত্রই চৈতন্যাত্মক প্রকাশের সম্বন্ধ অনুগত থাকায় সর্ব্বপদার্থের চৈতন্যরূপতাই প্রতীত হইয়া থাকে (১); তদ্বিষয়ে এইরূপ দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে—

যাহার অভাবে যাহার প্রতীতি হয় না, জগতে সে পদার্থের তদভিন্নভাব দেখিতে পাওয়া যায়। শ্রুতির 'সঃ' পদটি দৃষ্টান্তরূপে প্রযুক্ত; জগতে দুন্দুভি বা ভেরীপ্রভৃতি প্রচণ্ডশব্দকর বাদ্যবিশেষ আহত—দণ্ডাদি দ্বারা তাড়িত হইতে থাকিলে যেমন বাহিরের শব্দসমূহকে অর্থাৎ অন্যান্য বিশেষ বিশেষ শব্দগুলিকে সাধারণ দুন্দুভিধ্বনি হইতে পৃথক্ করিয়া গ্রহণ করিতে পারা যায় না; পরন্তু দুন্দুভির গ্রহণে অর্থাৎ 'সামান্যবিশেষভাবাপন্ন এ সমস্ত দুন্দুভিরই শব্দ', এইরূপে গ্রহণ করিলে, তাহাতে বিশেষ বিশেষ শব্দগুলিও গৃহীত হইয়া যায়; কারণ, সাধারণ দুন্দুভিশব্দ ছাড়া সে সকল শব্দের পৃথক্ অস্তিত্ববোধ থাকে না; অথবা দুন্দুভ্যা-ঘাতের—আঘাত অর্থ আহনন—তাড়ন; সেই দুন্দুভির আঘাতোৎপন্ন শব্দমাত্রের গ্রহণ করিলেই, তদ্গত বিশেষ বিশেষ শব্দেরও যেমন গ্রহণ করা হইয়া থাকে; কিন্তু কোনরূপেই সেই সকল বিশেষ শব্দ আর পৃথক্ করিয়া গ্রহণ করিতে পারা যায় না; কেন না, সেখানে সে সমুদয় শব্দের বিশেষাকারে অভিব্যক্তিই নাই;

---

(১) তাৎপর্য্য—"ঘট প্রকাশ পাইতেছে, পট প্রকাশ পাইতেছে" ইত্যাদিরূপে প্রতীতি-গোচর পদার্থ 'প্রকাশ সহযোগে লোকবুদ্ধির গোচর হইয়া থাকে'; প্রকাশ ও চৈতন্য একই পদার্থ, কেবল নাম মাত্র ভিন্ন; কস্মিন্‌কালেও যাহার প্রকাশ নাই, তাদৃশ কোন পদার্থের অস্তিত্বও নাই; প্রকাশই বস্তুসত্তার প্রমাণ, সেই প্রকাশই যখন ব্রহ্মসত্তার অতিরিক্ত পদার্থ নয়, তখন বুঝিতে হইবে যে, জাগতিক বস্তুমাত্রই ব্রহ্মাশ্রিত—ব্রহ্ম হইতে অপৃথগ্‌ভূত এবং ব্রহ্মসত্তায় সত্তাবান্ হইয়া প্রকাশ পাইতেছে। সেই বস্তুগুলির নাম ও রূপ ত্যাগ করিলেই সেগুলির ব্রহ্মরূপতা বুঝা যাইতে পারে।

ঠিক তেমন, কি স্বপ্নাবস্থায়, কিম্বা জাগরণাবস্থায় কোন অবস্থাতেই প্রজ্ঞান ব্যতিরেকে অর্থাৎ প্রকাশাত্মক জ্ঞানের সম্বন্ধ ব্যতিরেকে কোন বিশেষ বস্তুই গৃহীত (প্রতীতি গোচর) হয় না; অতএব প্রজ্ঞান ব্যতিরেকে যে, এ সমস্ত বস্তুর অভাব বলা হইয়াছে, তাহা যুক্তিসঙ্গতই বটে ॥ ১১৩ ॥ ৭ ॥

স যথা শঙ্খস্য ধ্মায়মানস্য ন বাহ্যান্ শব্দান্ শক্নুয়াদ্‌গ্রহণায়, শঙ্খস্য তু গ্রহণেন শঙ্খধ্মস্য বা শব্দো গৃহীতঃ ॥ ১১৪ ॥ ৮ ॥

**সরলার্থঃ**।—[অস্মিন্নর্থে দৃষ্টান্তান্তরমুচ্যতে "স যথা" ইতি]। সঃ (দৃষ্টান্তঃ)—শঙ্খস্য ধ্মায়মানস্য (আপূর্য্যমাণস্য শব্দায়মানস্য সতঃ) বাহ্যান্ শব্দান্ গ্রহণায় (গ্রহীতুং) ন শক্নুয়াৎ; শঙ্খধ্মস্য শঙ্খশব্দস্য বা গ্রহণেন তু (পুনঃ) শব্দঃ (বাহ্যঃ ধ্বনিঃ) গৃহীতঃ [ভবতি]; 'এবম্' ইত্যাদ্যুত্তরেণ সম্বন্ধঃ ॥ ১১৪ ॥ ৮ ॥

**মূলানুবাদ**।—আরো একটি দৃষ্টান্ত প্রদর্শিত হইতেছে; সেই দৃষ্টান্তটি এই—শঙ্খ যেমন বায়ুদ্বারা পূরিত হইয়া শব্দের সহিত যোজিত হইলে অর্থাৎ শঙ্খ বাজাইতে থাকিলে যেমন বাহিরের অন্য কোনও শব্দ পৃথক্ করিয়া গ্রহণ করা যায় না, পরন্তু আপূর্য্যমাণ শঙ্খের বা শঙ্খশব্দের গ্রহণে অন্য শব্দও গৃহীত হয় [ইহাও তেমন] ॥ ১১৪ ॥ ৮ ॥

**শাঙ্করভাষ্যম্**।—তথা স যথা শঙ্খস্য ধ্মায়মানস্য শব্দেন সংযোজ্যমানস্যাপূর্য্যমাণস্য ন বাহ্যান্ শব্দান্ শক্নুয়াদিত্যেবমাদি পূর্ব্ববৎ ॥ ১১৪ ॥ ৮ ॥

**টীকা**।—তথা দুন্দুভিদৃষ্টান্তবদিতি যাবৎ। শঙ্খস্য তু গ্রহণেনেত্যাদিবাক্যমাদিশব্দার্থঃ। দুন্দুভেস্তু গ্রহণেনেত্যাদিবাক্যং দৃষ্টান্তয়তি—পূর্ব্ববদিতি ॥ ১১৪ ॥ ৮ ॥

**ভাষ্যানুবাদ**।—সেইরূপ অপর একটি দৃষ্টান্ত—যেমন শঙ্খ ধ্মায়মান হইলে অর্থাৎ শব্দসংযোজিত হইলে বাহিরের কোন শব্দ পৃথক্ ভাবে ধরিতে পারা যায় না; ইত্যাদি পূর্ব্ববৎ ॥ ১১৪ ॥ ৮ ॥

স যথা বীণায়ৈ বাদ্যমানায়ৈ ন বাহ্যান্ শব্দান্ শক্নুয়াদ্ গ্রহণায়, বীণায়ৈ তু গ্রহণেন বীণাবাদস্য বা শব্দো গৃহীতঃ ॥ ১১৫ ॥ ৯ ॥

**সরলার্থঃ**।—তত্রাপরো দৃষ্টান্ত উচ্যতে—"স যথা" ইত্যাদি। সঃ (দৃষ্টান্তঃ) যথা বীণায়ৈ বাদ্যমানায়ৈ (বীণায়া বাদ্যমানায়াঃ সত্যাঃ) বাহ্যান্ শব্দান্ গ্রহণায়

( গ্রহীতুং ) ন শক্নুয়াৎ ( শক্নোতি ) [ জনঃ ]; বীণায়ৈ ( বীণায়াঃ ) বীণাবাদস্য ( বীণাবাদনস্য ) বা গ্রহণেন তু ( পুনঃ ) শব্দঃ ( বাহ্যঃ শব্দঃ ) গৃহীতঃ [ ভবতীতি শেষঃ, এবম্ ] ॥ ১১৫ ॥ ৯ ॥

**মূলানুবাদ।**—আরো একটি দৃষ্টান্ত বলা হইতেছে; তাহা এই—যেমন বীণাযন্ত্র বাজাইতে থাকিলে বাহিরের অন্য কোন শব্দ গ্রহণ করিতে পারা যায় না, পরন্তু বীণার কিম্বা বীণাধ্বনির গ্রহণের সঙ্গে অন্য শব্দও গৃহীত হয়, [ এইপ্রকার ] ॥ ১১৫ ॥ ৯ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তথা বীণায়ৈ বাদ্যমানায়ৈ বীণায়া বাদ্যমানায়াঃ। অনেকদৃষ্টান্তোপাদানমিহ সামান্যবহুত্বখ্যাপনার্থম্—অনেকে হি বিলক্ষণাশ্চেতনাচেতনরূপাঃ সামান্যবিশেষাঃ—তেষাম্পারম্পর্য্যগত্যা যথা একস্মিন্ মহাসামান্যেঽন্তর্ভাবস্তথা প্রজ্ঞানঘনে কথং নাম প্রদর্শয়িতব্য ইতি; দুন্দুভিশঙ্খবীণাশব্দসামান্যবিশেষাণাং যথা শব্দত্বেঽন্তর্ভাবঃ, এবং স্থিতিকালে তাবৎ সামান্যবিশেষাব্যতিরেকাদ্ ব্রহ্মৈকত্বং শক্যমবগন্তুম্, এবমুৎপত্তিকালে প্রাগুৎপত্তের্ব্রহ্মৈবেতি শক্যমবগন্তুম্ ॥ ১১৫ ॥ ৯ ॥

**টীকা।**—তথেতি দৃষ্টান্তত্রয়পরামর্শঃ। একেনৈব দৃষ্টান্তেন বিবক্ষিতার্থসিদ্ধৌ কিমিত্যনেকদৃষ্টান্তোপাদানমিত্যাশঙ্ক্যাহ—অনেকেতি। ইহেতি জগদুচ্যতে শ্রুতির্ব্বা। সামান্যবহুত্বমেব স্ফুটয়তি—অনেকে হীতি। তেষাং স্বস্বসামান্যেঽন্তর্ভাবেঽপি কুতো ব্রহ্মণি পর্য্যবসানমিত্যাশঙ্ক্যাহ—তেষামিতি। কথমিত্যস্মাৎ পূর্ব্বং তথেত্যধ্যাহারঃ। ইতি মন্যতে শ্রুতিরিতি শেষঃ। বিমতং নাত্মাতিরেকি তদতিরেকেণাগৃহ্যমাণত্বাৎ, যদ্যদতিরেকেণাগৃহ্যমাণং তত্তদতিরেকি ন ভবতি, যথা দুন্দুভ্যাদিশব্দাস্তৎসামান্যাতিরেকেণাগৃহ্যমাণাস্তদতিরেকেণ ন সন্তীত্যনুমানং বিবক্ষয়াহ—দুন্দুভীতি। শব্দত্বেঽন্তর্ভাবস্তথা প্রজ্ঞানঘনে সর্ব্বং জগদন্তর্ভবতীতি শেষঃ। দৃষ্টান্তত্রয়মবষ্টভ্য নিষ্টঙ্কিতমর্থমুপসংহরতি—এবমিতি ॥ ১১৫ ॥ ৯ ॥

**ভাষ্যানুবাদ।**—সেইরূপ বীণাযন্ত্র বাজাইতে থাকিলে ইত্যাদি। সামান্য ধর্ম্মই যে, বহুপ্রকার আছে, তাহা বুঝাইবার জন্য এখানে বহু দৃষ্টান্ত প্রদর্শিত হইল। অভিপ্রায় এই যে, পরস্পর বিলক্ষণস্বভাব চেতনাচেতনাত্মক একজাতীয় বিশেষ বস্তু জগতে বহু আছে, পরম্পরা সম্বন্ধে সে সমুদয়ের যেমন একায়নতা,—একই মহাসামান্যে অন্তর্ভাব হয়, প্রজ্ঞানঘনেও যে সেইরূপই হয়, তাহা কি প্রকারে বুঝান যাইতে পারে, অর্থাৎ তাহা বুঝাইবার নিমিত্তই বহু দৃষ্টান্তের উল্লেখ হইয়াছে। সামান্য-বিশেষাত্মক দুন্দুভি, শঙ্খও বীণাশব্দের যেরূপ শব্দসামান্যে অন্তর্ভাব হয়, তদ্রূপ জগতের স্থিতিকালেও সামান্যবিশেষভাব

রহিত হয় না বলিয়া [সামান্তরূপে] ব্রহ্মৈকত্ব অবধারণ করিতে পারা যায়॥ ১১৫॥ ৯॥

স যথার্দ্রৈধাগ্নেরভ্যাহিতাৎ পৃথগ্ধূমা বিনিশ্চরন্ত্যেবং বা অরেঽস্য মহতো ভূতস্য নিশ্বসিতমেতদ্ যদৃগ্বেদো যজুর্ব্বেদঃ সামবেদো ঽথর্ব্বাঙ্গিরস ইতিহাসঃ পুরাণং বিদ্যা উপনিষদঃ শ্লোকাঃ সূত্রাণ্যনুব্যাখ্যানানি ব্যাখ্যানান্যস্যৈবৈতানি সর্ব্বাণি নিশ্বসিতানি॥ ১১৬॥ ১০॥

**সরলার্থঃ।**—[উৎপত্তেঃ প্রাগপি ব্রহ্মৈকত্বাবধারণার্থমাহ—"স যথা" ইত্যাদি।] সঃ (দৃষ্টান্তঃ), যথা অভ্যাহিতাৎ (প্রজ্বলিতাৎ সতঃ) আর্দ্রৈধাগ্নেঃ (আর্দ্রকাষ্ঠ-সমন্বিতাৎ অগ্নেঃ) পৃথক্ (নানারূপাঃ) ধূমাঃ (ধূমাঃ বিস্ফুলিঙ্গাদয়শ্চ) বিনিশ্চরন্তি (বিশেষেণ নির্গচ্ছন্তি), অরে মৈত্রেয়ি, এবং (যথোক্তবদেব) অস্য মহতঃ (সর্ব্বাতিশায়িনঃ) ভূতস্য (নিত্যসিদ্ধস্য ব্রহ্মণঃ) নিশ্বসিতং (নিশ্বাসবৎ অযত্নপ্রসূতং) এতৎ। [এতৎ কিম্?] যৎ (যঃ) ঋগ্বেদঃ, যজুর্ব্বেদঃ, সামবেদঃ, অথর্ব্বাঙ্গিরসঃ—(ইত্যেবং চতুর্ব্বিধো মন্ত্রভাগঃ), ইতিহাসঃ (উর্ব্বশী-পুরূরবঃসংবাদাদিঃ), পুরাণং (পুরাবৃত্তপ্রকাশকং—"অসদ্বা ইদমগ্র আসীৎ" ইত্যাদ্যাত্মকম্), বিদ্যা (দেবজনবিদ্যা—নৃত্যগীতাদিশাস্ত্রম্), উপনিষদঃ (ব্রহ্মবিদ্যা-প্রকাশিকাঃ), শ্লোকাঃ (ব্রাহ্মণভাগস্থানি সংক্ষিপ্তার্থকানি বাক্যানি), সূত্রাণি (বস্তুসংগ্রাহকানি বাক্যানি—"আত্মেত্যেবোপাসীত" ইত্যাদীনি), অনুব্যাখ্যানানি (মন্ত্রবিবরণানি), ব্যাখ্যানানি (অর্থবাদাঃ); এতানি (ঋগ্বেদাদীনি) সর্ব্বাণি অস্য (ব্রহ্মণঃ) এব নিশ্বসিতানি (নিশ্বাসবৎ অযত্নপ্রসূতানীত্যর্থঃ)॥ ১১৬॥ ১০॥

**মূলানুবাদ।**—উৎপত্তির পূর্ব্বেও জগতের ব্রহ্মাত্মভাব অবধারণের জন্য বলিতেছেন—প্রদীপ্ত আর্দ্র কাষ্ঠ হইতে যেরূপ নানাপ্রকার ধূম (ধূম ও স্ফুলিঙ্গপ্রভৃতি) নির্গত হয়, হে মৈত্রেয়ি, তদ্রূপ এই মহান্ স্বতঃসিদ্ধ পরব্রহ্মেরও ইহা নিশ্বাসস্বরূপ অর্থাৎ নিশ্বাসের ন্যায় তাঁহা হইতে অযত্নপ্রসূত। (ইহা কি?) যাহা ঋগ্বেদ, যজুর্ব্বেদ, সামবেদ, অথর্ব্বাঙ্গিরস, ইতিহাস, পুরাণ, বিদ্যা (নৃত্যগীতাদিশাস্ত্র), উপনিষদ্ (ব্রহ্মবিদ্যা), শ্লোক, সূত্র, অনুব্যাখ্যান, ব্যাখ্যান বা অর্থবাদবাক্য, এ সমস্ত নিশ্চয়ই এই ব্রহ্মের নিশ্বাসবৎ অযত্নপ্রসূত॥ ১১৬॥ ১০॥

**শাঙ্করভাষ্যম্।**—এবম্ উৎপত্তিকালে প্রাগুৎপত্তেঃ ব্রহ্মৈবেতি শক্যমবগন্তুম্; যথা—অগ্নের্বিস্ফুলিঙ্গধূমাঙ্গারার্চিষাং প্রাগ্বিভাগাদগ্নিরেবেতি ভবত্যগ্ন্যেকত্বম্ এবং জগৎ নামরূপবিকৃতং প্রাগুৎপত্তেঃ প্রজ্ঞানঘন এবেতি যুক্তং গ্রহীতুমিত্যেতদুচ্যতে।—

স যথা আর্দ্রৈধাগ্নেঃ আর্দ্রৈরেধোভিঃ ইদ্ধোঽগ্নিঃ আর্দ্রৈধাগ্নিঃ, তস্মাদভ্যাহিতাৎ পৃথক্ ধূমাঃ পৃথক্ নানাপ্রকারাঃ; ধূমগ্রহণং বিস্ফুলিঙ্গাদিপ্রদর্শনার্থম্, ধূমবিস্ফুলিঙ্গাদয়ঃ বিনিশ্চরন্তি বিনির্গচ্ছন্তি; এবম্—যথায়ং দৃষ্টান্তঃ; অরে মৈত্রেয়ি, অস্য পরমাত্মনঃ প্রকৃতস্য মহতো ভূতস্য নিশ্বসিতমেতৎ; নিশ্বসিতমিব নিশ্বসিতম্; যথা অপ্রযত্নেনৈব পুরুষনিশ্বাসো ভবতি, এবং বৈ অরে। ১

কিং তন্নিশ্বসিতমিব ততো জাতমিত্যুচ্যতে—যৎ ঋগ্বেদঃ, যজুর্ব্বেদঃ, সামবেদঃ, অথর্ব্বাঙ্গিরসঃ—চতুর্ব্বিধং মন্ত্রজাতম্, ইতিহাস ইতি উর্ব্বশীপুরূরবসোঃ সংবাদাদিঃ—"উর্ব্বশী হাপ্সরাঃ" ইত্যাদি ব্রাহ্মণমেব, পুরাণম্—"অসদ্বা ইদমগ্র আসীৎ" ইত্যাদি, বিদ্যা—দেবজন-বিদ্যা—'বেদঃ সোঽয়ম্' ইত্যাদ্যা, উপনিষদঃ 'প্রিয়মিত্যেতদুপাসীত' ইত্যাদ্যাঃ, শ্লোকাঃ—ব্রাহ্মণপ্রভবা মন্ত্রাঃ—'তদেতে শ্লোকাঃ' ইত্যাদয়ঃ, সূত্রাণি—বস্তুসংগ্রহবাক্যানি বেদে, যথা—'আত্মেত্যেবোপাসীত' ইত্যাদীনি, অনুব্যাখ্যানানি—মন্ত্রবিবরণানি, ব্যাখ্যানানি—অর্থবাদাঃ, অথবা বস্তুসংগ্রহবাক্যবিবরণাঙ্গন্যনুব্যাখ্যানানি, যথা চতুর্থাধ্যায়ে "আত্মেত্যেবোপাসীত" ইত্যস্য, যথা বা "অন্যোঽসাবন্যোঽহমস্মীতি ন স বেদ যথা পশুরেবম্" ইত্যস্যায়মেবাধ্যায়শেষঃ; মন্ত্রবিবরণানি ব্যাখ্যানানি—এবমষ্টবিধং ব্রাহ্মণম্। এবং মন্ত্রব্রাহ্মণয়োরেব গ্রহণম্। ২

নিয়তরচনাবতো বিদ্যমানস্যৈব বেদস্যাভিব্যক্তিঃ পুরুষনিশ্বাসবৎ, ন চ পুরুষবুদ্ধিপ্রযত্নপূর্ব্বকঃ; অতঃ প্রমাণং নিরপেক্ষ এব স্বার্থে; তস্মাদ্ যত্তেনোক্তং, তত্তথৈব প্রতিপত্তব্যম্ আত্মনঃ শ্রেয় ইচ্ছদ্ভিঃ—জ্ঞানং বা কর্ম্ম বেতি। নামপ্রকাশবশাদ্ধি রূপস্য বিক্রিয়াব্যবস্থা; নামরূপয়োরেব হি পরমাত্মোপাধিভূতয়োঃ ব্যাক্রিয়মাণয়োঃ সলিলফেনবৎ তত্ত্বান্যত্বেনানির্ব্বক্তব্যয়োঃ সর্ব্বাবস্থয়োঃ সংসারত্বমিতি, অতো নাম্ন এব নিঃশ্বসিতত্বমুক্তম্, তদ্বচনেনৈব ইতরস্য নিশ্বসিতত্বসিদ্ধেঃ। অথবা সর্ব্বস্য দ্বৈতজাতস্যাবিদ্যাবিষয়ত্বমুক্তম্—"ব্রহ্ম তং পরাদাৎ, ইদং সর্ব্বং যদয়মাত্মা" ইতি; তেন বেদস্যাপ্রামাণ্যমাশঙ্ক্যেত, তদাশঙ্কানিবৃত্ত্যর্থমিদমুক্তম্—পুরুষনিশ্বাসবদপ্রযত্নোত্থিতত্বাৎ প্রমাণং বেদঃ, ন যথা অন্যো গ্রন্থ ইতি॥ ১১৬॥ ১০॥

**টীকা**।—স যথার্দ্রৈধাগ্নেরিত্যাদিবাক্যস্য তাৎপর্য্যমাহ—এবমিত্যাদিনা। স্থিতিকালবদিত্যে-বংশব্দার্থঃ। তত্র বাক্যমবতার্য্য ব্যাচষ্টে—ইত্যেতদিতি। মহতোঽনবচ্ছিন্নস্য ভূতস্য পরমার্থস্যেতি যাবৎ। নিশ্বসিতমিবেত্যুক্তং ব্যনক্তি—যথেতি। অরে মৈত্রেয়ি ততো জাতমিতি শেষঃ। তদেবাকাঙ্ক্ষাপূর্ব্বকং বিশদয়তি—কিং তদিত্যাদিনা। ইতিহাস ইতি ব্রাহ্মণমেবেতি সম্বন্ধঃ। সংবাদাদিরিত্যাদিপদেন প্রাণসংবাদাদিগ্রহণম্। অসদ্বা ইদমগ্র আসীদিত্যাদীত্যত্রাদিশব্দেনা-সদেবেদমগ্র আসীদিতি গৃহ্যতে। দেবজনবিদ্যা নৃত্যগীতাদিশাস্ত্রম্। বেদঃ সোঽয়ং বেদাদ্বহির্ন ভবতীত্যর্থঃ। ইত্যাদ্যা বিদ্যেতি সম্বন্ধঃ। আদিশব্দঃ শিল্পশাস্ত্রসংগ্রহার্থঃ। প্রিয়মিত্যেতদুপাসীতেত্যাদ্যা ইত্যত্রাদিশব্দঃ সত্যস্য সত্যমিত্যুপনিষৎসংগ্রহার্থঃ। তদেতে শ্লোকা ইত্যাদয় ইত্যত্রাদিশব্দেন তদপ্যেষ শ্লোকো ভবতি। অসন্নেব স ভবতীত্যাদি গৃহ্যতে। ইত্যাদীনীত্যাদিপদমথ যোঽন্যাং দেবতামুপাস্তে ব্রহ্মবিদাপ্নোতি পরমিত্যাদি গ্রহীতুম্। অর্থবাদেষু ব্যাখ্যানপদপ্রবৃত্তৌ হেত্বভাবং শঙ্কিত্বা পক্ষান্তরমাহ—অথবেতি। ইতিহাসাদিশব্দব্যাখ্যানমুপসংহরতি—এবমিতি। ব্রাহ্মণমিতিহাসাদিপদবেদনীয়মিতি শেষঃ।

ঋগাদিশব্দানামিতিহাসাদিশব্দানাং চ প্রসিদ্ধার্থত্যাগে কো হেতুরিত্যাশঙ্ক্য নিশ্বসিতশ্রুতিঃ ইতিহাসাদিশব্দানাং প্রসিদ্ধার্থত্যাগে হেতুঃ, পরিশেষস্তুস্তন্ত্রেত্যভিপ্রেত্যাহ—এবং মন্ত্রেতি। নন্বু প্রথমে কাণ্ডে বেদস্য নিত্যত্বেন প্রামাণ্যং স্থাপিতং, তদনিত্যত্বে হন্তানিরিত্যত আহ—নিয়তেতি। নিয়তেত্যাদৌ বেদো বিশেষ্যতে। কল্পান্তেঽন্তর্হিতান্ বেদানিত্যাদিবাক্যান্নিয়তরচনাবত্ত্বং বেদস্য গম্যতে। অনাদিনিধনা ইত্যাদেশ্চ সদাতনত্বং তস্য নিশ্চীয়তে। ন চ কৃতকত্বাদপ্রামাণ্যং, প্রত্যক্ষাদৌ ব্যভিচারাৎ। ন চ পৌরুষেয়ত্বাদনপেক্ষত্বহেত্বভাবাদপ্রামাণ্যম্। বুদ্ধিপূর্ব্বপ্রণীতত্বাভাবেন তৎসিদ্ধেঃ। ন চোন্মত্তবাক্যসাদৃশ্যমবাধিতার্থত্বাদিতি ভাবঃ। সিদ্ধে বেদস্য প্রামাণ্যে ফলিতমাহ—তস্মাদিতি। নামপ্রপঞ্চসৃষ্টিরেবাত্রোপদিষ্টা ন রূপপ্রপঞ্চসৃষ্টিঃ, সা চোপদেষ্টব্যা, সৃষ্টিপরিপূর্ত্তেরন্যথাঽনুপপত্তেরিত্যাশঙ্ক্যাহ—নামেতি। যদ্যপি নামতন্ত্রা রূপসৃষ্টিরিতি নামসৃষ্টিবচনেন রূপসৃষ্টিরর্থাদুক্তা, তথাপি সর্ব্বসংসারসৃষ্টির্নোক্তা নামরূপয়োরেব সংসারত্বে প্রাক্ তৎসৃষ্টেঃ সংসারো ন স্যাদিত্যাশঙ্ক্যাহ—নামরূপয়োরিতি। সর্ব্বাবস্থয়ো-র্ব্যক্তাব্যক্তাবস্থয়োরিতি যাবৎ। নামপ্রপঞ্চস্যৈবাত্র সর্গোক্তিমুপপাদিতমুপসংহরতি—ইতীতি। অতঃশব্দার্থং স্ফুটয়তি—তদ্বচনেনেতি। নিশ্বসিতশ্রুতিং বিধান্তরেণাবতারয়তি—অথবেত্যাদিনা। মিথ্যাত্বেঽপি প্রতিবিম্ববৎ প্রামাণ্যসম্ভবাদুন্মত্তাদিবাক্যানাং চ মিথ্যাজ্ঞানাধীনপ্রবৃত্তত্বেনামানত্বাদ্ বেদস্য তদভাবাদ্বিষয়াব্যভিচারাচ্চ নাপ্রামাণ্যমিত্যাহ—তদাশঙ্কেতি। অন্যো গ্রন্থো বুদ্ধাদিপ্রণীতঃ—স্বর্গকামশ্চৈত্যং বন্দেতেত্যাদিঃ ॥ ১১৬ ॥ ১০ ॥

**ভাষ্যানুবাদ**।—স্থিতিকালের ন্যায় উৎপত্তিকালেও অর্থাৎ উৎপত্তির পূর্ব্বেও ব্রহ্মৈকত্ব অবধারণ করিতে পারা যায়। অগ্নি হইতে ধূম, স্ফুলিঙ্গ ও শিখা প্রভৃতি প্রাদুর্ভূত হইবার পূর্ব্বে যেরূপ এক ( ধূমাদিসম্বন্ধশূন্য ) অগ্নিই অবধারিত হয়, তদ্রূপ নাম-রূপাত্মক বিকৃতিবিশিষ্ট এই জগৎকেও উৎপত্তির পূর্ব্বে একমাত্র প্রজ্ঞানঘন বলিয়াই অবধারণ করা যুক্তিযুক্ত। এখানে এই বিষয়ই প্রতিপাদিত হইয়াছে—

সেই দৃষ্টান্তটি এইরূপ—সংস্থাপিত আর্দ্রৈধাগ্নি হইতে—আর্দ্রকাষ্ঠে প্রজ্বলিত অগ্নির নাম আর্দ্রৈধাগ্নি। সেই অগ্নি হইতে পৃথক্—নানাপ্রকার ধূমরাশি—ধূমশব্দটি বিস্ফুলিঙ্গাদিরও বোধক, ধূম ও বিস্ফুলিঙ্গাদি যেরূপ বিনির্গত হইয়া থাকে; এইপ্রকার অর্থাৎ উক্ত দৃষ্টান্তের ন্যায়, অরে মৈত্রেয়ি, এই প্রস্তাবিত মহান্ নিত্যসিদ্ধ পরমাত্মার ইহা নিশ্বসিত—নিশ্বাসের মত, অর্থাৎ লোকের নিশ্বাস যেমন অনায়াসে নিষ্পন্ন হইয়া থাকে, তদ্রূপ॥ ১

সেই ব্রহ্ম হইতে নিশ্বাসের ন্যায় যাহা যাহা প্রাদুর্ভূত হয়, তাহা বলা হইতেছে—যাহা ঋগ্বেদ, যজুর্ব্বেদ, সামবেদ ও অথর্ব্বাঙ্গিরস, এই চারি প্রকার মন্ত্ররাশি, (১) ইতিহাস—উর্ব্বশী-পুরুরবার সংবাদপ্রভৃতি, যেমন—'উর্ব্বশী নামে এক অপ্সরা ছিল' ইত্যাদি, তাহাও ব্রাহ্মণাংশেরই অন্তর্গত; পুরাণ—(পুরাবৃত্তপ্রকাশক) 'এই জগৎ অগ্রে অসৎই ছিল' ইত্যাদি; বিদ্যা—দেবজনবিদ্যা (নৃত্যগীতাদি) যথা 'ইহা সেই বেদ' ইত্যাদি; উপনিষদ্—(ব্রহ্মবিদ্যাপ্রকাশক বেদভাগ), 'প্রিয়-রূপেই উপাসনা করিবে' ইত্যাদি; শ্লোক—ব্রাহ্মণভাগস্থ মন্ত্রসমূহ, যথা "তদেতে শ্লোকাঃ" ইত্যাদি; সূত্র—সত্যবিষয়সংগ্রহাত্মক বাক্যসমূহ, যথা—'আত্মা বলিয়াই উপাসনা করিবে' ইত্যাদি। অনুব্যাখ্যান—মন্ত্রের বিবরণ বা ব্যাখ্যা; ব্যাখ্যান—অর্থবাদবাক্য, (যে সমস্ত বাক্যে বিধির প্রশংসা ও নিষেধের নিন্দা করা হয়, তাহা); অথবা অনুব্যাখ্যান অর্থ—বস্তুসংগ্রহাত্মক বাক্যের বিবরণ বা ব্যাখ্যা, যেমন চতুর্থ অধ্যায়ে 'আত্মা ইত্যেবোপাসীত' এই বাক্যের, অথবা যেমন "যে লোক 'উপাস্য অন্য এবং আমি অন্য' এইরূপে জানে, প্রকৃতপক্ষে সে তাঁহাকে জানে না; সে ব্যক্তি দেবগণের পশুসদৃশ", এই বাক্যের ব্যাখ্যাত্মক হইতেছে এই অধ্যায়ের অবশিষ্টাংশ; আর ব্যাখ্যান অর্থ—মন্ত্রের বিবরণ বা ব্যাখ্যা, এই আট প্রকার ব্রাহ্মণভাগ; এইরূপে মন্ত্র ও ব্রাহ্মণভাগের উল্লেখ করা হইল॥ ২

---

(১) তাৎপর্য্য—ছন্দঃমাত্রই চারি চরণবিশিষ্ট; চরণের অপর নাম পাদ। যে সমস্ত বেদমন্ত্রে পাদব্যবস্থা নির্দ্দিষ্ট নাই, কেবল অর্থানুসারে পাদসংকলন করিয়া লইতে হয়, সেই সমস্ত মন্ত্রের নাম ঋক্। জৈমিনি বলিয়াছেন—"যত্রার্থবশেন পাদব্যবস্থিতিঃ, সা ঋক্"; (জৈমিনি-সূত্র)। আর যে সকল মন্ত্র স্বরসংযুক্ত হইয়া গীত হয়, সে সকলের নাম—সাম; জৈমিনি বলিয়াছেন—"গীতেষু সামাখ্যা" (জৈমিনিসূত্র) অর্থাৎ গেয় মন্ত্রের নাম সাম। এই ঋক্ ও সামবেদের অতিরিক্ত যে মন্ত্রভাগ, তাহার নাম যজুঃ। কূর্ম্মপুরাণে লিখিত আছে—"ততঃ স ঋচ উদ্ধৃত্য ঋগ্বেদং কৃতবান্ প্রভুঃ। যজুংষি চ যজুর্ব্বেদং সামবেদং চ সামভিঃ। একবিংশতি-

* এখানে বুঝিতে হইবে যে, নির্দ্দিষ্ট প্রণালী অনুসারে রচনাবিশেষসম্পন্ন বেদ পূর্ব্বেও. বিদ্যমানই ছিল; সেই বিদ্যমান বেদই পুরুষ-নিশ্বাসবৎ ব্রহ্ম হইতে অভিব্যক্ত হইয়াছে মাত্র; কিন্তু কোনও ব্যক্তিবিশেষের চিন্তাপূর্ব্বক বিরচিত হয় নাই; এই কারণে বেদ স্বার্থ-প্রতিপাদনবিষয়ে সম্পূর্ণ নিরপেক্ষভাবে প্রমাণ, অর্থাৎ বেদের প্রামাণ্য-নিশ্চয়ের জন্য অপর কোনও প্রমাণের অপেক্ষা করে না, উহা স্বতঃপ্রমাণ; অতএব যাহারা নিজের কল্যাণ ইচ্ছা করে, তাহাদের পক্ষে, বেদশাস্ত্র জ্ঞান বা কর্ম্ম—যাহা যেরূপে নিরূপণ করিয়া গিয়াছে, তাহা সেইরূপেই গ্রহণ করা উচিত। কেন না, কোনও রূপ বা বস্তুর যে বিকার উপস্থিত হয়, বিভিন্নপ্রকার নামাভিব্যক্তিই তাহার কারণ, অর্থাৎ নাম-বিশেষযোগেই বস্তুর বিভিন্নাবস্থা ঘটিয়া থাকে, ( স্বরূপতঃ নহে )। বিশেষতঃ পরমাত্মার উপাধিভূত নাম ও রূপই ব্যাকৃতাবস্থা প্রাপ্ত হয়, এবং জল ও তাহার ফেনার ন্যায় নাম ও রূপকে ভিন্ন বা অভিন্ন বলিয়া নিরূপণ করা যায় না; যে কোন অবস্থায় থাকুক না কেন, সেই নাম ও রূপ লইয়াই সংসার; এইজন্য এখানে কেবল নামকে ( শব্দরাশিকে ) নিশ্বাসবৎ উৎপন্ন বলা হইল; কারণ, তাহার নির্দ্দেশেই অপরেরও—রূপেরও নিশ্বাসবৎ উৎপত্তি প্রতিপন্ন হইয়া থাকে। অথবা [ ইহার অভিপ্রায় এইরূপ— ] ইতঃপূর্ব্বে "ব্রহ্ম তং পরাদাৎ" ইত্যাদি শ্রুতিতে নিখিল জগৎপ্রপঞ্চকেই অবিদ্যাধিকারস্থ ( অসত্য ) বলিয়া নির্দ্দেশ করা হইয়াছে; তাহার ফলে ( জগতের অন্তর্ভূত ) বেদেরও অপ্রামাণ্য আশঙ্কিত হইতে পারিত; সেই আশঙ্কা-নিবৃত্তির জন্যই এই কথা বলা হইয়াছে যে, লোকের নিঃশ্বাস যেরূপ অযত্নপ্রসূত অর্থাৎ স্বাভাবিক চেষ্টার ফল মাত্র, তদ্রূপ বেদরাশিও পরম পুরুষের নিঃশ্বাসবৎ অযত্নপ্রসূত; কিন্তু অপরাপর গ্রন্থ যেরূপ লোকের চেষ্টাসাপেক্ষ, বেদ সেরূপ নহে; এই জন্যই ইহা স্বতঃপ্রমাণ (১)॥ ১১৬॥ ১০॥

---

ভেদেন ঋগ্বেদং কৃতবান্ পুরা। শাখানাং তু শতেনাথ যজুর্ব্বেদমথাকরোৎ। সামবেদং সহস্রেণ শাখানাঞ্চ বিভেদতঃ। অথর্ব্বাণমথো বেদং বিভেদং নবকেন তু।" ( কূর্ম্মপু ৪৯ অধ্যায় )। বেদের দুইটি ভাগ, একটি মন্ত্রভাগ, অপরটি ব্রাহ্মণভাগ, এখানে ভিন্ন ভিন্ন কথায় বেদের উভয়ভাগেরই গ্রহণ করা হইয়াছে।

(১) তাৎপর্য্য—বেদের প্রামাণ্য দুই প্রকারে সমর্থন করা যাইতে পারে; প্রথমতঃ বেদ অপৌরুষেয় বলিয়া, অর্থাৎ বেদ কাহারও দ্বারা নির্ম্মিত হয় নাই, পূর্ব্ব পূর্ব্ব কল্পে বেদ যেরূপ আকারে প্রচলৎ ছিল, পর পর কল্পেও ঠিক তদনুরূপ বেদই আদি পুরুষের স্মৃতিপথে উপস্থিত হইয়া থাকে। তিনি স্মৃতিলব্ধ সেই বেদরাশি নূতন সৃষ্টিতে প্রচার করেন মাত্র;. সুতরাং

স যথা সর্ব্বাসামপাং সমুদ্র একায়নমেবং সর্ব্বেষাং স্পর্শানাং ত্বগেকায়নমেবং সর্ব্বেষাং রসানাং জিহ্বৈকায়নমেবং সর্ব্বেষাং গন্ধানাং নাসিকে একায়নমেবং সর্ব্বেষাং রূপাণাঞ্চক্ষুরেকায়নমেবং সর্ব্বেষাং শব্দানাং শ্রোত্রমেকায়নমেবং সর্ব্বেষাং সঙ্কল্পানাং মন একায়নমেবং সর্ব্বাসাং বিদ্যানাং হৃদয়মেকায়নমেবং সর্ব্বেষাং কর্ম্মণাং হস্তাবেকায়নমেবং সর্ব্বেষামানন্দানামুপস্থ একায়নমেবং সর্ব্বেষাং বিসর্গাণাং পায়ুরেকায়নমেবং সর্ব্বেষামধ্বনাং পাদাবেকায়নমেবং সর্ব্বেষাং বেদানাং বাগেকায়নম্ ॥ ১১৭ ॥ ১১ ॥

**সরলার্থঃ**।—[ সৃষ্টিকালবৎ প্রলয়কালেঽপি প্রপঞ্চানাং ব্রহ্মৈকত্বং দর্শয়িতুং দৃষ্টান্তান্তরমাহ—"স যথা" ইত্যাদি। ] সঃ ( দৃষ্টান্তঃ ) উচ্যতে—যথা সমুদ্রঃ সর্ব্বাসাং অপাম্ ( জলানাং ) একায়নং ( একত্বেনাশ্রয়স্থানং ) এবং ( তথা ) সর্ব্বেষাং বায়ব্যাত্মকানাং স্পর্শানাং ত্বক্ একায়নং ( মুখ্যমাশ্রয়স্থানম্ ); [ অত্র ত্বক্-শব্দেন স্পর্শসামান্যমভিধীয়তে, বিশেষাণাং সামান্যমাত্রেঽন্তর্ভাবস্য ন্যায্যত্বাৎ, জল-সমুদ্রাদিদৃষ্টান্তসাম্যাচ্চ; এবমুত্তরত্রাপি বোধ্যম্ ]। এবং ( তথা ) সর্ব্বেষাং গন্ধানাং নাসিকে একায়নম্, এবং সর্ব্বেষাং রসানাং জিহ্বা একায়নম্, এবং সর্ব্বেষাং রূপাণাং চক্ষুঃ একায়নম্, এবং সর্ব্বেষাং শব্দানাং শ্রোত্রম্ একায়নম্, এবং সর্ব্বেষাং সংকল্পানাং মনঃ একায়নম্, এবং সর্ব্বাসাং বিদ্যানাং হৃদয়ং ( বুদ্ধিঃ ) একায়নম্, এবং সর্ব্বেষাং কর্ম্মণাং হস্তৌ একায়নম্, এবং সর্ব্বেষাম্ আনন্দানাং উপস্থঃ একায়নম্, এবং সর্ব্বেষাং বিসর্গাণাং পায়ুঃ ( মলদ্বারং ) একায়নম্, এবং সর্ব্বেষাম্ অধ্বনাং ( পথাং ) পাদৌ একায়নম্, এবং সর্ব্বেষাং বেদানাং বাক্ একায়নম্। [ অত্র সর্ব্বত্র অবাদীনাং ষষ্ঠ্যন্তানাং তত্তদ্বিশেষরূপতয়া গ্রহণম্;

---

কাহাকেও আর চিন্তা করিয়া নূতন নূতন বেদ প্রণয়ন করিতে হয় নাই; কাজেই রচয়িতার ভ্রম-প্রমাদাদি দোষ ইহাতে থাকিতে পারে না। দ্বিতীয়তঃ শাস্ত্রের কোনই দোষ নাই, প্রয়োগকর্ত্তার দোষেই শব্দে দোষ সংক্রামিত হইয়া থাকে, প্রয়োগকর্ত্তার ভ্রম থাকিলে তৎপ্রযুক্ত শব্দেও দোষ প্রবেশ করে, কিন্তু বেদ যখন পরম পুরুষের নিঃশ্বাসবৎ অযত্নপ্রসূত এবং তিনি যখন নিত্যনির্দ্দোষ—ভ্রমপ্রমাদাদি দোষে সম্পূর্ণ অস্পৃষ্ট, তখন তৎপ্রসূত বেদের অপ্রামাণ্যাশঙ্কা হইতে পারে না।

প্রপমাস্তানাং সমুদ্রাদীনাং তু তত্তৎসামান্যতয়া গ্রহণম্, বিশেষাণাং চ সামান্যে অন্তর্ভাবঃ সমীচীন এব ইতি মন্তব্যম্ ]॥ ১১৭ ॥ ১১ ॥

**মূলানুবাদ**।—[ এখন প্রলয়কালেও ব্রহ্মাতিরিক্ত জগৎ-সত্তার অভাবপ্রদর্শনের অভিপ্রায়ে দৃষ্টান্ত প্রদর্শন করিতেছেন—] সেই দৃষ্টান্তটি এই—সমুদ্র যেরূপ সমস্ত জলের একমাত্র আশ্রয়স্থান, এই-প্রকার ত্বগিন্দ্রিয় সমস্ত স্পর্শের আশ্রয়। এইরূপ নাসিকাদ্বয় সমস্ত গন্ধের আশ্রয়; এইরূপ জিহ্বা সমস্ত রসের আশ্রয়স্থান; এই প্রকার চক্ষু সমস্ত রূপের আশ্রয়; এইরূপ শ্রবণেন্দ্রিয় সমস্ত শব্দের আশ্রয়; এইরূপ হৃদয় অর্থাৎ বুদ্ধিবিজ্ঞান সমস্ত জ্ঞানের একমাত্র আশ্রয়; এইরূপ হস্তদ্বয় সমস্ত কর্ম্মের একমাত্র আশ্রয়; এইরূপ উপস্থ বা জননেন্দ্রিয় সমস্ত আনন্দের একমাত্র আশ্রয়; এইরূপ পায়ু বা মলদ্বার সমস্ত ত্যাগের একমাত্র আশ্রয়; এইরূপ পদদ্বয় সমস্ত পথের একমাত্র আশ্রয়; এইরূপ বাগিন্দ্রিয় সমস্ত বেদের একমাত্র আশ্রয়স্থান। [ এখানে এইরূপ বুঝিতে হইবে যে, জলসমষ্টিরূপ সমুদ্র হইতেছে জলমাত্রেরই সাধারণ রূপ, আর নদ, নদী ও তড়াগাদির জল হইতেছে সেই জলেরই বিশেষ বিশেষ রূপমাত্র; বিশেষ ধর্ম্মগুলি সাধারণ-ধর্ম্মেরই অন্তর্ভূত হইয়া থাকে; সুতরাং নদ-নদীপ্রভৃতি বিশেষ বিশেষ স্থানগত জলগুলি যেমন সেই জলসমষ্টিভূত সমুদ্রেরই অন্তর্নিবিষ্ট, তেমনি বায়ু প্রভৃতির বিশেষ বিশেষ ধর্ম্ম স্পর্শাদিগুণও তৎসামান্যাত্মক ত্বক্প্রভৃতির অন্তর্নিবিষ্ট; অতএব সামান্য ধর্ম্মের সত্তার অতিরিক্ত বিশেষধর্ম্মের কোনও সত্তা নাই ]॥ ১১৭ ॥ ১১ ॥

**শাঙ্করভাষ্যম্**।—কিঞ্চান্যৎ; ন কেবলং স্থিত্যুৎপত্তিকালয়োরেব প্রজ্ঞান-ব্যতিরেকেণাভাবাজ্জগতো ব্রহ্মত্বম্, প্রলয়কালে চ; জলবুদ্বুদফেনাদীনামিব সলিলব্যতিরেকেণাভাবঃ, এবম্প্রজ্ঞানব্যতিরেকেণ তৎকার্য্যাণাং নামরূপকর্ম্মণাং তস্মিন্নেব লীয়মানানামভাবঃ; তস্মাদেকমেব ব্রহ্ম প্রজ্ঞানঘনমেকরসং প্রতিপত্তব্য-মিত্যত আহ। প্রলয়প্রদর্শনায় দৃষ্টান্তঃ—১

স ইতি দৃষ্টান্তঃ; যথা যেন প্রকারেণ, সর্ব্বাসাং নদীবাপীতড়াগাদিগতা-নামপাং, সমুদ্রোঽব্ধিঃ একায়নম্ একগমনম্—একপ্রলয়ঃ অবিভাগপ্রাপ্তিরিত্যর্থঃ।

যথায়ং দৃষ্টান্তঃ, এবং সর্ব্বেষাং স্পর্শানাং মৃদুকর্কশকঠিনপিচ্ছিলাদীনাং বায়োরাত্মভূতানাং ত্বক্ একায়নম্। ত্বগিতি ত্বগ্‌বিষয়ং স্পর্শসামান্যমাত্রম্, তস্মিন্ প্রবিষ্টাঃ স্পর্শবিশেষাঃ—আপ ইব সমুদ্রং—তদ্ব্যতিরেকেণাভাবভূতা ভবন্তি; তস্যৈব হি তে সংস্থানমাত্রা আসন্। ২

তথা তদপি স্পর্শসামান্যমাত্রং ত্বক্‌শব্দবাচ্যং মনঃসঙ্কল্পে মনোবিষয়সামান্যমাত্রে, ত্বগ্বিষয় ইব স্পর্শবিশেষাঃ, প্রবিষ্টং তদ্ব্যতিরেকেণাভাবভূতং ভবতি; এবং মনোবিষয়োঽপি বুদ্ধিবিষয়সামান্যমাত্রে প্রবিষ্টঃ তদ্ব্যতিরেকেণাভাবভূতো ভবতি; বিজ্ঞানমাত্রমেব ভূত্বা প্রজ্ঞানঘনে পরে ব্রহ্মণি—আপ ইব সমুদ্রে প্রলীয়তে। এবং পরম্পরাক্রমেণ শব্দাদৌ সহ গ্রাহকেণ করণেন প্রলীনে প্রজ্ঞানঘনে উপাধ্যভাবাৎ সৈন্ধবঘনবৎ প্রজ্ঞানঘনমেকরসম্ অনন্তম্ অপারং নিরন্তরং ব্রহ্ম ব্যবতিষ্ঠতে। তস্মাদাত্মৈব একমদ্বয়মিতি প্রতিপত্তব্যম্। ৩

তথা সর্ব্বেষাং গন্ধানাং পৃথিবীবিশেষাণাং নাসিকে ঘ্রাণবিষয়সামান্যম্। তথা সর্ব্বেষাং রসানাং অব্বিশেষাণাং [জিহ্বা?] জিহ্বেন্দ্রিয়বিষয়সামান্যম্। তথা সর্ব্বেষাং রূপাণাং তেজোবিশেষাণাং চক্ষুঃ চক্ষুর্ব্বিষয়সামান্যম্; তথা শব্দানাং শ্রোত্রাদিবিষয়সামান্যং পূর্ব্ববৎ। তথা শ্রোত্রাদিবিষয়সামান্যানাং মনোবিষয়সামান্যে সঙ্কল্পে, মনোবিষয়সামান্যস্যাপি বুদ্ধিবিষয়সামান্যে বিজ্ঞানমাত্রে, বিজ্ঞানমাত্রং ভূত্বা পরস্মিন্ প্রজ্ঞানঘনে প্রলীয়তে। তথা কর্ম্মেন্দ্রিয়াণাং বিষয়া বদনাদানগমন-বিসর্গানন্দবিশেষাস্তৎক্রিয়াসামান্যেষ্বেব প্রবিষ্টা ন বিভাগযোগ্যা ভবন্তি—সমুদ্র ইব অব্বিশেষাঃ। তানি চ সামান্যানি প্রাণমাত্রং, প্রাণশ্চ প্রজ্ঞানমাত্রমেব—"যো বৈ প্রাণঃ সা প্রজ্ঞা, যা বৈ প্রজ্ঞা স প্রাণঃ" ইতি কৌষীতকিনোঽধীয়তে। ৪

নম্বু সর্ব্বত্র বিষয়স্যৈব প্রলয়োঽভিহিতঃ; নতু করণস্য; তত্র কোঽভিপ্রায়ঃ? ইতি। বাঢ়ম্; কিন্তু বিষয়সমানজাতীয়ং করণং মন্যতে শ্রুতিঃ, ন তু জাত্যন্তরম্। বিষয়স্যৈব স্বাত্মগ্রাহকত্বেন সংস্থানান্তরং করণং নাম—যথা রূপবিশেষস্যৈব সংস্থানং প্রদীপঃ করণং সর্ব্বরূপপ্রকাশনে, এবং সর্ব্ববিষয়বিশেষাণামেব স্বাত্মবিশেষপ্রকাশকত্বেন সংস্থানান্তরাণি করণানি প্রদীপবৎ। তস্মান্ন করণানাং পৃথক্প্রলয়ে যত্নঃ কার্য্যঃ, বিষয়সামান্যাত্মকত্বাদ্বিষয়-প্রলয়েনৈব প্রলয়ঃ সিদ্ধো ভবতি করণানামিতি ॥ ১১৭ ॥ ১১ ॥

টীকা।—স যথা সর্ব্বাসামপামিত্যাদিসমনন্তরগ্রন্থমুবাপয়তি—কিঞ্চার্থাদিতি। তদেব ব্যাকরোতি—ন কেবলমিতি। প্রলয়কালে চ প্রজ্ঞানব্যতিরেকেণাভাবাজ্জগতো ব্রহ্মত্বমিতি

সম্বন্ধঃ। উক্তমর্থং দৃষ্টান্তেন স্পষ্টয়তি—জলেতি। তথাপি প্রজ্ঞানমেবৈকমেবং স্যান্ন ব্রহ্মেত্যাশঙ্ক্যাহ—তস্মাদিতি। সত্যজ্ঞানাদিবাক্যাদ্ব্রহ্মণস্তন্মাত্রত্বাদিত্যর্থঃ। যথোক্তং ব্রহ্ম চেৎ প্রতিপত্তব্যং, কিমিতি তর্হি স যথেত্যাদি বাক্যমিত্যাশঙ্ক্য তচ্ছেষত্বেন প্রলয়ং দর্শয়িতুং দৃষ্টান্তবচনমেতদিত্যাহ—অত আহেতি। প্রলীয়তেঽস্মিন্নিতি প্রলয়ঃ, একশ্চাসৌ প্রলয়শ্চেত্যেকপ্রলয়ঃ। তড়াগাদিগতানামপাং কুতঃ সমুদ্রে লয়ঃ, ন হি তাসাং তেন সঙ্গতিরিত্যাশঙ্ক্যাহ—অবিভাগেতি। অত্র হি সমুদ্রশব্দেন জলসামান্যমুচ্যতে, তদ্ব্যতিরেকেণ চ জলবিশেষাণামভাবো বিবক্ষিতঃ, তেষাং তৎসংস্থানমাত্রত্বাত্তস্মাত্তাসামস্মিন্নবিভাগস্য প্রাপ্তিরিতি সমুদ্রেঽবিভাগপ্রাপ্তিরিত্যর্থঃ। পিচ্ছিলাদীনামিত্যাদিশব্দেনানুক্তস্পর্শবিশেষাঃ সর্ব্বে গৃহ্যন্তে। বিষয়াণামিন্দ্রিয়কার্য্যত্বাভাবাৎ কুতঃ স্পর্শানাং ত্বচি বিলয়ঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—ত্বগিতীতি। স্পর্শবিশেষাণাং স্পর্শসামান্যেঽন্তর্ভাবং প্রপঞ্চয়তি—তস্মিন্নিতি। ২

তথাপি সমস্তস্য জগতো ব্রহ্মব্যতিরেকেণাভাবাদ্ ব্রহ্মত্বমিত্যেতৎ কথং প্রতিজ্ঞাতমিত্যাশঙ্ক্য পরম্পরয়া ব্রহ্মণি সর্ব্বপ্রবিলয়ং দর্শয়িতুং ক্রমমনুক্রামতি—তথেতি। মনসি সতি বিষয়বিষয়িভাবস্য দর্শনাদসতি চাদর্শনান্মনঃস্পন্দিতমাত্রং বিষয়জাতমিতি তস্য তদ্বিষয়মাত্রে প্রবিষ্টস্য তদ্ব্যতিরেকেণাসত্ত্বমিত্যর্থঃ। সঙ্কল্পবিকল্পাত্মকমনঃস্পন্দিতত্বেনৈতস্য সঙ্কল্পাত্মকে মনস্যন্তর্ভাবাত্তস্য চ সঙ্কল্পস্যাধ্যবসায়পূর্ব্বত্বাদর্শনাদধ্যবসায়াত্মিকায়াং চ বুদ্ধৌ তদ্বিষয়স্য পূর্ব্ববদনুপ্রবেশান্মনোবিষয়সামান্যস্য বুদ্ধিবিষয়সামান্যে প্রবিষ্টস্য তদ্ব্যতিরেকেণাসত্ত্বমিত্যাহ—এবমিতি। সর্ব্বং জগদুক্তেন ন্যায়েন বুদ্ধিমাত্রং ভূত্বা তদ্ যচ্ছেচ্ছান্ত আত্মনীতি শ্রুত্যা ব্রহ্মণি পর্য্যবস্যতীত্যাহ—বিজ্ঞানমাত্রমিতি। ননু জগদিদং বিলীয়মানং শক্তিশেষমেব বিলীয়তে। তত্ত্বজ্ঞানাদৃতে তস্য নিঃশেষনাশানাভ্যুপগমাৎ; তথা চ কুতো ব্রহ্মৈকরসস্য প্রতিপত্তিরত আহ—এবমিতি। শক্তিশেষলয়েঽপি তস্যা দুর্নিরূপত্বাদ্ বস্ত্বেকরস্যধীরবিরুদ্ধেতি ভাবঃ। একায়নপ্রক্রিয়াতাৎপর্য্যমুপসংহরতি—তস্মাদিতি। ঘ্রাণবিষয়সামান্যমিত্যাদাবেকায়নমিতি সর্ব্বত্র সম্বন্ধঃ। ৩

কথং পুনরত্র প্রতিপর্য্যায়ং ব্রহ্মণি পর্য্যবসানং, তত্রাহ—তথেতি। যথা সর্ব্বেষু পর্য্যায়েষু ব্রহ্মণি পর্য্যবসানং, তথোচ্যত ইতি যাবৎ। পূর্ব্ববদিতি ত্বগ্বিষয়সামান্যবদিত্যর্থঃ। সঙ্কল্পে লয় ইতি শেষঃ। বিজ্ঞানমাত্র ইত্যত্রাপি তথৈব। এবং সর্ব্বেষাং কর্ম্মণামিত্যাদেরর্থমাহ—তথা কর্ম্মেন্দ্রিয়াণামিতি। ক্রিয়াসামান্যানাং সূত্রাত্মসংস্থানভেদত্বমভ্যুপেত্যাহ—তানি চেতি। ক্রিয়াজ্ঞানশক্ত্যোশ্চিদুপাধিভূতয়োশ্চিদভেদাভেদমভিপ্রেত্য প্রাণশ্চেত্যাদি ভাষ্যম্। তত্র তয়োরন্যোন্যাভেদে মানমাহ—যো বা ইতি। ৪

শ্রুতিমুখাৎ করণলয়ো ন প্রতিভাতি, স্বয়ং চ ব্যাখ্যায়তে, তত্র কো হেতুরিতি পৃচ্ছতি—নম্বিতি। শ্রুত্যা করণলয়স্যানুক্তত্বমঙ্গীকরোতি—বাঢ়মিতি। পৃষ্টমভিপ্রায়ং প্রকটয়তি—কিং ত্বিতি। করণস্য বিষয়সাজাত্যং বিবৃণোতি—বিষয়স্যৈবেতি। কিমত্র প্রমাণমিত্যাশঙ্ক্যানুমানমিতি সূচয়তি—প্রদীপবদিতি। চক্ষুস্তৈজসং রূপাদিষু মধ্যে রূপস্যৈব ব্যঞ্জকত্বাৎ সম্প্রতিপন্নবদিত্যাদীন্যনুমানানি শাস্ত্রপ্রকাশিকায়ামধিগন্তব্যানি। করণানাং বিষয়সাজাত্যে ফলিতমাহ—তস্মাদিতি। পৃথগ্বিষয়প্রলয়াদিতি শেষঃ। একায়নপ্রক্রিয়াসমাপ্তাবিতিশব্দঃ। ১১৭। ১১।

**ভাষ্যানুবাদ।**—আরও এক কথা; কেবল সৃষ্টিকালে ও স্থিতিসময়েই যে, ব্রহ্মব্যতিরেকে সত্তা থাকে না বলিয়া জগতের ব্রহ্মাত্মকতা, তাহা নহে, প্রলয়-কালেও সেইরূপ; জলজ ফেন, তরঙ্গ ও বুদ্বুদ প্রভৃতির যেরূপ জল ব্যতিরেকে কোনও অস্তিত্ব নাই, তদ্রূপ প্রজ্ঞানঘন ব্রহ্ম হইতে সমুৎপন্ন নাম, রূপ ও কর্ম্মরাশি যখন তাঁহাতে বিলীন হয়, তখনও প্রজ্ঞানস্বরূপ ব্রহ্ম ব্যতিরেকে নামরূপাদির কোনও অস্তিত্ব থাকে না; অতএব বুঝিতে হইবে যে, ব্রহ্ম নিশ্চয়ই এক ও এক-মাত্র প্রজ্ঞানস্বরূপ; এখন এ কথাই দৃষ্টান্ত দ্বারা বুঝাইতেছেন। বক্ষ্যমাণ দৃষ্টান্ত-গুলি প্রলয়ের উদাহরণরূপে প্রদর্শিত হইতেছে। ১

শ্রুতির 'সঃ' পদটি দৃষ্টান্তবোধক; 'যথা' অর্থ—যে প্রকারে; সমুদ্র যেপ্রকার নদী, বাপী ও তড়াগাদিগত সমস্ত বিশেষ বিশেষ জলের একায়ন—একমাত্র গন্তব্য স্থান—প্রলয়ের একমাত্র নিকেতন অর্থাৎ সমুদ্রের সহিত জলের অবিভাগাবস্থাপ্রাপ্তি হয়। এই দৃষ্টান্তটি যে প্রকার, ঠিক সেই প্রকার বায়ুর আত্ম-ভূত অর্থাৎ বায়ু-স্বভাব মৃদু, কর্কশ, কঠিন ও পিচ্ছিলাদি সর্ব্বপ্রকার স্পর্শেরই ত্বক্ হইতেছে একায়ন। এখানে ত্বক্শব্দে ত্বগিন্দ্রিয়গ্রাহ্য সামান্যতঃ স্পর্শমাত্রই বুঝিতে হইবে। জলসমূহ যেরূপ সমুদ্রে প্রবিষ্ট হয়, তদ্রূপ বিশেষ বিশেষ সমস্ত স্পর্শই সেই স্পর্শসামান্যে অন্তর্ভূত হয়—তাহার অভাবে অভাবগ্রস্ত হয়; কারণ, স্থিতিকালে সেই বিশেষ বিশেষ স্পর্শগুলি সেই সামান্যেরই অবস্থাবিশেষরূপে প্রকটিত হইয়া থাকে মাত্র; [ সুতরাং প্রলয়কালে সে সমুদয় বিশেষগুলি সেই সামান্যের মধ্যেই বিলীন হইয়া অদৃশ্য হইয়া পড়ে ]। ২

ত্বকে স্পর্শবিশেষের অন্তর্ভাবের ন্যায় সেই ত্বক্শব্দবাচ্য স্পর্শসামান্যও আবার মনঃসংকল্পে অর্থাৎ মনের বিষয়ীভূত যাহা কিছু আছে, তাহাতে—বিশেষ বিশেষ স্পর্শসমূহ যেরূপ তদ্বিষয়ে প্রবিষ্ট হইয়া থাকে, তদ্রূপ প্রবিষ্ট হয় অর্থাৎ মানস সঙ্কল্প ছাড়া তাহার আর কোনও অস্তিত্ব থাকে না; এইরূপ মনের বিষয় সঙ্কল্পও সাধারণতঃ বুদ্ধির বিষয়মাত্রের অন্তঃপ্রবিষ্ট হয়—তদতিরিক্ত সত্তাশূন্য হইয়া থাকে। এই বুদ্ধিবিজ্ঞানে বিলীন হইয়া তদাত্মকভাব প্রাপ্ত হইবার পর, জলসমূহ যেমন সমুদ্রে মিলিয়া যায়, তেমনি সেই বিজ্ঞানও আবার প্রজ্ঞানঘন পরব্রহ্মে বিলীন হয়। এবংবিধ পরম্পরাক্রমে গ্রহণীয় শব্দাদি বিষয় ও তদ্গ্রাহক ইন্দ্রিয়বর্গ প্রজ্ঞানঘন পরব্রহ্মে বিলীন হইলে পর, উপাধিকৃত সর্ব্বপ্রকার বিশেষ ধর্ম্মের তিরোধান হইয়া যায়, প্রজ্ঞানঘন ব্রহ্মও তখন সৈন্ধবপিণ্ডের ন্যায় একরস ( এক স্বভাব ), অপরিচ্ছিন্ন, অসীম ও ভেদশূন্য

হইয়া থাকেন। অতএব আত্মাকেই অদ্বিতীয় একমাত্র সত্য বলিয়া বুঝিতে হইবে। ৩

সেইরূপ নাসিকাদ্বয় অর্থাৎ ঘ্রাণেন্দ্রিয়গ্রাহ্য বিষয়মাত্রই হইতেছে—সমস্ত গন্ধের অর্থাৎ গন্ধোপাদান বিশেষ বিশেষ সমস্ত ভূমির [একায়ন]; সেইরূপ জিহ্বা অর্থাৎ রসনেন্দ্রিয়গ্রাহ্য বিষয়সামান্য হইতেছে—সমস্ত রসের—বিশেষাবস্থাপন্ন সমস্ত জলের [ একায়ন ]; সেইরূপ চক্ষু অর্থাৎ চক্ষুরিন্দ্রিয়গ্রাহ্য বিষয়সামান্য হইতেছে—সমস্ত রূপের—বিশেষ বিশেষ সমস্ত তেজের [ একায়ন ]; সেইরূপ শ্রবণেন্দ্রিয়গ্রাহ্য বিষয়সামান্য হইতেছে সমস্ত শব্দের [ একায়ন ], ইত্যাদির ব্যাখ্যা পূর্ব্বের মত। সেইরূপ শ্রবণেন্দ্রিয়গ্রাহ্য বিষয়সামান্যের লয় হয় মনের সাধারণ বিষয়াত্মক সংকল্পে; সেই মানস বিষয়সামান্যেরও আবার বুদ্ধির সাধারণ বিষয়াত্মক বিজ্ঞানে বিজ্ঞানাত্মভাব প্রাপ্ত হইয়া, পরিশেষে সেই বিজ্ঞানঘনও পরব্রহ্মে বিলীন হইয়া থাকে। সেইরূপ কর্ম্মেন্দ্রিয়সমূহের বচন, গ্রহণ, গমন, মলত্যাগ ও আনন্দ-প্রভৃতি বিশেষ বিশেষ ক্রিয়াত্মক বিষয়গুলিও সেই সেইজাতীয় ক্রিয়াসামান্যে প্রবিষ্ট হয়; তখন সমুদ্রে প্রবিষ্ট জলসমূহের ন্যায় বিভাগযোগ্য আর কিছু থাকে না—যাহা মিলিয়া এক হইয়া যাইতে পারে (১)। সেই সেই সাধারণ ভাবগুলিও আবার সর্ব্বসামান্যাত্মক প্রাণস্বরূপে পরিণত হয়; সেই প্রাণ ত বস্তুতঃ বিজ্ঞানাতিরিক্ত নহে, পরন্তু শুদ্ধ বিজ্ঞানস্বরূপই বটে; কারণ, কৌষীতকিব্রাহ্মণে পঠিত আছে যে, 'যাহা প্রাণ নামে প্রসিদ্ধ, তাহা বস্তুতঃ প্রজ্ঞা; আবার যাহা প্রজ্ঞা বলিয়া প্রসিদ্ধ, তাহাও প্রাণস্বরূপ' ইতি। ৪

ভাল, সকল স্থলে কেবল ইন্দ্রিয়গ্রাহ্য বিষয়েরই লয়ের কথা অভিহিত হইয়াছে, কিন্তু কোথাও ত বিষয়গ্রাহক ইন্দ্রিয়াদির লয়ের কথা অভিহিত হয় নাই; ইহার

---

(১) তাৎপর্য্য—সমস্ত বস্তুরই দুইটি অবস্থা আছে—(১) সামান্যাবস্থা, (২) বিশেষাবস্থা; যেমন মনুষ্যসমষ্টির সামান্য অবস্থা মনুষ্যত্ব, আর ব্রাহ্মণ-ক্ষত্রিয়ত্বাদি তাহার বিশেষাবস্থা; বিশেষাবস্থামাত্রই সামান্যাবস্থার অন্তর্ভুক্ত; তদনুসারে নদ-নদী-তড়াগ প্রভৃতির জলগুলিকে জলের বিশেষাবস্থা বলা হইয়াছে, আর সেই জলের সমষ্টিভূত সমুদ্রকে জলের সামান্যাবস্থা বলিয়া ধরা হইয়াছে; সেইজন্য নদ-নদীর বিশেষ বিশেষ জলগুলি সমুদ্রে যাইয়া মিলিয়া এক হইয়া যায়। আলোচ্য স্থলেও ত্বগিন্দ্রিয়ের গ্রাহ্য সাধারণ বিষয় হইতেছে স্পর্শমাত্র; মৃদুস্পর্শ, কঠিনস্পর্শ প্রভৃতি স্পর্শগুলি তাহারই বিশেষাবস্থামাত্র; এইজন্য সেই মৃদু-কাঠিন্যাদি স্পর্শগুলি সাধারণ স্পর্শে আত্মবিসর্জ্জন করে, অর্থাৎ সাধারণ স্পর্শের অতিরিক্ত সত্তা তাহাদের নাই, এইরূপ গন্ধাদির সম্বন্ধেও বুঝিতে হইবে।

অভিপ্রায় কি ? হাঁ, এ আপত্তি আংশিক সত্য বটে, কিন্তু শ্রুতি মনে করেন যে, করণবর্গ ও বিষয়সমূহ, উভয়ই একজাতীয়, ভিন্নজাতীয় নহে ; কারণ, শব্দাদি বিষয়সমূহই স্ব-স্ব-প্রতীতির উপায়ভূত অবস্থান্তর প্রাপ্ত হইয়া করণ-সংজ্ঞায়—চক্ষুঃ-প্রভৃতি নামে অভিহিত হয় মাত্র। রূপপ্রকাশনের উপায়ভূত প্রদীপ যেমন তৈজস রূপেরই অবস্থাবিশেষ মাত্র ; ঠিক সেই প্রদীপেরই মত বিশেষ বিশেষ বিষয়েই স্বগত বৈচিত্র্যবিশেষ-প্রত্যায়ক বিশেষ বিশেষ অবস্থাগুলিই চক্ষুঃপ্রভৃতি করণ-বর্গরূপে প্রকটিত হয় ; সেই জন্যই করণবর্গের প্রলয়-নিরূপণের জন্য আর পৃথক্ প্রযত্নের আবশ্যক হয় না ; কেন না, করণবর্গ যখন বিষয়সমূহেরই সামান্যাত্মক বা সাধারণ অবস্থা মাত্র, তখন ইন্দ্রিয়গ্রাহ্য বিষয়সমূহের প্রলয়-কথনেই করণ-সমূহেরও প্রলয়োক্তি সিদ্ধ হইতেছে ॥ ১১৭ ॥ ১১ ॥

**আভাসভাষ্যম্।**—তত্রেদং সর্ব্বং যদয়মাত্মেতি প্রতিজ্ঞাতম্ ; তত্র হেতুরভিহিত আত্মসামান্যত্বমাত্মজত্বমাত্মপ্রলয়ত্বঞ্চ। তস্মাদুৎপত্তিস্থিতিপ্রলয়কালেষু প্রজ্ঞানব্যতিরেকেণাভাবাৎ প্রজ্ঞানং ব্রহ্মৈব আত্মৈবেদং সর্ব্বমিতি প্রতিজ্ঞাতং যৎ, তৎ তর্কতঃ সাধিতম্। স্বাভাবিকোঽয়ং প্রলয় ইতি পৌরাণিকা বদন্তি ; যস্তু বুদ্ধিপূর্ব্বকঃ প্রলয়ো ব্রহ্মবিদাং ব্রহ্মবিদ্যানিমিত্তঃ, অয়মাত্যন্তিক ইত্যাচক্ষতে—অবিদ্যানিরোধদ্বারেণ যো ভবতি ; তদর্থোঽয়ং বিশেষারম্ভঃ—

**আভাসভাষ্যানুবাদ।**—পূর্ব্বে প্রতিজ্ঞাত হইয়াছে যে, দৃশ্যমান যাহা কিছু, তৎসমস্তই আত্মস্বরূপ ; তদ্বিষয়ে, আত্মার সাধারণভাব, আত্মা হইতে উৎপত্তি, এবং আত্মাতেই প্রলয়, এই কয়টি হেতুর উল্লেখ করা হইয়াছে ; অতএব উৎপত্তি, স্থিতি ও প্রলয়সময়ে চৈতন্যসত্তার অতিরিক্ত সত্তা না থাকায় "প্রজ্ঞানং ব্রহ্ম" "আত্মৈবেদং সর্ব্বম্" ইত্যাদি পূর্ব্বপ্রতিজ্ঞাত বিষয়েরও সত্যতা সমর্থিত হইয়াছে ; কিন্তু পৌরাণিক সম্প্রদায় বলিয়া থাকেন যে, ইহা হইতেছে স্বাভাবিক বা প্রাকৃতিক প্রলয়, আর ব্রহ্মবিদ্‌গণের ব্রহ্মবিদ্যাপ্রভাবে যে, জ্ঞানকৃত প্রলয়, তাহাই আত্যন্তিক প্রলয় ; সৃষ্টির কারণীভূত অবিদ্যানিবৃত্তি দ্বারা তাহা সম্পন্ন হইয়া থাকে ; [ ইহার পর আর পুনর্ব্বার সৃষ্টি হইবে না ], এই বিষয়টি প্রতিপাদন করিবার জন্য পরবর্ত্তী বিশেষ উপদেশের আবশ্যক হইতেছে—

স যথা সৈন্ধবখিল্য উদকে প্রাস্ত উদকমেবানু বিলীয়েত ন হাস্যোদ্‌গ্রহণায়েব স্যাৎ। যতো যতস্ত্বাদদীত লবণমেবৈবং বা অর ইদং মহদ্ভূতমনন্তমপারং বিজ্ঞানঘন এব। এতেভ্যো

ভূতেভ্যঃ সমুত্থায় তান্যেবানু বিনশ্যতি, ন প্রেত্য সংজ্ঞাস্তীত্যরে ব্রবীমীতি হোবাচ যাজ্ঞবল্ক্যঃ ॥ ১১৮ ॥ ১২ ॥

**সরলার্থঃ।**—[ অথ দৃষ্টান্তান্তরমুচ্যতে— ] সঃ ( দৃষ্টান্তঃ )—যথা ( যদ্বৎ ) সৈন্ধবখিল্যঃ ( লবণপিণ্ডঃ ) উদকে ( জলে ) প্রাস্তঃ ( প্রক্ষিপ্তঃ সন্ ) উদকম্ এব অনু ( স্বযোনিং জলম্ এব লক্ষীকৃত্য ) বিলীয়েত ; অস্য ( সৈন্ধবখিল্যস্য ) উদ্‌গ্রহণায় ( পূর্ব্ববৎ পৃথক্‌কৃত্য গ্রহীতুং ) ন হ ( নৈব ) স্যাৎ ( কশ্চিদপি সমর্থঃ ন ভবেদিত্যর্থঃ )। তু ( পুনঃ ) যতঃ যতঃ ( যস্মাৎ যস্মাৎ অংশাৎ ) আদদীত ( উদকম্ আদায় আচামেৎ ), [ সর্ব্বত্র ] লবণম্ ( লবণরসম্ ) এব [ আস্বাদয়েৎ, ন তু সৈন্ধবখিল্যম্ ] ; অরে মৈত্রেয়ি, এবং বৈ ( এবমেব ) ইদং ( পরমাত্মাখ্যং ) মহৎ ( অপরিচ্ছিন্নং ) ভূতং ( নিত্যবস্তু ) অনন্তম্ অপারম্ বিজ্ঞানঘনঃ ( বিজ্ঞানমাত্ররূপঃ ) এব (নিশ্চয়ে) [ ন ত্বন্যৎ কিঞ্চিৎ, ] এতেভ্যঃ ( যথোক্তেভ্যঃ ) ভূতেভ্যঃ ( পৃথিব্যাদিভ্যঃ ) সমুত্থায় ( উৎপদ্য ) তানি অনু বিনশ্যতি ( ভূতানি লক্ষীকৃত্য বিনশ্যতীত্যর্থঃ ); প্রেত্য ( বিনাশানন্তরং ) সংজ্ঞা ( অয়মহং, ইমে অন্যে ইত্যাদিরূপা বিশেষবুদ্ধিঃ ) ন অস্তি, [ তদা নামরূপাদিকৃতবিশেষবুদ্ধিরপি বিলীয়তে ইতি ভাবঃ ] ইতি ( এতৎ ) অরে মৈত্রেয়ি, ব্রবীমি (কথয়ামি) ইতি যাজ্ঞবল্ক্যঃ উবাচ হ ( উক্তবান্ কিল )॥ ১১৮ ॥ ১২ ॥

**মূলানুবাদ।**—অপর দৃষ্টান্ত বলিতেছেন—সেই দৃষ্টান্তটি এইরূপ,—সৈন্ধবখিল্য অর্থাৎ লবণপিণ্ড যেমন জলে নিক্ষিপ্ত হইলে সেই জলের সঙ্গে মিলিয়া যায়, কেহই আর তাহা পৃথক্ করিয়া উঠাইতে সমর্থ হয় না ; কিন্তু সেই জলের যে যে অংশ হইতে জল লইয়া আস্বাদন করা যায়, সেইখানেই লবণরস অনুভূত হইয়া থাকে ; অরে মৈত্রেয়ি, ঠিক তেমনি এই নিত্যসিদ্ধ মহৎ অনন্ত অপার বিজ্ঞানঘনই ( শুধু চিন্মাত্রস্বরূপ জীবাত্মাই ) এই আকাশাদি ভূতকে অবলম্বন করিয়া প্রাদুর্ভূত হয়, আবার সেই সমস্ত ভূতের সঙ্গে সঙ্গেই মিলিয়া যায়। মিলিত হইবার পর, তাহার আর নামরূপাদি সম্বন্ধজনিত কোনও বিশেষ ধর্ম্ম থাকে না ; অরে মৈত্রেয়ি, আমি ইহাই তোমাকে বলিতেছি—এই কথা যাজ্ঞবল্ক্য ঋষি বলিলেন ॥ ১১৮ ॥ ১২ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তত্র দৃষ্টান্ত উপাদীয়তে—স যথেতি। সৈন্ধবখিল্যঃ—

সিন্ধোর্ব্বিকারঃ সৈন্ধবঃ, সিন্ধুশব্দেনোদকমভিধীয়তে, স্যন্দনাৎ সিন্ধুরুদকম্, তদ্বিকারঃ তত্রভবো বা সৈন্ধবঃ, সৈন্ধবশ্চাসৌ খিল্যশ্চেতি সৈন্ধবখিল্যঃ; খিল এব খিল্যঃ, স্বার্থে যৎপ্রত্যয়ঃ। উদকে সিন্ধৌ স্বযোনৌ প্রাস্তঃ প্রক্ষিপ্তঃ উদকমেব বিলীয়মানম্ অনুবিলীয়েত; যত্তদ্ভৌমতৈজসসম্পর্কাৎ কাঠিন্য-প্রাপ্তিঃ খিল্যস্য স্বযোনিসম্পর্কাদপগচ্ছতি,—তৎ উদকস্য বিলয়নম্, তদনু সৈন্ধবখিল্যো বিলীয়ত-ইত্যুচ্যতে; তদেতদাহ—উদকমেবানু বিলীয়েত ইতি। ন হ নৈব অস্য খিল্যস্যোদ্গ্রহণায় উদ্ধৃত্য পূর্ব্ববদ্গ্রহণায় গ্রহীতুম্ নৈব সমর্থঃ কশ্চিৎ স্যাৎ সুনিপুণোঽপি; ইব-শব্দোঽনর্থকঃ; গ্রহণায় নৈব সমর্থঃ; কস্মাৎ? যতো যতঃ যস্মাদ্যস্মাদ্দেশাৎ তদুদকমাদদীত—গৃহীত্বা আস্বাদয়েৎ, লবণাস্বাদমেব তদুদকম্, ন তু খিল্যভাবঃ। ১

টীকা।—স যথা সৈন্ধবখিল্য ইত্যাদেঃ সম্বন্ধং বক্তুং বৃত্তং কীর্ত্তয়তি—তত্রেত্যাদিনা। পূর্ব্বঃ সন্দর্ভস্তত্রেত্যুচ্যতে। প্রতিজ্ঞাতেঽর্থে পূর্ব্বোক্তং হেতুমনূদ্য সাধ্যসিদ্ধিং ফলং দর্শয়তি—তস্মাদিতি। উক্তহেত্বোর্যথোক্তং ব্রহ্মৈব সর্ব্বমিদং জগদিতি যৎ প্রতিজ্ঞাতমিদং সর্ব্বং যদয়মাত্মেতি, তৎপূর্ব্বোক্তদৃষ্টান্তপ্রবন্ধরূপতর্কবশাৎ সাধিতমিতি যোজনা। উত্তরবাক্যস্য বিষয়পরিশেষার্থমুক্ত-প্রলয়ে পৌরাণিকসম্মতিমাহ—স্বাভাবিক ইতি। কার্য্যাণাং প্রকৃত্যাবাশ্রিতত্বং স্বাভাবিকত্বম্। প্রলয়ান্তরেঽপি তেষাং সম্মতিং সঙ্গিরতে—যস্ত্বিতি। দ্বিতীয়প্রলয়মধিকৃত্যানন্তরগ্রন্থমবতারয়তি—অবিদ্যেতি। তত্রেত্যাত্যন্তিকপ্রলয়োক্তিঃ। উদকং বিলীয়মানমিত্যযুক্তং, কাঠিন্যবিলয়েঽপি তল্লয়াদর্শনাদিত্যাশঙ্ক্যাহ—যত্তদিতি। ন হেতি প্রতীকমাদায় ব্যাচষ্টে—নৈবেতি। অন্বয়প্রদর্শনার্থং নৈবেতি পুনরুক্তম্। ১

যথায়ং দৃষ্টান্তঃ, এবমেব তু অরে মৈত্রেয়ি, ইদং পরমাত্মাখ্যং মহদ্ভূতম্। যস্মাৎ মহতো ভূতাদবিদ্যয়া পরিচ্ছিন্না সতী কার্য্যকরণোপাধিসম্বন্ধাৎ খিল্যভাবমাপন্নাসি, মর্ত্ত্যা জন্মমরণাশনায়াপিপাসাদিসংসারধর্ম্মবত্যসি, নামরূপকার্য্যাত্মিকা অমুষ্যান্বয়াহমিতি; স খিল্যভাবঃ তব কার্য্যকরণভূতোপাধিসম্পর্কভ্রান্তিজনিতঃ মহতি ভূতে স্বযোনৌ মহাসমুদ্রস্থানীয়ে পরমাত্মনি অজরেঽমরেঽভয়ে শুদ্ধে সৈন্ধবঘনবদেকরসে প্রজ্ঞানঘনেঽনন্তেঽপারে নিরন্তরেঽবিদ্যাজনিতভ্রান্তিভেদবর্জ্জিতে প্রবেশিতঃ; তস্মিন্ প্রবিষ্টে স্বযোনিগ্রস্তে খিল্যভাবেঽবিদ্যাকৃতে ভেদভাবে প্রণাশিতে—ইদমেকমদ্বৈতং মহদ্ভূতম্ মহচ্চ তদ্ভূতঞ্চ মহদ্ভূতং সর্ব্বমহত্তরত্বাৎ, আকাশাদিকারণত্বাচ্চ, ভূতং ত্রিষ্বপি কালেষু স্বরূপাব্যভিচারাৎ সর্ব্বদৈব পরিনিষ্পন্নমিতি ত্রৈকালিকো নিষ্ঠাপ্রত্যয়ঃ। অথবা ভূতশব্দঃ পরমার্থবাচী, মহচ্চ পারমার্থিকঞ্চেত্যর্থঃ। লৌকিকন্তু যদ্যপি মহদ্ ভবতি, স্বপ্নমায়াকৃতং হিমবদাদি-পর্ব্বতোপমং ন পরমার্থবস্তু; অতো বিশিনষ্টি—ইদন্তু মহচ্চ তদ্ভূতঞ্চেতি। ২

মহদ্ভূতমেকমদ্বৈতমিত্যুত্তরত্র সম্বন্ধঃ। অস্যার্থস্য সর্ব্বোপনিষৎপ্রসিদ্ধত্বপ্রদর্শনার্থো বৈশব্দঃ। ইদং মহদ্ভূতমিত্যত্রেদংশব্দার্থং বিশদয়তি—যস্মাদিত্যাদিনা। তদিদং পরমাত্মাখ্যং মহদ্ভূতমিতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। খিল্যভাবাপত্তিকার্য্যং কথয়তি—মর্ত্ত্যেত্যাদিনা। কোঽসৌ খিল্যভাবোঽভি-প্রেতস্তত্রাহ—নামরূপেতি। কার্য্যকরণসঙ্ঘাতে তাদাত্ম্যাভিমানদ্বারা জাত্যাদ্যভিমানোঽত্র খিল্যভাব ইত্যর্থঃ। ইতিশব্দেনাভিমানো লক্ষ্যতে। যথোক্তে খিল্যভাবে সতি কুতো ভূতস্য মহত্ত্বমিত্যাশঙ্ক্যাহ—স খিল্যভাব ইতি। খিল্যভাবঃ, স্বশব্দার্থঃ। পরস্য পরিশুদ্ধত্বার্থমজরাদি-বিশেষণানি। কেন রূপেণৈকরস্যং, তদাহ—প্রজ্ঞানেতি। তস্যাপরিচ্ছিন্নত্বমাহ—অনন্ত ইতি। তস্য সাপেক্ষত্বং বারয়তি—অপার ইতি। প্রতিভাসমানে ভেদে কথং যথোক্তং তত্ত্বমিত্যাশঙ্ক্যাহ—অবিদ্যেতি। ভবতু যথোক্তে তত্ত্বে খিল্যভাবস্য প্রবেশস্তথাপি কিং স্যাদিত্যত আহ—তস্মিন্নিতি। মহত্ত্বং সাধয়তি—সর্ব্বৈতি। ভূতত্বমুপপাদয়তি—ত্রিষপীতি। মহদিত্যুক্তে পারমার্থিকং চেতি বিশেষণং কিমর্থমিত্যাশঙ্ক্যাহ—লৌকিকমিতি। জাগ্রৎকালীনং পরিদৃশ্যমানং হিমবদাদি মহদ্ যদ্যপি ভবতি, তথাঽপি স্বপ্নমায়াদিসমত্বান্ন তৎপরমার্থবস্তু। ন হি দৃষ্টং জড়মিন্দ্রজালাদেৰ্বি-শিষ্যতেঽতো লৌকিকান্ মহতো ব্রহ্ম ব্যাবর্ত্তয়িতুং বিশেষণমিত্যর্থঃ। ২

অনন্তং নাস্যান্তো বিদ্যত ইত্যনন্তম্ ; কদাচিদাপেক্ষিকং স্যাদিত্যতো বিশিনষ্টি অপারমিতি। বিজ্ঞপ্তির্ব্বিজ্ঞানং, বিজ্ঞানঞ্চ তদ্‌ঘনশ্চেতি বিজ্ঞানঘনঃ, ঘনশব্দো জাত্যন্তরপ্রতিষেধার্থঃ—যথা সুবর্ণঘনোঽয়োঘন ইতি। এব-শব্দোঽবধারণার্থঃ, নান্যজ্জাত্যন্তরমন্তরালে বিদ্যত ইত্যর্থঃ। যদীদমেকমদ্বৈতং পরমার্থতঃ স্বচ্ছং সংসারদুঃখাসম্পৃক্তম্, কিংনিমিত্তোঽয়ং খিল্যভাব আত্মনঃ—জাতো মৃতঃ সুখী দুঃখ্যহং মমেত্যেবমাদিলক্ষণোঽনেকসংসারধর্ম্মোপদ্রুতঃ ?—ইতি, উচ্যতে—এতেভ্যঃ ভূতেভ্যঃ—যান্যেতানি কার্য্যকরণবিষয়াকারপরিণতানি নামরূপাত্মকানি সলিলফেনবুদ্বুদোপমানি স্বচ্ছস্য পরমাত্মনঃ সলিলোপমস্য, যেষাং,বিষয়পর্য্যন্তানাং প্রজ্ঞানঘনে ব্রহ্মণি পরমার্থবিবেকজ্ঞানেন প্রবিলাপনমুক্তং নদীসমুদ্রবৎ—এতেভ্যো হেতুভূতেভ্যো ভূতেভ্যঃ সত্যশব্দবাচ্যেভ্যঃ সমুত্থায় সৈন্ধবখিল্যবৎ—যথাঽদ্ভ্যঃ সূর্য্যচন্দ্রাদিপ্রতিবিম্বঃ, যথা বা স্বচ্ছস্য স্ফটিকস্যালক্তাদ্যুপাধিভ্যো রক্তাদিভাবঃ, এবং কার্য্যকরণভূত-ভূতোপাধিভ্যো বিশেষাত্মখিল্যভাবেন সমুত্থায় সম্যগুত্থায়, যেভ্যো ভূতেভ্য উত্থিতঃ, তানি যদা কার্য্যকরণবিষয়াকারপরিণতানি ভূতানি আত্মনো বিশেষাত্মখিল্যহেতুভূতানি শাস্ত্রাচার্য্যোপদেশেন ব্রহ্মবিদ্যয়া নদীসমুদ্রবৎ প্রবিলাপিতানি বিনশ্যন্তি, সলিলফেনবুদ্বুদাদিবৎ, তেষু বিনশ্যৎসু অন্বেব এব বিশেষাত্মখিল্যভাবো বিনশ্যতি ; যথোদকালক্তকাদিহেত্বপনয়ে সূর্য্যচন্দ্রস্ফটিকাদি-প্রতিবিম্বো বিনশ্যতি, চন্দ্রাদিস্বরূপমেব পরমার্থতো ব্যবতিষ্ঠতে, তদ্বৎ প্রজ্ঞানঘন-মনন্তমপারং স্বচ্ছং ব্যবতিষ্ঠতে। ৩

আপেক্ষিকং স্যাদানন্ত্যমিতি শেষঃ। অবধারণরূপমর্থমেব স্ফোরয়তি—নাস্তদিতি। এতেভ্যো ভূতেভ্যঃ সমুত্থায়েত্যাদিসমনন্তরবাক্যব্যাবর্ত্যামাশঙ্কামাহ—যদীদমিতি। বস্তুতঃ শুদ্ধত্বে কিং সিধ্যতি, তদাহ—সংসারেতি। তর্হি তস্মিন্নিমিত্তাভাবান্ন তস্য খিল্যত্বমিতি মত্বাহ—কিংনিমিত্ত ইতি। খিল্যভাবমেব বিশিনষ্টি—জাত ইতি। অনেকঃ সংসাররূপো ধর্ম্মোঽশনায়াপিপাসাদি-স্তেনোপক্রান্তো দূষিত ইতি যাবৎ। খিল্যভাবে নিমিত্তং দর্শয়ন্নুত্তরমাহ—উচ্যতইতি। এতচ্ছব্দার্থং ব্যাকরোতি—যানীতি। স্বচ্ছস্য পরমাত্মনঃ কার্য্যকরণবিষয়াকারপরিণতানীতি সম্বন্ধঃ। তানি ব্যবহারসিদ্ধ্যর্থং বিশিনষ্টি—নামরূপাত্মকানীতি। তেষামতিদুর্ব্বলত্বং সূচয়তি —সলিলেতি। স্বচ্ছত্বে দৃষ্টান্তমাহ—সলিলোপমস্যেতি। তেষাং প্রত্যক্ষত্বেঽপি প্রকৃতত্বাভাবে কথমেতচ্ছব্দেন পরামর্শঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—যেষামিতি। উক্তমেকায়নপ্রক্রিয়ায়ামিতি শেষঃ। ব্রহ্মণি প্রজ্ঞানঘনে ভূতানাং প্রলয়ে দৃষ্টান্তমাহ—নদীতি। হেতৌ পঞ্চমীতি দর্শয়তি—হেতুভূতেভ্য ইতি। পূর্ব্বস্মিন্ ব্রাহ্মণে ষষ্ঠ্যন্তসত্যশব্দবাচ্যতয়া তেষাং প্রকৃতত্বমাহ—সত্যেতি। যথা সৈন্ধবঃ সন্ খিল্যঃ সিন্ধোস্তেজঃসম্বন্ধমপেক্ষ্যোদ্‌গচ্ছতি, তথা ভূতেভ্যঃ খিল্যভাবো ভবতীত্যাহ—সৈন্ধবেতি। সমুত্থানমেব বিবৃণোতি—যথেত্যাদিনা। তান্যেবেত্যাদি ব্যাচষ্টে—যেভ্য ইতি। খিল্যহেতুভূতানি তত্র হেতুত্বোপেতানীতি যাবৎ। ব্রহ্মবিদ্যোৎপত্তৌ হেতুমাহ—শাস্ত্রেতি। তৎফলং সদৃষ্টান্তমাচষ্টে—নদীতি। যথা সলিলে ফেনাদয়ো বিনশ্যন্তি, তথা তেষু ভূতেষু বিনশ্যৎসু সৎস্বনু পশ্চাৎ খিল্যভাবো নশ্যতীত্যাহ—সলিলেতি। কিং পুনর্ভূতানাং খিল্যভাবস্য চ বিনাশে সত্যবশিষ্যতে? তত্রাহ—যথেতি। ৩

ন তত্র প্রেত্য বিশেষসংজ্ঞাস্তি কার্য্যকরণসঙ্ঘাতেভ্যো বিমুক্তস্য ইত্যেবম্, অরে মৈত্রেয়ি, নাস্তি বিশেষসংজ্ঞেতি ব্রবীমি—অহমস্মি অমুষ্য পুত্রঃ, মমেদং ক্ষেত্রং ধনং, সুখী দুঃখীত্যেবমাদিলক্ষণা, অবিদ্যাকৃতত্বাত্তস্যাঃ; অবিদ্যায়াশ্চ ব্রহ্মবিদ্যয়া নিরন্বয়তো নাশিতত্বাৎ কুতো বিশেষসংজ্ঞাসম্ভবো ব্রহ্মবিদশ্চৈতন্য-স্বভাবস্থিতস্য? শরীরাবস্থিতস্যাপি বিশেষসংজ্ঞা নোপপদ্যতে, কিমুত কার্য্য-করণবিমুক্তস্য সর্ব্বতঃ—ইতি হ উবাচ উক্তবান্ কিল পরমার্থদর্শনং মৈত্রেয্যৈ ভার্য্যায়ৈ যাজ্ঞবল্ক্যঃ॥ ১১৮॥ ১২॥

তত্রেতি কৈবল্যোক্তিঃ। উক্তমেব বাক্যার্থং স্ফুটয়তি—নাস্তীতি। ব্রহ্মবিদোঽশরীরস্য বিশেষসংজ্ঞাভাবং কৈমুতিকন্যায়েন কথয়তি—শরীরাবস্থিতস্যেতি। সুষুপ্তস্যেতি যাবৎ। সর্ব্বতঃ কার্য্যকরণবিমুক্তস্যেতি সম্বন্ধঃ। ১১৮। ১২।

**ভাষ্যানুবাদ।**—উক্ত বিষয়ে দৃষ্টান্ত সংগৃহীত হইতেছে—'স যথা' ইত্যাদি। সৈন্ধবখিল্য—সৈন্ধব অর্থ—সিন্ধুর বিকার। এখানে সিন্ধু অর্থে জল অভিহিত হইয়াছে; কারণ, স্যন্দন বা ক্ষরণ হওয়া জলেরই স্বাভাবিক ধর্ম্ম; স্যন্দন হেতুই জলের নাম সিন্ধু; যাহা ঐ সিন্ধুর বিকার, বা সিন্ধুতে উৎপন্ন, তাহা সৈন্ধব। খিল্য অর্থ—খিল (পিণ্ড), স্বার্থে তদ্ধিত 'য' প্রত্যয় হইয়াছে। সৈন্ধব-

খিল্য অর্থ—যাহা সৈন্ধব, তাহাই খিল্য। সেই সৈন্ধবখিল্য স্বযোনি জলে নিক্ষিপ্ত হইয়া জলের সঙ্গেই বিলীন হইয়া যায়; পার্থিব উত্তাপ-সংযোগ বশতঃ খিল্যের যে কঠিনতা হইয়া থাকে, স্বকারণীভূত জলসংস্পর্শে তাহার অপগম বা অন্তর্দ্ধান, তাহাই [ সৈন্ধবখিল্যের উপাদানভূত ] উদকের বিলয়; সুতরাং সেই জল-বিলয়ের সঙ্গে সঙ্গেই যে, সৈন্ধবখিল্যের বিলয় হইয়া থাকে, এখানে "উদকমেব অনু বিলীয়েত" কথায় তাহাই ব্যক্ত করা হইতেছে। অতি বিচক্ষণ লোকও এই সৈন্ধবখিল্যকে পূর্ব্বের ন্যায় পৃথক্ করিয়া উদ্ধার করিতে সমর্থ হয় না; কারণ? যে হেতু, যে যে অংশ হইতে ঐ জল গ্রহণ করা যায়—গ্রহণ করিয়া আস্বাদন করা যায়, সেই জলে কেবল লবণাস্বাদই পাওয়া যায়, কিন্তু খিল্যভাব আর দেখিতে পাওয়া যায় না। এখানে ["গ্রহণায়—ইব"] এই 'ইব' শব্দটির কোনই অর্থ নাই। ১

অরে মৈত্রেয়ি, যেরূপ দৃষ্টান্ত প্রদর্শিত হইল, ঠিক এইরূপই পরমাত্মাখ্য মহৎ ভূত ( নিত্যসিদ্ধ পদার্থ )—তুমি অবিদ্যাপ্রভাবে যে মহৎ ভূত হইতে বিচ্ছিন্ন ও পরিচ্ছিন্ন হইয়া দেহেন্দ্রিয়াদি উপাধিসম্পর্ক বশতঃ খিল্যভাব ( পৃথক্ ব্যক্তিভাব ) প্রাপ্ত হইয়াছ—মর্ত্ত্যরূপে জন্ম, মরণ, অশনায়া, পিপাসা প্রভৃতি সংসার-ধর্ম্মযুক্ত হইয়াছ; আমি অমুকের বংশজাত—অমুক বলিয়া আপনাকে নাম-রূপ-কার্য্যাত্মক মনে করিতেছ। দেহেন্দ্রিয়াদি উপাধিসম্পর্ক-জনিত ভ্রমাত্মক তোমার সেই খিল্যভাবটি যদি অজর, অমর, অভয়, অনন্ত, অপার, নিত্যশুদ্ধ ও সৈন্ধবপিণ্ডবৎ একরসাত্মক জ্ঞানস্বরূপ ব্যবধানরহিত এবং অবিদ্যা-জনিত ভ্রম-রহিত নিত্যসিদ্ধ মহৎ স্বযোনি পরমাত্মাতে প্রবেশিত হয়;—তাহাতে প্রবিষ্ট হইলে উক্ত খিল্যভাবটিও স্বকারণে বিলীন হইয়া যায়; তখন অবিদ্যাকৃত সমস্ত ভেদও বিনষ্ট হইয়া যায়, তখন—এই এক অদ্বিতীয় মহৎ ভূত ব্রহ্মবস্তু সর্ব্বাপেক্ষা বৃহৎ বলিয়া এবং আকাশাদি মহাভূতের কারণ বলিয়াও মহৎ, এবং ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমান এই কালত্রয়েই তাহার স্বরূপহানি ঘটে না, সর্ব্বদাই সিদ্ধবৎ থাকে, এই কারণেই ভূ-ধাতুর উত্তর নিষ্ঠাপ্রত্যয় ('ক্ত' প্রত্যয়) হইয়াছে। অথবা ভূতশব্দটি পরমার্থ বস্তুবোধক; [ বুঝিতে হইবে যে, ] তিনি মহৎও বটে, এবং পরমার্থ সত্যও বটে; জাগতিক পদার্থগুলি যদিও স্বপ্ন ও মায়াসমুত্থিত হিমালয়াদি পর্ব্বতসদৃশ মহৎ হউক, তথাপি তাহা কখনই পারমার্থিক সত্য নহে; এইজন্যই এখানে 'মহৎ' ও 'ভূত' শব্দে ব্রহ্মকে বিশেষিত করা হইয়াছে। ২

[ সেই মহৎ ভূতটি ] অনন্ত; কারণ, দেশকালাদি দ্বারা তাহার অন্ত বা সীমা নির্দ্ধারিত করা যায় না; আনন্ত্য ধর্ম্মটি সময়বিশেষে আপেক্ষিকও হইতে পারে; এই জন্য বিশেষ করিয়া বলিতেছেন,—'অপারম্', অর্থাৎ তাঁহার আনন্ত্য আপেক্ষিক নহে, স্বাভাবিক। বিজ্ঞান অর্থ—বিশেষ জ্ঞান; বিজ্ঞানঘন অর্থ—বিজ্ঞানও বটে, ঘনও বটে; 'ঘন' শব্দটি অন্যজাতীয় পদার্থের সম্বন্ধপ্রতিষেধক; যেমন—সুবর্ণঘন (কেবলই সুবর্ণ), অয়োঘন (কেবলই লৌহ) ইত্যাদি। [ বিজ্ঞানঘন এব ] এই 'এব' শব্দটির অর্থ অবধারণ—নিশ্চয়ই ইহার মধ্যে অন্যজাতীয় কোন পদার্থ বিদ্যমান নাই। ভাল কথা, এই পরমাত্মা যদি নিশ্চয়ই এক অদ্বিতীয় যথার্থ নির্ম্মল ও সংসারদুঃখে অসংস্পৃষ্টই হয়, তাহা হইলে এই আত্মার অন্যথাভাবের কারণ কি? যাহার ফলে—জীবগণ 'আমি জাত, মৃত, সুখী, দুঃখী এবং আমি আমার ইত্যাদি অনেক প্রকার সংসারধর্ম্মে উৎপীড়িত হইয়া থাকে? এই আশঙ্কায় বলিতেছেন—"এতেভ্যঃ ভূতেভ্যঃ"—স্বচ্ছ নিরাবিল সলিলসদৃশ পরমাত্মার এই যে, জলীয় ফেন বুদ্‌বুদের ন্যায় দেহ, ইন্দ্রিয় ও বিষয়াকারে পরিণত নামরূপাত্মক ধর্ম্ম, পরমার্থবিবেক-জ্ঞান দ্বারা কার্য্য, করণ ও বিষয়াত্মক সে সমস্ত ধর্ম্মের—সমুদ্রে নদী-নালার ন্যায় প্রজ্ঞানঘন পরমাত্মাতে বিলীন করার কথা উক্ত হইয়াছে। সত্য-শব্দবাচ্য সেই মহৎ ভূত হইতে সৈন্ধবখিল্যের ন্যায় সমুত্থিত হইয়া—অর্থাৎ জলের সাহায্যে যেরূপ চন্দ্রসূর্য্যাদির প্রতিবিম্ব উত্থিত হয়, অলক্ত (আল্‌তা) প্রভৃতি লোহিত দ্রব্যের সহযোগে যেরূপ স্বভাবশুভ্র স্ফটিকে লৌহিত্যাদি ভাব উপস্থিত হয়, তদ্রূপ দেহেন্দ্রিয়াদি ভাবে পরিণত ভূতাত্মক উপাধির সহিত সম্বন্ধনিবন্ধন আত্মারও বিশেষ বিশেষ খিল্যভাব উপস্থিত হইয়া থাকে; আত্মার বিশেষ বিশেষ ব্যক্তিভেদে খিল্যভাব প্রাপ্তির হেতুভূত এই দেহ, ইন্দ্রিয় ও বিষয়াকারে পরিণত সেই ভূতসমূহই আবার যখন শাস্ত্র ও আচার্য্যোপদেশজনিত ব্রহ্মবিদ্যাপ্রভাবে সমুদ্রে নদীসমূহের ন্যায় বিলাপিত (বিনাশিত) হয়, তখন সেই ভূতসমূহ বিনষ্ট হইবার সঙ্গে সঙ্গে, কথিত সেই আত্মারও সেই বিশেষ বিশেষ খিল্যভাব বিনষ্ট হইয়া যায়। প্রতিবিম্ব সমুদ্ভবের হেতুভূত জলের ও অলক্তাদি (আল্‌তা প্রভৃতি) বস্তুর অভাবে যেমন জলাদিগত চন্দ্র সূর্য্য ও স্ফটিকাদির প্রতিবিম্বও বিনষ্ট হইয়া যায়—তখন তাহারা কেবল চন্দ্র সূর্য্যাদিরূপেই অবস্থান করে, তেমনি উপাধিভূত ভূতবর্গের বিলয় হইলে পর, তজ্জনিত ঐ খিল্যভাবও অনন্ত অপার নির্ম্মল প্রজ্ঞানঘনস্বরূপে অবস্থান করিয়া থাকে। ৩

অরে মৈত্রেয়ি, আমি বলিতেছি—সেই কৈবল্যাবস্থায় যখন প্রেত হয়—কার্য্যকরণাত্মক দেহপিণ্ড হইতে বিমুক্ত হয়, তখন তাহার আর বিশেষ সংজ্ঞা অর্থাৎ 'আমি অমুক, অমুকের পুত্র, আমার এই ক্ষেত্র ও ধনসম্পদ্, আমি সুখী দুঃখী' ইত্যাদি প্রকার বিশেষ জ্ঞান থাকে না; কারণ, একমাত্র অবিদ্যা হইতেই ঐ প্রকার বিশেষ বিজ্ঞান সমুৎপন্ন হইয়া থাকে; সেই অবিদ্যাই যখন ব্রহ্মবিদ্যা দ্বারা সমূলে বিধ্বস্ত হইয়া যায়, তখন নিজের স্বভাবসিদ্ধ চৈতন্যরূপে অবস্থিত সেই ব্রহ্মবিদ্ ব্যক্তির বিশেষ সংজ্ঞা-সদ্ভাবের সম্ভাবনাই থাকে না; তখন দেহেন্দ্রিয়সম্বন্ধ সত্তার আর কথা কি? যাজ্ঞবল্ক্য ঋষি স্বীয় ভার্য্যা মৈত্রেয়ীকে এইরূপ পরমার্থ জ্ঞানের উপদেশ দিয়াছিলেন ॥ ১১৮ ॥ ১২ ॥

সা হোবাচ মৈত্রেয্যত্রৈব মা ভগবানমূমুহন্ ন প্রেত্য সংজ্ঞাস্তীতি; স হোবাচ যাজ্ঞবল্ক্যো ন বা অরেঽহং মোহং ব্রবীম্যলং বা অর ইদং বিজ্ঞানায় ॥ ১১৯ ॥ ১৩ ॥

**সরলার্থঃ।**—সা (এবং প্রবোধিতা) মৈত্রেয়ী উবাচ হ (কিল) ভগবান্ (পূজনীয়ো ভবান্) 'ন প্রেত্য সংজ্ঞাস্তীতি' অত্র (বিষয়ে) এব মা (মাম্) অমূমুহৎ (বিমোহিতবান্)। [এবমুক্তঃ] সঃ যাজ্ঞবল্ক্যঃ উবাচ হ—অরে (হে মৈত্রেয়ি), অহং ন বৈ (নৈব) মোহং (মোহকরং বাক্যম্) ব্রবীমি; অরে (হে মৈত্রেয়ি), ইদং (মদুক্তঃ 'ন প্রেত্য সংজ্ঞাস্তীতি' বাক্যার্থঃ) বিজ্ঞানায় (বিশেষেণ জ্ঞাতুম্) বৈ অলং (পর্য্যাপ্তং যোগ্যমিত্যর্থঃ) ॥ ১১৯ ॥ ১৩ ॥

**মূলানুবাদ।**—মৈত্রেয়ী এইরূপ প্রবোধ প্রাপ্ত হইয়া যাজ্ঞবল্ক্যকে বলিলেন—পূজনীয় আপনি যে, বলিয়াছেন—প্রেত্যভাবের পর বিশেষ বিজ্ঞান থাকে না, এখানেই আমাকে বিমোহিত করিয়াছেন, অর্থাৎ প্রেত্যভাবের পর যে, বিশেষ বিজ্ঞান কেন থাকে না, তাহা আমি বুঝিতেছি না। তদুত্তরে যাজ্ঞবল্ক্য বলিলেন—অরে মৈত্রেয়ি, আমি নিশ্চয়ই তোমাকে মোহকর (ভ্রান্তিজনক মিথ্যা) বাক্য বলিতেছি না; এ বিষয়টি বিশেষরূপে হৃদয়ঙ্গম করিবারও উপযুক্ত বটে ॥ ১১৯ ॥ ১৩ ॥

**শাঙ্করভাষ্যম্।**—এবং প্রতিবোধিতা সা হ কিল উবাচ উক্তবতী মৈত্রেয়ী—অত্রৈব এতস্মিন্নেবৈকস্মিন্ বস্তুনি ব্রহ্মণি বিরুদ্ধধর্ম্মবত্ত্বমাচক্ষাণেন ভগবতা

মম মোহঃ কৃতঃ, তদাহ—অত্রৈব মা ভগবান্ পূজাবান্ অমূমুহৎ মোহং কৃতবান্। কথং তেন বিরুদ্ধধর্ম্মবত্ত্বমুক্তমিতি? উচ্যতে—পূর্ব্বং বিজ্ঞানঘন এবেতি প্রতিজ্ঞায়, পুনর্ন প্রেত্য সংজ্ঞাস্তীতি। কথং বিজ্ঞানঘন এব? কথং বা ন প্রেত্যসংজ্ঞাস্তীতি? ন হ্যুষ্ণঃ শীতশ্চাগ্নিরেবৈকো ভবতি, অতো মূঢ়াঽস্ম্যত্র। স হোবাচ যাজ্ঞবল্ক্যঃ—ন বৈ অরে মৈত্রেয়ি, অহং মোহং ব্রবীমি, মোহনং বাক্যং ন ব্রবীমীত্যর্থঃ।

নন্বু কথং বিরুদ্ধধর্ম্মত্বমবোচঃ—বিজ্ঞানঘনং সংজ্ঞাভাবঞ্চ; ন ময়েদমেকস্মিন্ ধর্ম্মিণি অভিহিতম্; ত্বয়ৈবেদং বিরুদ্ধধর্ম্মত্বেন একং বস্তু পরিগৃহীতং ভ্রান্ত্যা; ন তু ময়োক্তম্—ময়া তু ইদমুক্তম্;—যস্তু অবিদ্যাপ্রত্যুপস্থাপিতঃ কার্য্যকরণসম্বন্ধ্যাত্মনঃ খিল্যভাবঃ, তস্মিন্ বিদ্যয়া নাশিতে, তন্নিমিত্তা যা বিশেষসংজ্ঞা শরীরাদিসম্বন্ধিনি অন্যত্বদর্শনলক্ষণা, সা কার্য্যকরণসঙ্ঘাতোপাধৌ প্রবিলাপিতে নশ্যতি, হেত্বভাবাৎ, উদকাদ্যাধারনাশাদিব চন্দ্রাদিপ্রতিবিম্বঃ তন্নিমিত্তশ্চ প্রকাশাদিঃ; ন পুনঃ পরমার্থচন্দ্রাদিত্যস্বরূপনাশবৎ অসংসারি-ব্রহ্মস্বরূপস্য বিজ্ঞানঘনস্য নাশঃ; তদ্ বিজ্ঞানঘন ইত্যুক্তম্; স আত্মা সর্ব্বস্য জগতঃ; পরমার্থতো ভূতনাশান্ন বিনাশী; বিনাশী ত্ববিদ্যাকৃতখিল্যভাবঃ "বাচারম্ভণং বিকারো নামধেয়ম্" ইতি শ্রুত্যন্তরাৎ। অয়ন্তু পারমার্থিকোঽবিনাশী বা অরে অয়মাত্মা, অতঃ অলং পর্য্যাপ্তং বৈ অরে ইদং মহদ্ভূতম্ অনন্তমপারং যথাব্যাখ্যাতং বিজ্ঞানায় বিজ্ঞাতুম্, "ন হি বিজ্ঞাতুর্বিজ্ঞাতের্ব্বিপরিলোপো বিদ্যতে অবিনাশিত্বাৎ" ইতি হি বক্ষ্যতি॥ ১১৯॥ ১৩॥

**টীকা।**—উক্তং পরমার্থদর্শনমেব ব্যক্তীকর্ত্তুং চোদয়তি—এবমিতি। তেন যাজ্ঞবল্ক্যেনেতি যাবৎ। ইতি বদতা বিরুদ্ধধর্ম্মবত্ত্বমুক্তমিতি শেষঃ। এবং বদনেঽপি কুতো বিরুদ্ধধর্ম্মবত্ত্বোক্তিস্তত্রাহ—কথমিতি। একস্যৈব বিজ্ঞানঘনত্বে সংজ্ঞারাহিত্যে চ কুতো বিরোধধীরিত্যাশঙ্ক্যাহ—ন হীতি। বিরোধবুদ্ধিফলমাহ—অত ইতি। অত্রেত্যুক্তবিষয়পরামর্শঃ। ন বা ইতি প্রতীকং গৃহীত্বা ব্যাকরোতি—অর ইতি। মোহনং বাক্যং ব্রবীত্যেব ভবানিতি শঙ্কতে—নন্বিতি। সমাধত্তে—ন ময়েতি। কথং তর্হি মমৈকস্মিন্নেব বস্তুনি বিরুদ্ধধর্ম্মবত্ত্ববুদ্ধিরিত্যাশঙ্ক্যাহ—ত্বয়ৈবেতি। ত্বয়া তর্হি কিমুক্তমিতি, তত্রাহ—ময়া ত্বিতি। খিল্যভাবস্য বিনাশে প্রত্যগাত্মস্বরূপমেব বিনশ্যতীত্যাশঙ্ক্যাহ—ন পুনরিতি। ব্রহ্মস্বরূপস্যানাশে কিমায়াতমিত্যাশঙ্ক্যাহ—তদিতি। বিজ্ঞানঘনস্য প্রত্যক্ত্বং দর্শয়তি—আত্মেতি। কথং তর্হি ভাগ্যেবানুবিনশ্যতীতি, তত্রাহ—ভূতনাশেতি। খিল্যভাবস্যাবিদ্যাকৃতত্বে প্রমাণমাহ—বাচারম্ভণমিতি। খিল্যভাববৎ প্রত্যগাত্মনোঽপি বিনাশিত্বং স্যাদিতি চেন্নেত্যাহ—অয়ং ত্বিতি। পারমার্থিকত্বে প্রমাণমাহ—অবিনাশীতি। অবিনাশিত্বফলমাহ—অত ইতি। পর্য্যাপ্তং বিজ্ঞাতুমিতি সম্বন্ধঃ। ইদমিত্যাদি-

পদানাং গতার্থত্বাদব্যাখ্যেয়ত্বং সূচয়তি—যথেতি। বিজ্ঞানঘন এবেত্যত্র বাক্যশেষং প্রমাণয়তি—ন হীতি। ১১৯। ১৩।

**ভাষ্যানুবাদ।**—মৈত্রেয়ী এইরূপে উপদেশ প্রাপ্ত হইয়া বলিলেন—এই বিষয়েই অর্থাৎ একই ব্রহ্মে বিরুদ্ধ ধর্ম্মের উপদেশ করিয়া আমার মোহ বা ভ্রম সমুৎপাদন করিয়াছেন। এই কথাই প্রকাশ করিয়া বলিতেছেন যে, ভগবান্—পূজনীয় আপনি এই বিষয়েই আমাকে মোহিত করিয়াছেন। তিনি যে, কিরূপে বিরুদ্ধ ধর্ম্ম-সম্বন্ধ নির্দ্দেশ করিয়াছেন, তাহা বলিতেছেন—প্রথমে প্রতিজ্ঞা করা হইয়াছে যে, আত্মা নিশ্চয়ই বিজ্ঞানঘন; শেষে আবার বলা হইয়াছে যে, প্রেত্য-ভাবের পর আর বিশেষ সংজ্ঞা থাকে না। কিরূপেই বা বিজ্ঞানঘনও বটে, আবার কিরূপেই বা প্রেত্যভাবের পর সংজ্ঞা-লোপ সম্ভবপর হয়? কারণ, একই অগ্নি কখনই শীতল ও উষ্ণ হইতে পারে না; অতএব কাজেই আমি এবিষয়ে বিমূঢ়া হইতেছি। এ কথার পর যাজ্ঞবল্ক্য বলিলেন—অরে মৈত্রেয়ি, আমি কখনই মোহ বলিতেছি না, অর্থাৎ মোহকর বাক্য বলিতেছি না।

মৈত্রেয়ীর আশঙ্কা এই যে, একবার 'বিজ্ঞানঘন' আবার 'সংজ্ঞার অভাব' বলায় তুমি ত আত্মার সম্বন্ধে বিরুদ্ধ ধর্ম্মই নির্দ্দেশ করিতেছ? [ তদুত্তরে যাজ্ঞবল্ক্য বলিলেন— ] আমি একই বস্তুতে উক্ত ধর্ম্মদ্বয় নির্দ্দেশ করি নাই; তুমিই ভ্রান্তি-বশতঃ একই বস্তুকে উক্ত বিরুদ্ধ-ধর্ম্মবিশিষ্টরূপে গ্রহণ করিয়াছ মাত্র; আমি সেরূপ কথা কখনও বলি নাই; আমি বলিয়াছি, অবিদ্যাপ্রভাবে আত্মার যে, দেহেন্দ্রিয়াদি-সম্বন্ধাধীন খিল্যভাব ( ব্যক্তিত্ব ) উপস্থিত হয়, আত্মজ্ঞান দ্বারা সেই খিল্যভাব তিরোহিত হইলে পর, দেহেন্দ্রিয়াদিসঙ্ঘাতোপাধি ও বিষয়াসঙ্গজনিত শরীরাদি-সম্বন্ধাধীন ভেদদর্শনাত্মক সেই বিশেষ সংজ্ঞাও বিলুপ্ত হইয়া যায়; কারণ, তখন তাহার কারণীভূত অবিদ্যাদি দোষ বর্ত্তমান থাকে না; কাজেই প্রতিবিম্বাধার জলাদি-বিনাশে যেরূপ তদ্গত চন্দ্রাদি-প্রতিবিম্ব ও তজ্জনিত প্রকা-শাদি ধর্ম্মের বিলোপ হইয়া থাকে, ইহাও তদ্রূপ; প্রকৃতপক্ষে কিন্তু প্রতিবিম্বনাশে যেরূপ বিম্বাধার চন্দ্র ও আদিত্যাদি পদার্থের স্বরূপহানি ঘটে না, তদ্রূপ বিশেষ সংজ্ঞালোপেও অসংসারী ব্রহ্মস্বরূপ বিজ্ঞানঘনের স্বরূপতঃ বিনাশ হয় না; এইজন্য তাঁহাকে 'নিত্য বিজ্ঞানঘন' বলা হইয়াছে। সেই বিজ্ঞানঘনই সর্ব্ব জগতের আত্মা; সুতরাং দেহোপাদান ভূতসমূহের বিনাশেও তাহার স্বরূপতঃ বিনাশ হয় না; কিন্তু অবিদ্যাকৃত খিল্যভাবটিরই কেবল বিনাশ হয়; কারণ, অন্য শ্রুতিতে আছে—বিকারমাত্রই ( কার্য্যবস্তুমাত্রই ) কেবল বাক্যারব্ধ নাম মাত্র। অরে মৈত্রেয়ি, পরমার্থ সৎ এই আত্মা কিন্তু অবিনাশী; অতএব এই অনন্ত অপার

মহৎ পরমসত্য পরমাত্মার স্বরূপ যেরূপ বর্ণনা করিলাম, তাহা বুঝিতে পারা যায়; ইহার পরেও বলিবেন—'অবিনাশী বলিয়াই বিজ্ঞাতার বিজ্ঞানের বিলোপ বা বিনাশ হয় না' ইতি ॥ ১১৯ ॥ ১৩ ॥

যত্র হি দ্বৈতমিব ভবতি তদিতর ইতরং জিঘ্রতি, তদিতর ইতরং পশ্যতি, তদিতর ইতরং শৃণোতি, তদিতর ইতরমভিবদতি, তদিতর ইতরং মনুতে, তদিতর ইতরং বিজানাতি, যত্র বা অস্য সর্ব্বমাত্মৈবাভূৎ, তৎ কেন কং জিঘ্রেৎ, তৎ কেন কং পশ্যেৎ, তৎ কেন কং শৃণুয়াৎ, তৎ কেন কমভিবদেৎ, তৎ কেন কং মন্বীত, তৎ কেন কং বিজানীয়াৎ। যেনেদং সর্ব্বং বিজানাতি তং কেন বিজানীয়াৎ, বিজ্ঞাতারমরে কেন বিজানীয়াদিতি ॥ ১২০ ॥ ১৪ ॥

ইতি দ্বিতীয়াধ্যায়স্য চতুর্থং ব্রাহ্মণম্ ॥ ২ ॥ ৪ ॥

**সরলার্থঃ।**—যদুক্তং—ন প্রেত্য সংজ্ঞাস্তীতি, তদুপপাদয়িতুমাহ—যত্রেত্যাদি। [অরে মৈত্রেয়ি,] যত্র (অবিদ্যাবস্থায়াং) হি (নিশ্চয়ে), দ্বৈতম্ ইব ভবতি (একস্মিন্ অদ্বয়ে ব্রহ্মণি ভিন্নমিব বস্তন্তরং প্রতীয়মানং ভবতি), তৎ (তত্র) ইতরঃ ইতরং জিঘ্রতি (কর্তৃভূতঃ একঃ কর্ম্মভূতম্ অন্যং জিঘ্রতীত্যর্থঃ); তৎ (তত্র) ইতরঃ ইতরং পশ্যতি, তৎ ইতরঃ ইতরং শৃণোতি; তৎ ইতরঃ ইতরম্ অভিবদতি, তৎ ইতর ইতরম্ মনুতে, তৎ ইতরঃ ইতরং বিজানাতি। [তদা ভেদসাপেক্ষঃ সর্ব্বো ব্যবহারঃ প্রবর্ত্ততে ইতি ভাবঃ।] [পক্ষান্তরে] যত্র বৈ সর্ব্বং (নামরূপাত্মকং জগৎ) অস্য (ব্রহ্মবিদঃ) আত্মা এব অভূৎ (আত্মব্যতিরেকেণ সর্ব্বেষামভাবঃ সম্পদ্যতে), তৎ (তত্র বিদ্যাবস্থায়াং) কেন (করণেন) কং (বিষয়ং) জিঘ্রেৎ (ঘ্রাণেন্দ্রিয়গ্রাহ্যং কুর্য্যাৎ)? তৎ কেন কং পশ্যেৎ? তৎ কেন কং শৃণুয়াৎ? তৎ কেন কম্ অভিবদেৎ (প্রণমেৎ)? তৎ কেন কং মন্বীত? তৎ কেন কং বিজানীয়াৎ (সর্ব্বাত্মকত্বোপপত্তৌ ভেদাভাবাৎ আঘ্রাণাদিব্যাপারাণামত্যন্তনিবৃত্তিঃ সুতরাং সংপদ্যতে ইতিভাবঃ)। অরে মৈত্রেয়ি, যেন (চৈতন্যেন) ইদং (দৃশ্যমানং) সর্ব্বং বিজানাতি (বিশেষেণ অবগচ্ছতি), কেন (করণেন) তং (বিজ্ঞানঘনম্ আত্মানং) বিজানীয়াৎ? (জ্ঞাতুং শক্নুয়াৎ?); বিজ্ঞাতারং (সর্ব্ববিজ্ঞানসাক্ষিভূতং তং) কেন বিজানীয়াৎ? (ন কেনাপীত্যর্থঃ) ইতি ॥ ১২০ ॥ ১৪ ॥

**মূলানুবাদ** ।—অয়ি মৈত্রেয়ি, যে অবস্থায় দ্বৈতবৎ—ভিন্নের ন্যায় প্রতীয়মান হয়, সেই অবস্থায়ই অপরে অপরকে (গন্ধ) আঘ্রাণ করে, একে অপরকে দর্শন করে, অন্যে অন্যকে শ্রবণ করে, একে অপরকে অভিবাদন করে, অপরে অপরকে চিন্তা করে, অপরে অপরকে বিশেষরূপে জানে; অর্থাৎ সেই অবিদ্যাবস্থাতেই ভেদসাপেক্ষ দর্শনাদি সমস্ত ব্যবহার নিষ্পন্ন হইয়া থাকে। পক্ষান্তরে, যে অবস্থায় সমস্তই (জগৎই) সাধকের আত্মস্বরূপ হইয়া যায়, আত্মাতিরিক্ত কোন বস্তুরই সত্তা-স্ফূর্তি হয় না, তখন কিসের দ্বারা কাহাকে আঘ্রাণ করিবে? কিসের দ্বারা কাহাকে দর্শন করিবে? কিসের দ্বারা কাহাকে শ্রবণ করিবে? কিসের দ্বারা কাহাকে অভিবাদন করিবে? কিসের দ্বারা কাহাকে চিন্তা করিবে? কিসের দ্বারা কাহাকে বিশেষরূপে জানিবে? জীবগণ, যে বিজ্ঞানের সাহায্যে অপর সমস্ত বিষয় জানিয়া থাকে, তাহাকে আবার কিসের দ্বারা জানিবে? অয়ি মৈত্রেয়ি, বিজ্ঞাতাকে আবার কিসের দ্বারা জানিবে? অর্থাৎ সে সময় ভেদসাপেক্ষ সমস্ত ব্যবহারই বিলুপ্ত হইয়া যায় ॥ ১২০ ॥ ১৪ ॥

**শাঙ্করভাষ্যম্**।—কথং তর্হি প্রেত্য সংজ্ঞা নাস্তীত্যুচ্যতে,—শৃণু— যত্র যস্মিন্নবিদ্যাকল্পিতে কার্য্যকরণসঙ্ঘাতোপাধিজনিতে বিশেষাত্মনি খিল্যভাবে, হি যস্মাদ্ দ্বৈতমিব পরমার্থতোঽদ্বৈতে ব্রহ্মণি দ্বৈতমিব ভিন্নমিব বস্তন্তরমাত্মন উপলক্ষ্যতে। নম্নু দ্বৈতেনোপমীয়মানত্বাৎ দ্বৈতস্য পারমার্থিকত্বমিতি? ন,— "বাচারম্ভণং বিকারো নামধেয়ম্" ইতিশ্রুত্যন্তরাদেকমেবাদ্বিতীয়মাত্মৈবেদং সর্ব্বমিতি চ। ১

তৎ তত্র যস্মাদ্ দ্বৈতমিব, তস্মাদেবেতরোঽসৌ পরমাত্মনঃ খিল্যভূত আত্মা অপরমার্থঃ চন্দ্রাদেরিবোদকচন্দ্রাদিপ্রতিবিম্বঃ—ইতরো ঘ্রাতা ইতরেণ ঘ্রাণেন ইতরং ঘ্রাতব্যং জিঘ্রতি। (১) ইতর ইতরমিতি কারকপ্রদর্শনার্থং, জিঘ্রতীতি ক্রিয়াফলয়োরভিধানম্। যথা ছিনত্তীতি যথোদ্যম্যোদ্যম্য নিপাতনং ছেদ্যস্য চ দ্বৈধীভাবঃ উভয়ং ছিনত্তীত্যেকেনৈব শব্দেনাভিধীয়তে ক্রিয়াফলাবসানত্বাৎ,

(১) কচিত্তু 'তদিতর ইতরং পশ্যতি' তদিতর ইতরং জিঘ্রতি, ইত্যেবং শ্রুতৌ পাঠক্রমঃ, তত্র তু ভাষ্যমপি তদনুক্রমানুরোধি বর্ত্ততে ইতি জ্ঞাতব্যম্।

ক্রিয়াব্যতিরেকেণ চ তৎফলস্যানুপলম্ভাৎ। ইতরো ঘ্রাতা ইতরেণ ঘ্রাণেনেতরং ঘ্রাতব্যং জিঘ্রতি, তথা সর্ব্বং পূর্ব্ববদ্‌বিজানাতি, ইয়মবিদ্যাবদবস্থা। ২

যত্র তু ব্রহ্মবিদ্যয়া অবিদ্যা নাশমুপগমিতা, তত্রাত্মব্যতিরেকেণ অন্যস্যাভাবঃ। যত্র বৈ অস্য ব্রহ্মবিদঃ সর্ব্বং নামরূপাদি আত্মন্যেব প্রবিলাপিতম্ আত্মৈব সংবৃত্তং—যত্রৈবমাত্মৈবাভূৎ, তৎ তত্র কেন করণেন কং ঘ্রাতব্যং কঃ জিঘ্রেৎ? তথা পশ্যেৎ, বিজানীয়াৎ। ৩

সর্ব্বত্র হি কারকসাধ্যা ক্রিয়া; অতঃ করাকাভাবেঽনুপপত্তিঃ ক্রিয়ায়াঃ; ক্রিয়াভাবে চ ফলাভাবঃ; তস্মাদবিদ্যায়ামেব সত্যাং ক্রিয়াকারকফলব্যবহারো ন ব্রহ্মবিদঃ। আত্মত্বাদেব সর্ব্বস্য নাত্মব্যতিরেকেণ কারকং ক্রিয়াফলং বাস্তি। ন চানাত্মা সন্ সর্ব্বমাত্মৈব ভবতি কস্যচিৎ; তস্মাদবিদ্যয়ৈবানাত্মত্বং পরিকল্পিতম্; নতু পরমার্থত আত্মব্যতিরেকেণাস্তি কিঞ্চিৎ; তস্মাৎ পরমার্থাত্মৈকত্বপ্রত্যয়ে ক্রিয়াকারকফলপ্রত্যয়ানুপপত্তিঃ; অতো বিরোধাদ্ ব্রহ্মবিদঃ ক্রিয়াণাং তৎসাধনানাঞ্চাত্যন্তমেব নিবৃত্তিঃ। 'কেন কথম্' ইতি ক্ষেপার্থং বচনম্ প্রকারান্তরানুপপত্তিদর্শনার্থম্; কেনচিদপি প্রকারেণ ক্রিয়াকরণাদিকারকানুপপত্তেঃ। কেনচিৎ কঞ্চিৎ কশ্চিৎ কথঞ্চিন্ন জিঘ্রেদেবেত্যর্থঃ। ৪

যত্রাপ্যবিদ্যাবস্থায়াম্ অন্যঃ অন্যং পশ্যতি, তত্রাপি যেনেদং সর্ব্বং বিজানাতি, তং কেন বিজানীয়াৎ? যেন বিজানাতি, তস্য করণস্য বিজ্ঞেয়ে বিনিযুক্তত্বাৎ; জ্ঞাতুশ্চ জ্ঞেয়ে এব হি জিজ্ঞাসা, নাত্মনি। ন চাগ্নেরিবাত্মাত্মনো বিষয়ঃ, ন চাবিষয়ে জ্ঞাতুর্জ্ঞানমুপপদ্যতে; তস্মাদ্ যেনেদং সর্ব্বং বিজানাতি, তং বিজ্ঞাতারং কেন করণেন কো বান্যো বিজানীয়াৎ। যদা তু পুনঃ পরমার্থবিবেকিনো ব্রহ্মবিদো বিজ্ঞাতৈব কেবলোঽদ্বয়ো বর্ত্ততে, তং বিজ্ঞাতারমরে কেন বিজানীয়াদিতি॥ ১২০ ॥ ১৪ ॥

ইতি দ্বিতীয়াধ্যায়স্য চতুর্থ-ব্রাহ্মণভাষ্যম্॥ ২ ॥ ৪ ॥

**টীকা।**—আত্মনো বিজ্ঞানঘনত্বং প্রামাণিকং চেৎ, তর্হি নিষেধবাক্যমযুক্তমিতি শঙ্কতে—কথমিতি। অবিদ্যাকৃতবিশেষবিজ্ঞানাভাবাভিপ্রায়েণ নিষেধবাক্যোপপত্তিরিত্যুত্তরমাহ—শৃণ্বিতি। যস্মিন্নুক্তলক্ষণে খিল্যভাবে সতি যস্মাদ্ যথোক্তে ব্রহ্মণি দ্বৈতমিব দ্বৈতমুপলক্ষ্যতে, তস্মাৎ তস্মিন্ সতীতর ইতরং জিঘ্রতীতি সম্বন্ধঃ। দ্বৈতমিবেত্যুক্তমনূদ্য ব্যাচষ্টে—ভিন্নমিবেতি। ইবশব্দস্যোপমার্থত্বমুপেত্য শঙ্কতে—নম্বিতি। দ্বৈতেন দ্বৈতস্যোপমীয়মানত্বাদ্ দৃষ্টান্তস্য দার্ষ্টান্তিকস্য চ তস্য বস্তুত্বং স্যাৎ, উপমানোপমেয়য়োশ্চন্দ্রমুখয়োর্ব্বস্তুত্বোপলম্ভাদিত্যর্থঃ। দ্বৈতপ্রপঞ্চস্য মিথ্যাত্ববাদিশ্রুতিবিরোধান্ন তস্য সত্যতেতি পরিহরতি—ন বাচারম্ভণমিতি। তত্র তস্মিন্ খিল্যভাবে সতীতি যাবৎ। স্বপ্নাদিদ্বৈতমিব জাগরিতেঽপি দ্বৈতং যস্মাদালক্ষ্যতে, তস্মাৎ

পরমাত্মনঃ সকাশাদিতরোঽসাবাত্মা খিল্যভূতোঽপরমার্থঃ সন্নিতরং জিঘ্রতীতি যোজনা। পরস্মাদিতরস্মিন্নাত্মন্যপরমার্থে খিল্যভূতে দৃষ্টান্তমাহ—চন্দ্রাদেরিবেতি ইতরশব্দমনূদ্য তস্যার্থমাহ—ইতরো ঘ্রাতেতি। অবিদ্যাদশায়াং সর্ব্বাণ্যপি কারকাণি সন্তি, কর্তৃকর্ম্মনির্দ্দেশস্য সর্ব্বকারকোপলক্ষণত্বাদিত্যাহ—ইতর ইতি। ক্রিয়াফলয়োরেকশব্দত্বে দৃষ্টান্তং বিবৃণোতি—যথেতি। দৃষ্টান্তেঽপি বিপ্রতিপত্তিমাশঙ্ক্যানন্তরোক্তং হেতুমেব স্পষ্টয়তি—ক্রিয়েতি। অতশ্চ জিঘ্রতীত্যত্রাপি ক্রিয়াফলয়োরেকশব্দত্বমবিরুদ্ধমিতি শেষঃ। উক্তং বাক্যার্থমনূদ্য বাক্যান্তরেষ্বতিদিশতি—ইতর ইতি। তথেতরো দ্রষ্টেতরেণ চক্ষুষেতরং দ্রষ্টব্যং পশ্যতীত্যাদি দ্রষ্টব্যমিতি শেষঃ। উত্তরেষ্বপি বাক্যেষু পূর্ব্ববাক্যবৎ কর্তৃকর্ম্মনির্দ্দেশস্য সর্ব্বকারকোপলক্ষণত্বং ক্রিয়াপদস্য চ ক্রিয়াতৎফলাভিধায়িত্বং তুল্যমিত্যাহ—সর্ব্বমিতি। যত্র হীত্যাদিবাক্যার্থমুপসংহরতি—ইয়মিতি। ১

যত্র বা অস্যেত্যাদিবাক্যস্য তাৎপর্য্যমাহ—যত্র ত্বিতি। উক্তেঽর্থে বাক্যাক্ষরাণি ব্যাচষ্টে—যত্রেতি। তদেবার্থং সংক্ষিপতি—যত্রৈবমিতি। সর্ব্বং কর্তৃকরণাদীতি শেষঃ। তৎ কেনেত্যাদি ব্যাকরোতি—তৎ তত্রেতি। কিংশব্দস্যাক্ষেপার্থং কথয়তি—সর্ব্বত্র হীতি। ব্রহ্মবিদোঽপি কারকাভাবে ক্রিয়াদি স্বীক্রিয়তামিত্যাশঙ্ক্যাহ—আত্মত্বাদিতি। সর্ব্বস্যাত্মত্বাসিদ্ধিমাশঙ্ক্য সর্ব্বমাত্মৈবাভূদিতি শ্রুত্যা সমাধত্তে—ন চেতি। কথং তর্হি সর্ব্বমাত্মব্যতিরেকেণ ভাতীত্যাশঙ্ক্যাহ—তস্মাদিতি। ভেদভানস্যাবিদ্যাকৃতত্বে ফলিতমাহ—তস্মাৎ পরমার্থেতি। তদ্ধেতোরজ্ঞানস্যাপনীতত্বাদিতি শেষঃ। একত্বপ্রত্যয়াদজ্ঞাননিবৃত্তিদ্বারা ক্রিয়াদিপ্রত্যয়ে নিবৃত্তেঽপি ক্রিয়াদি স্যাদিত্যাহ—অত ইতি। করণপ্রমাণয়োরভাবে কার্য্যস্য বিরুদ্ধত্বাদিতি যাবৎ। ননু কিংশব্দে প্রশ্নার্থে প্রতীয়মানে কথং ক্রিয়াতৎসাধনয়োরত্যন্তনিবৃত্তির্বিদুষো বিবক্ষ্যতে, তত্রাহ—কেনেতি। কিংশব্দস্য প্রাগেব ক্ষেপার্থত্বমুক্তং, তচ্চ ক্ষেপার্থং বচো বিদুষঃ সর্ব্বপ্রকারক্রিয়াকারকাদ্যসম্ভবপ্রদর্শনার্থমিত্যত্যন্তমেব ক্রিয়াদিনিবৃত্তির্ব্বিদুষো যুক্তেত্যর্থঃ। সর্ব্বপ্রকারানুপপত্তিমেবাভিনয়তি—কেনচিদিতি। ২

কৈবল্যাবস্থামাশ্রিত্য সংজ্ঞাভাবচনমিত্যুক্ত্বা তত্রৈব কিং পুনর্ব্বাচ্যং বস্তুমবিদ্যাবস্থায়ামপি সাক্ষিণো জ্ঞানাবিষয়ত্বমাহ—যত্রাপীতি। যেন কূটস্থবোধেন ব্যাপ্তো লোকঃ সর্ব্বং জানাতি, তং সাক্ষিণং কেন করণেন কো বা জ্ঞাতা জানীয়াদিত্যত্র হেতুমাহ—যেনেতি। যেন চক্ষুরাদিনা লোকো জানাতি, তস্য বিষয়গ্রহণেনৈবোপক্ষীণত্বান্ন সাক্ষিণি প্রবৃত্তিরিত্যর্থঃ। আত্মনোঽসন্দিগ্ধভাবত্বাচ্চ প্রমেয়ত্বাসিদ্ধিরিত্যাহ—জ্ঞাতুশ্চেতি। কিঞ্চাত্মা যেনৈব জ্ঞায়তে? জ্ঞাত্রন্তরেণ বা? নাদ্য ইত্যাহ—ন চেতি। ন দ্বিতীয় ইত্যাহ—ন চাবিষয় ইতি। জ্ঞাত্রন্তরস্যাভাবাৎতস্যাবিষয়োঽয়মাত্মা ভূতত্বেন জ্ঞাতুং শক্যতে। ন হি জ্ঞাত্রন্তরমস্তি, নান্যোঽতোঽস্তি দ্রষ্টেত্যাদিশ্রুতেরিত্যর্থঃ। আত্মনি প্রমাতৃপ্রমাণয়োরভাবে জ্ঞানাবিষয়ত্বং ফলতীত্যাহ—তস্মাদিতি। বিজ্ঞাতারমিত্যাদিবাক্যস্যার্থং প্রপঞ্চয়তি—যদা ত্বিতি। তদেবং স্বরূপাপেক্ষং বিজ্ঞানঘনত্বং, বিশেষবিজ্ঞানাপেক্ষং তু সংজ্ঞাভাববচনমিত্যবিরোধ ইতি। ১২০। ১৪।

ইতি বৃহদারণ্যকভাষ্যটীকায়াং দ্বিতীয়াধ্যায়ে চতুর্থং ব্রাহ্মণম্। ২। ৪।

ভাষ্যানুবাদ।—তবে যে, মৃত্যুর পর আর সংজ্ঞা থাকে না বলা হইতেছে,

তাহা কি প্রকার, শ্রবণ কর,—যেহেতু যে অবস্থায়—অবিদ্যাকল্পিত-দেহেন্দ্রিয়-সঙ্ঘাতাত্মক উপাধিজনিত বিশেষাকারে পরিচিত যে খিল্যভাব-দশায় দ্বৈতের ন্যায়—প্রকৃতপক্ষে ব্রহ্ম এক অদ্বিতীয় হইলেও দ্বৈতেরই মত—আত্মা হইতে ভিন্ন বস্তুরই মত প্রতীত হয়। এখানে প্রশ্ন হইতে পারে যে, 'দ্বৈতমিব' বলিয়া যখন দ্বৈতের সঙ্গে তুলিত করা হইতেছে, তখন দ্বৈতপদার্থের সত্যতা ত নিশ্চয়ই স্বীকৃত হইতেছে, অর্থাৎ দ্বৈত বলিয়া কোন সত্য পদার্থ না থাকিলে যখন তাহার সহিত উপমানোপমেয়ভাব কল্পিতই হইতে পারে না, তখন অবশ্যই ব্রহ্মেতর পদার্থেরও অস্তিত্ব নিশ্চয়ই স্বীকার করা হইতেছে? না, এরূপ আশঙ্কা হইতে পারে না; কারণ, 'বিকার বা জন্য পদার্থমাত্রই বাক্যারব্ধ নাম মাত্র' এবং 'ব্রহ্ম নিশ্চয়ই এক অদ্বিতীয়' ইত্যাদি শ্রুতিতে [ দ্বৈতের মিথ্যাত্বই অবধারিত হইয়াছে ]। ১

সেই অবস্থায়—যেহেতু দ্বৈতেরই মত হয়, সেই হেতুই, জলে প্রতিফলিত চন্দ্রাদি-প্রতিবিম্বের ন্যায় পরমাত্মা হইতে ভিন্নবৎ প্রতিপন্ন খিল্যভাবাপন্ন এই অপর আঘ্রাণকর্তা প্রকৃত সত্য না হইলেও অপর—ঘ্রাণেন্দ্রিয় দ্বারা আঘ্রেয় বিষয় ( গন্ধ ) আঘ্রাণ করিয়া থাকে। এখানে 'ইতরঃ' ও 'ইতরং' পদ দুইটি কারক-প্রদর্শক, অর্থাৎ প্রথমান্ত পদটি কর্তৃকারকের, আর দ্বিতীয়ান্ত পদটি কর্ম্মকারকের নির্দ্দেশকরূপে প্রযুক্ত হইয়াছে; এবং 'জিঘ্রতি' পদটি ক্রিয়া ও ক্রিয়াফল-প্রকাশনার্থ প্রযুক্ত হইয়াছে। 'ছিনত্তি' পদটি ইহার দৃষ্টান্ত স্থল,—'ছিনত্তি' বলিলে যেমন কুঠারের বারংবার উত্তোলনপূর্ব্বক নিপাতন ও ছেদনীয় বৃক্ষাদির দ্বিধাভাব সম্পাদন, এই উভয়ই ( নিপাতন ক্রিয়া ও তৎফল দ্বিধা করণ ) একই 'ছিনত্তি' ক্রিয়ায় বুঝাইয়া থাকে; কারণ, ছেদনের ফল ক্রিয়াতেই পর্য্যবসিত হয় এবং ক্রিয়া ব্যতিরেকে তাহার উপলব্ধিও হয় না। পরবর্ত্তী 'পশ্যতি' ও 'বিজানাতি' প্রভৃতির সম্বন্ধেও এইরূপই ব্যবস্থা। এ পর্য্যন্ত যাহা বলা হইল, তৎসমস্তই অবিদ্যাবস্থা; [ অতঃপর বিদ্যাবস্থার কথা বলা হইতেছে—] ২

পক্ষান্তরে, যে অবস্থায় ব্রহ্মবিদ্যা-প্রভাবে অবিদ্যা বিনাশিত হইয়া যায়, সে অবস্থায় আত্মাতিরিক্ত কোন বস্তুরই অস্তিত্ব বোধ থাকে না। যে অবস্থায় দৃশ্যমান নামরূপাদি বস্তুনিচয় এই ব্রহ্মবিদের আত্মস্বরূপে বিলাপিত হয় অর্থাৎ যে অবস্থায় সর্ব্বজগৎই এইরূপে আত্মস্বরূপ হইয়া যায়—আত্মাই হয়, সে অবস্থায় কে কাহার দ্বারা অর্থাৎ কোন্ সাধনের সাহায্যে কোন্ আঘ্রেয় বস্তু কে আঘ্রাণ করিবে? কোন্ দ্রষ্টব্য বিষয় দর্শন করিবে বা বিশেষরূপে জানিবে? ক্রিয়ামাত্রই কারকসাধ্য;

কাজেই কারকের অভাবে ক্রিয়ার অভাব হয়, এবং ক্রিয়ার অভাবে ক্রিয়াফলেরও সম্ভব হয় না। ৩

অতএব ক্রিয়া কারক ও ফল-ঘটিত যে সমস্ত ব্যবহার বিদ্যমান আছে, তৎসমস্তই অবিদ্যা-সাপেক্ষ—অবিদ্যা থাকিলে থাকে, আর অবিদ্যা না থাকিলে থাকে না; সুতরাং ব্রহ্মবিদের জ্ঞানমহিমায় সমস্তই আত্মস্বরূপ হইয়া যায় বলিয়া, তখন সে সমস্ত ব্যবহারেরও সম্ভাবনা থাকে না; বস্তুতঃ তাঁহার নিকট আত্মাতিরিক্ত কারক বা ক্রিয়াফলের অস্তিত্বই থাকে না। বিশেষতঃ যাহা অনাত্মা পদার্থ, তাহা কখনই আত্মস্বরূপ হইতে পারে না; অতএব বুঝিতে হইবে যে, দৃশ্যমান দ্বৈতভাব কেবল অবিদ্যা-কল্পিতমাত্র; প্রকৃতপক্ষে আত্মসত্তা ব্যতিরেকে কোন বস্তুরই সত্তা নাই; কাজেই যথার্থ আত্মৈকত্বজ্ঞান উপস্থিত হইলে পর, ক্রিয়া কারক ও ফল ব্যবহার সমস্তই বিলুপ্ত হইয়া যায়। অতএব বিরুদ্ধস্বভাব বলিয়াই ব্রহ্মবিদের সম্বন্ধে ক্রিয়া ও ক্রিয়াসাধনের অত্যন্ত নিবৃত্তি হইয়া পড়ে। 'কেন কথম্' বাক্যটি ক্ষেপার্থক অর্থাৎ কোন প্রকারেই যে, কারকাদি-ব্যবহার উপপন্ন হয় না, তাহা প্রকাশ করাই ঐ কথার উদ্দেশ্য। কোন প্রকারেই ক্রিয়া-কারকাদি উপপন্ন না হওয়ায়—কোনও ব্যক্তি কোনও উপায়ে বা কোনও প্রকারে কোন বিষয়ই আঘ্রাণ করিতে পারে না, এইরূপ বাক্যার্থ নিষ্পন্ন হইতেছে। ৪

আর যে, অবিদ্যা-দশায় অপরে অপরকে দর্শন করিয়া থাকে, সে অবস্থায়ও, লোকে যাহা দ্বারা ( বিজ্ঞান দ্বারা ) এই সমস্ত বিষয় অবগত হয়, সেই বিজ্ঞানকে আবার কিসের দ্বারা জানিবে? [ অভিপ্রায় এই যে, ] যাহা দ্বারা জানা হয়, তাহা হয়—করণ, সেই করণাত্মক বিজ্ঞানটি জ্ঞাতব্য বিষয়ের প্রকাশন-কার্য্যেই নির্দ্দিষ্ট থাকে, আর জ্ঞাতার জিজ্ঞাসাও ( জানিবার ইচ্ছাও ) সেই বিজ্ঞেয় বিষয়েই হইয়া থাকে—আত্মবিষয়ে হয় না। অগ্নি নিজে যেমন নিজের বিষয় হয় না, বিজ্ঞানও তেমনি নিজে নিজের বিষয় বা বিজ্ঞেয় হয় না; অথচ যাহা যাহার বিষয় নয়, তদ্বিষয়ে কখনও তাহার জ্ঞান-প্রকাশ সমুৎপন্ন হয় না; অতএব যাহা দ্বারা এ সমস্ত বিষয় জানা যায়, সেই বিজ্ঞাতাকে আবার অন্য কে অর্থাৎ অন্য কোন্ বিজ্ঞাতা কিসের দ্বারা জানিবে? যে অবস্থায় যথার্থ বিবেকজ্ঞানসম্পন্ন ব্রহ্মবিদের নিকট অদ্বিতীয় বিজ্ঞাতাই একমাত্র সত্য বস্তুরূপে প্রতিভাত হইতে থাকে, অয়ি মৈত্রেয়ি, (সে অবস্থায়) সেই বিজ্ঞাতাকে কিসের দ্বারা জানিবে?॥ ১২০ ॥ ১৪ ॥

---

# পঞ্চমং ব্রাহ্মণম্।

**আভাসভাষ্যম্।**—যৎ কেবলং কর্ম্মনিরপেক্ষমমৃতত্বসাধনম্, তদ্বক্তব্যমিতি মৈত্রেয়ীব্রাহ্মণমারব্ধম্। তচ্চ আত্মজ্ঞানং সর্ব্বসন্ন্যাসাঙ্গবিশিষ্টম্; আত্মনি চ বিজ্ঞাতে সর্ব্বমিদং বিজ্ঞাতং ভবতি; আত্মা চ প্রিয়ঃ সর্ব্বস্মাৎ, তস্মাদাত্মা দ্রষ্টব্যঃ; স চ শ্রোতব্যো মন্তব্যো নিদিধ্যাসিতব্য ইতি চ দর্শনপ্রকারা উক্তাঃ। তত্র শ্রোতব্য আচার্য্যাগমাভ্যাম্; মন্তব্যস্তর্কতঃ; তত্র চ তর্ক উক্তঃ—"আত্মৈবেদং সর্ব্বম্" ইতি প্রতিজ্ঞাতস্য হেতুবচনম্—আত্মৈকসামান্যত্বমাত্মৈকোদ্ভবত্বমাত্মৈক-প্রলয়ত্বঞ্চ। তত্রায়ং হেতুরসিদ্ধ ইত্যাশঙ্ক্যতে আত্মৈকসামান্যোদ্ভবপ্রলয়াখ্যঃ; তদাশঙ্কানিবৃত্ত্যর্থমেতদ্ ব্রাহ্মণমারভ্যতে।

যস্মাৎ পরস্পরোপকার্য্যোপকারকভূতম্ জগৎ সর্ব্বং পৃথিব্যাদি, যচ্চ লোকে পরস্পরোপকার্য্যোপকারকভূতম্, তদেককারণপূর্ব্বকমেকসামান্যাত্মকমেকপ্রলয়ং চ দৃষ্টম্। তস্মাদিদমপি পৃথিব্যাদিলক্ষণং জগৎ পরস্পরোপকার্য্যোপকারকত্বাৎ তথাভূতং ভবিতুমর্হতি। এষ হ্যর্থোঽস্মিন্ ব্রাহ্মণে প্রকাশ্যতে; অথবা "আত্মৈবেদং সর্ব্বম্" ইতি প্রতিজ্ঞাতস্য আত্মোৎপত্তি-স্থিতি-লয়ত্বং হেতুমুক্ত্বা, পুনরাগমপ্রধানেন মধুব্রাহ্মণেন প্রতিজ্ঞাতস্যার্থস্য নিগমনং ক্রিয়তে। তথাহি নৈয়ায়িকৈরুক্তম্—"হেত্বপদেশাৎ প্রতিজ্ঞায়াঃ পুনর্ব্বচনং নিগমনম্" ইতি। অন্যৈর্ব্ব্যাখ্যাতম্—আ দুন্দুভিদৃষ্টান্তাৎ শ্রোতব্যার্থম্ আগমবচনম্, প্রাঙ্মধুব্রাহ্মণাৎ মন্তব্যার্থম্ উপপত্তি-প্রদর্শনেন, মধুব্রাহ্মণেন তু নিদিধ্যাসনবিধিরুচ্যত ইতি। সর্ব্বথাপি তু যথা আগমেনাবধারিতম্, তর্কতস্তথৈব মন্তব্যম্; যথা তর্কতো মতস্য তর্কাগমাভ্যাং নিশ্চিতস্য তথৈব নিদিধ্যাসনং ক্রিয়তে—ইতি পৃথঙ্নিদিধ্যাসনবিধিরনর্থক এব। তস্মাৎ পৃথক্প্রকরণবিভাগোঽনর্থক ইত্যস্মদভিপ্রায়ঃ শ্রবণমননিদিধ্যাসনানামিতি। সর্ব্বথাপি তু অধ্যায়দ্বয়স্যার্থোঽস্মিন্ ব্রাহ্মণে উপসংহ্রিয়তে।

**টীকা।**—পূর্ব্বোত্তরব্রাহ্মণয়োঃ সঙ্গতিং বক্তুং বৃত্তং কীর্ত্তয়তি—যৎ কেবলমিতি। কৈবল্যং ব্যাচষ্টে—কর্ম্মনিরপেক্ষমিতি। তচ্চাত্মজ্ঞানমুক্তমিতি সম্বন্ধঃ। ততো নিরাকাঙ্ক্ষত্বং সিদ্ধমিতি চকারার্থঃ। আত্মজ্ঞানং সংন্যাসিনামেবেতি নিয়ন্তুং বিশিনষ্টি—সর্ব্বেতি। নন্বু কুতস্ততো নৈরাকাঙ্ক্ষ্যং সত্যাপি তস্মিন্ বিজ্ঞেয়ান্তরসম্ভবাৎ, অত আহ—আত্মনি চেতি। ন বা অরে পত্যুরিত্যাদাবুক্তং স্মারয়তি—আত্মা চেতি। তস্য নিরতিশয়প্রেমাস্পদত্বেন পরমানন্দত্বে ফলিত-মাহ—তস্মাদিতি। স চেদ্দর্শনার্হস্তর্হি তদ্দর্শনে কানি সাধনানীত্যাশঙ্ক্যাহ—স চেতি। দর্শন-

প্রকারা দর্শনস্যোপায়প্রভেদাঃ। শ্রবণমননয়োঃ স্বরূপবিশেষং দর্শয়তি—তত্রেতি। কোঽসৌ তর্কো যেনাত্মা মন্তব্যো ভবতি, তত্রাহ—তত্র চেতি। দুন্দুভ্যাদিগ্রন্থঃ সপ্তম্যর্থঃ। উক্তমেব তর্কং সংগৃহ্ণাতি—আত্মৈবেতি। প্রধানাদিবাদমাদায় হেত্বসিদ্ধিশঙ্কায়াং তন্নিরাকরণার্থমিদং ব্রাহ্মণমিতি সঙ্গতিং সঙ্গিরতে—তত্রায়মিতি।

কথং হেত্বসিদ্ধিশঙ্কোদ্ধ্রিয়তে, তত্রাহ—যস্মাদিতি। তস্মাত্তথাভূতং ভবিতুমর্হতীত্যুত্তরত্র সম্বন্ধঃ। অন্যোন্যোপকার্য্যোপকারকভূত-জগদেকচৈতন্যানুবিদ্ধমেকপ্রকৃতিকং চেত্যত্র ব্যাপ্তিমাহ—যচ্চেতি। দৃষ্টং স্বপ্নাদীতি শেষঃ; দৃষ্টান্তে সিদ্ধমর্থং দার্ষ্টান্তিকে যোজয়তি—তস্মাদিতি। তচ্ছব্দার্থং স্ফুটয়তি—পরস্পরেতি। তথাভূতমিত্যেককারণপূর্ব্বকাদি গৃহ্যতে। বিমতমেককারণকং পরস্পরোপকার্য্যোপকারকভূতত্বাৎ স্বপ্নবদিত্যযুক্তং, হেত্বসিদ্ধেঃ। ন হি সর্ব্বং জগৎ পরস্পরোপকার্য্যোপকারকভূতমিত্যাশঙ্ক্যাহ—এষ হীতি। হেত্বসিদ্ধিশঙ্কাং পরিহর্ত্তুং ব্রাহ্মণমিতি সঙ্গতিমুক্ত্বা প্রকারান্তরেণ তামাহ—অথবেতি। প্রতিজ্ঞা-হেতূ ক্রমেণোক্ত্বা হেতুসহিতস্য প্রতিজ্ঞার্থস্য পুনর্ব্বচনং নিগমনমিত্যত্র তার্কিকসম্মতিমাহ—তথা হীতি। ভর্ত্তৃপ্রপঞ্চানাং ব্রাহ্মণারম্ভপ্রকারমনুবদতি—অন্যৈরিতি। দ্রষ্টব্যাদিবাক্যাদারভ্যাদুন্দুভিদৃষ্টান্তাদাগমবচনং শ্রোতব্য ইত্যুক্তশ্রবণনিরূপণার্থম্। দুন্দুভিদৃষ্টান্তাদারভ্য মধুব্রাহ্মণাৎ প্রাগুপপত্তিপ্রদর্শনেন মন্তব্য ইত্যুক্তমননিরূপণার্থমাগমবচনম্। নিদিধ্যাসনং ব্যাখ্যাতুং পুনরেতদ্ব্রাহ্মণমিত্যর্থঃ। এতদ্দূষয়তি—সর্ব্বথাঽপীতি। শ্রবণাদের্বিধেয়ত্বেঽবিধেয়ত্বেঽপীতি যাবৎ। অন্বয়ব্যতিরেকাভ্যাং শ্রবণে প্রবৃত্তস্য তৎপৌষ্কল্যে সত্যার্থলব্ধং মননং ন বিধিমপেক্ষতে। যথা তর্কতো মতং তত্ত্বং, তথা তস্য তর্কাগমাভ্যাং নিশ্চিতস্যোভয়সামর্থ্যাদেব নিদিধ্যাসনসিদ্ধৌ তদপি বিধ্যপেক্ষমেবেত্যর্থঃ। ত্রয়াণাং বিধ্যনপেক্ষত্বে ফলিতমাহ—তস্মাদিতি। ইতি পরকীয়ব্যাখ্যানমযুক্তমিতি শেষঃ। সিদ্ধান্তেঽপি শ্রবণাদিবিধ্যভ্যুপগমাৎ কথং পরকীয়ং প্রস্থানং প্রত্যাখ্যাতমিত্যাশঙ্ক্যাহ—সর্ব্বথাপীতি। তদ্বিধ্যভ্যুপগমেঽপীতি যাবৎ।

**আভাসভাষ্যানুবাদ।**—যাহা কর্ম্মের সাহায্য না লইয়া, কেবল নিজেই মোক্ষ-সম্পাদনে সমর্থ, সেরূপ সাধনবিশেষ নিরূপণের নিমিত্ত অতীত মৈত্রেয়ী-ব্রাহ্মণ আরব্ধ হইয়াছে। সর্ব্বসন্ন্যাসবিশিষ্ট আত্মজ্ঞানই সেই অভিমত মোক্ষ-সাধন; আত্মাকে জানিলেই অপর সমস্ত বিষয় বিজ্ঞাত হওয়া যায়, এবং আত্মাই সর্ব্বাপেক্ষা সমধিক প্রিয়; এইজন্য আত্মাকে দর্শন করিবে। যে যে উপায়ে আত্মাকে দর্শন করিতে হইবে, তাহাও 'শ্রোতব্য' 'মন্তব্য' 'নিদিধ্যাসিতব্য' কথায় ব্যক্ত করা হইয়াছে; তন্মধ্যে আচার্য্য ও শ্রুতিবাক্য হইতে আত্মতত্ত্ব শ্রবণ করিবে, এবং তর্ক দ্বারা তদ্বিষয়ে মনন (চিন্তা) করিবে; তর্কের উপকারিতা সেখানেই উক্ত হইয়াছে—প্রথমত 'এ সমস্তই আত্মস্বরূপ' এইরূপ প্রতিজ্ঞা করিয়া, সেই প্রতিজ্ঞাত বিষয় সমর্থনের জন্য—একমাত্র আত্মা হইতেই উৎপত্তি, আত্মাতেই অবস্থিতি এবং আত্মাতেই লয়', এই তিনটি হেতুর উপন্যাস করিয়াছেন। এখন

ন কেবলমুক্তেনৈব প্রকারেণ বিদ্যা স্তূয়তে, কিন্তু প্রকারান্তরেণাপীত্যাহ—অপি চেতি। তদেব প্রকারান্তরং প্রকটয়তি—সর্ব্বেতি। কেবলয়েত্যস্য ব্যাখ্যানং কর্ম্মনিরপেক্ষয়েতি। তত্র হেতুমাহ—যস্মাদিতি। কিমিতি কর্ম্মপ্রকরণে প্রাপ্তাঽপি প্রকরণান্তরে কথ্যতে, তত্রাহ—কর্ম্মণেতি। প্রসিদ্ধং পুমর্থোপায়ং কর্ম্ম ত্যক্ত্বা বিদ্যায়ামেবাদরে তদধিকতা সমধিগতেতি ফলিতমাহ—তস্মাদিতি। ৩

প্রকারান্তরেণ ব্রহ্মবিদ্যায়াঃ স্তুতিং দর্শয়তি—অপি চেতি। অনাত্মরতিং ত্যক্ত্বাত্মন্যেব রতিহেতুত্বান্ মহতীয়ং বিদ্যেত্যর্থঃ। বিধান্তরেণ তস্যাঃ স্তুতিমাহ—অপি চৈবমিতি। কথং ব্রহ্মবিদ্যা ভার্য্যায়ৈ প্রীত্যর্থমেবোক্তেতি গম্যতে, তত্রাহ—প্রিয়মিতি। ৪

**আভাসভাষ্যানুবাদ।**—মৈত্রেয়ী 'যদেব মে ভগবান্ অমৃতত্ব-সাধনং বেদ, তদেব মে ব্রূহি' ইত্যাদি বাক্যে স্বীয় পতি যাজ্ঞবল্ক্যকে যাহা জিজ্ঞাসা করিয়াছিলেন, মুক্তিলাভের উপায়ভূত সেই ব্রহ্মবিদ্যার প্রসঙ্গ এখানেই পরিসমাপ্ত হইল। এই ব্রহ্মবিদ্যার প্রশংসার্থ ই উক্ত আখ্যায়িকাটির এখানে অবতারণা করা হইয়াছে। সেই আখ্যায়িকাতে যে সমস্ত তত্ত্ব বিস্তৃতভাবে বর্ণিত হইয়াছে, সংক্ষেপতঃ সেই রহস্য-প্রকাশনার্থ পরবর্ত্তী দুইটি মন্ত্র প্রবৃত্ত হইয়াছে; কারণ, সূর্য্য উদিত হইবামাত্র যেমন নৈশ তমোরাশি নিঃশেষে অপনীত হয়, তেমনি যথোক্ত মন্ত্র ও ব্রাহ্মণবাক্য দ্বারা (১) প্রশংসিত হওয়ায়, কথিত ব্রহ্মবিদ্যার অমৃতত্ব-সাধনত্ব ও সর্ব্বভাবপ্রাপ্তি-হেতুত্ব অত্যন্ত পরিস্ফুট হইবে। ১

অপিচ; এইরূপেও [পরবর্ত্তী মন্ত্রদ্বয়ে] ব্রহ্মবিদ্যার বিশেষ প্রশংসা সাধিত হইতেছে যে, স্বয়ং দেবরাজ ইন্দ্র, যে ব্রহ্মবিদ্যাকে গোপনে রক্ষা করিয়াছিলেন, তাহা দেবগণেরও দুর্লভ; কেন না, দেব-ভিষক্ অশ্বিনীকুমারও ইন্দ্ররক্ষিত এই ব্রহ্মবিদ্যা বিশেষ চেষ্টায় লাভ করিয়াছিলেন। অশ্বিনীকুমার প্রথমতঃ [উপদেষ্টা] ব্রাহ্মণেরই (দধ্যঙ্ আথর্ব্বণ ঋষিরই) শিরশ্ছেদন করিয়া, তাহাতে অশ্বশির সংযোজিত করিয়া দিয়াছিলেন। [ঋষি সেই অশ্বমুখে এই ব্রহ্মবিদ্যা উপদেশ করিতে প্রবৃত্ত হইলে পর,] ইন্দ্র আসিয়া তাঁহার সেই অশ্বশির কর্ত্তন করিয়া ফেলিলেন; তখন অশ্বিনীকুমার ঋষির নিজ মস্তক পুনঃ যথাযথভাবে সংযোজিত করিয়া

---

(১) তাৎপর্য্য—এই প্রকরণে ব্রহ্মবিদ্যাপ্রকাশক পঞ্চদশ শ্রুতিপর্য্যন্ত ব্রাহ্মণাত্মক, আর পরবর্ত্তী দুইটি (১৬ ও ১৭) শ্রুতি হইতেছে মন্ত্রাত্মক। ব্রাহ্মণে যে বিষয় বর্ণিত হয়, মন্ত্রভাগেও তাহার সমর্থন হওয়া আবশ্যক; এইরূপ মন্ত্রভাগোক্ত বিষয়েরও ব্রাহ্মণভাগ দ্বারা সমর্থন হওয়া আবশ্যক; এইরূপ সমর্থন দ্বারাই উপদিষ্ট বিষয়টি নিঃসন্দিগ্ধ হইয়া থাকে; তাই ভাষ্যকার বলিতেছেন যে, ব্রাহ্মণ ও মন্ত্রভাগ দ্বারা প্রশংসিত হওয়ায় বর্ণিত বিষয়টি দৃঢ়ীকৃত হইল।

দিলেন। তাহার পর সেই ব্রাহ্মণ (ঋষি) নিজমুখেই সম্পূর্ণ ব্রহ্মবিদ্যা বলিলেন ;- তাঁহারাও যথাযথভাবে সেই ব্রহ্মবিদ্যা শ্রবণ করিলেন—যদপেক্ষা উৎকৃষ্টতর মুক্তি-সাধন আর কিছু হয় নাই, হইবে না এবং বর্ত্তমানেও নাই, ইহা অপেক্ষা আর অধিক স্তুতি কি হইতে পারে ? ২

পক্ষান্তরে, এই রূপেও ব্রহ্মবিদ্যা প্রশংসিত হইতেছে যে, কর্ম্মই সর্ব্ববিধ পুরুষার্থের (ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষের) প্রাপ্তি-সাধন বলিয়া জগতে প্রসিদ্ধ ; সেই ধর্ম্ম হইতেছে বিত্তসাধ্য ; অথচ বিত্ত দ্বারা কখনও সেই অমৃতত্বলাভের আশা নাই ; পক্ষান্তরে কর্ম্মনিরপেক্ষ একমাত্র আত্মবিদ্যা (ব্রহ্মবিদ্যা) দ্বারাই যথোক্ত অমৃতত্ব বা মুক্তিলাভ করিতে পারা যায়। বিশেষতঃ যেহেতু কর্ম্ম-প্রকরণেই ব্রহ্মবিদ্যার কথাও বলিতে পারা যাইত, কিন্তু কর্ম্মের সহিত ব্রহ্মবিদ্যা নিতান্ত বিরুদ্ধ ; সেই জন্যই কর্ম্মপ্রকরণ অতিক্রম করিয়া অমৃতত্ব-লাভের জন্য পৃথক্‌ভাবে শুদ্ধ সন্ন্যাসের সহিত ব্রহ্মবিদ্যা নিরূপণ করা হইয়াছে। ইহা হইতেও বুঝা যাইতেছে যে, ব্রহ্মবিদ্যা অপেক্ষা পুরুষার্থসিদ্ধির আর উৎকৃষ্ট উপায় নাই। [ইহাও ব্রহ্মবিদ্যা-প্রশংসার অপর কারণ]। ৩

প্রকারান্তরেও ব্রহ্মবিদ্যা প্রশংসিত হইতেছে—জগতের লোকমাত্রই দ্বন্দ্বারাম অর্থাৎ দ্বিতীয় বস্তু লাভে সন্তুষ্ট হইয়া থাকে ; 'আদি পুরুষ কিছুতেই প্রীতি লাভ করিতে পারিলেন না' 'সেইজন্য এখনও লোকে একাকী রতি অনুভব করে না' এই শ্রুতিবাক্যও এবিষয়ে প্রমাণ। যাজ্ঞবল্ক্য ঋষি সাধারণ সংসারী হইয়াও একমাত্র আত্ম-জ্ঞানের প্রভাবে ভার্য্যাপুত্রাদিময় সংসারের আসক্তি পরিত্যাগ করিয়া, আত্ম-জ্ঞানে তৃপ্ত ও আত্মরতি হইয়াছিলেন। তাহার পর এইভাবেও ব্রহ্মবিদ্যার স্তুতি করা হইল যে, যাজ্ঞবল্ক্য ঋষি সংসারাশ্রম হইতে যখন প্রব্রজ্যা গ্রহণ করিতেছেন, তখনও তিনি নিজের প্রিয়তমা ভার্য্যার পূর্ণ তৃপ্তিসাধনের জন্য এই ব্রহ্মবিদ্যার উপদেশ দিয়াছিলেন ; কারণ, তাঁহার নিজের উক্তিতেই আছে— 'মৈত্রেয়ি, তুমি প্রিয় কথা বলিতেছ ; এস, নিকটে উপবেশন কর' ইতি, [লোকে প্রিয়জনকে উত্তম বস্তুই দিয়া থাকে ; যাজ্ঞবল্ক্য নিজের প্রিয়তমা ভার্য্যাকে ব্রহ্মবিদ্যা প্রদান করায় বুঝা যাইতেছে যে, এই ব্রহ্মবিদ্যা অতি উত্তম পরমপুরুষার্থ-সাধন ; সুতরাং ইহাও ব্রহ্মবিদ্যার প্রশংসার কথা ভিন্ন আর কিছুই নহে]। ৪

ইদং বৈ তন্মধু দধ্যঙ্‌ঙাথর্ব্বণোঽশ্বিভ্যামুবাচ। তদেতদৃষিঃ পশ্যন্নবোচৎ তদ্বাম্নরা সনয়ে দংস উগ্রমাবিষ্কৃণোমি তন্যতুর্ন

বৃষ্টিম্। দধ্যঙ্ হ যন্মধ্বাথর্ব্বণো বামশ্বস্য শীর্ষ্ণা প্র যদীমুবাচেতি ॥ ১৩৬ ॥ ১৬ ॥

**সরলার্থঃ।**—[ইদানীং যথোক্তমধুবিদ্যায়াঃ স্তুত্যর্থমিয়মাখ্যায়িকাভিধীয়তে "ইদং—বৈ" ইতি।] দধ্যঙ্ আথর্ব্বণঃ (তন্নামক ঋষিঃ) তৎ (পূর্ব্বোক্তং) ইদং বৈ (প্রসিদ্ধং) মধু (মধুবিদ্যাং) অশ্বিভ্যাং (অশ্বিনীকুমার-নামকাভ্যাং দেব-ভিষগ্‌ভ্যাম্) উবাচ (উক্তবান্)। ঋষিঃ (মন্ত্রঃ) তৎ এতৎ (বিদ্যোপদেশ-রূপং কর্ম্ম) পশ্যন্ (জানন্) অবোচৎ। [কিম্? ইত্যাহ—] হে নরাঃ (নরা-কারৌ অশ্বিনৌ), বাং (যুবয়োঃ) সনয়ে (ধনায় মোক্ষফলায় অনুষ্ঠিতং) উগ্রং (ক্রূরং) তৎ (যথাবৃত্তং) দংসঃ তদাখ্যং কর্ম্ম তন্যতুঃ (মেঘঃ) বৃষ্টিং (বারি-বর্ষণং) ন (ইব) আবিষ্কৃণোমি (প্রকাশয়ামি, মেঘো যথা গর্জ্জিতাদিভিঃ বৃষ্টিং প্রকাশয়তি, তথা অহমপি যুবয়োরেতৎ কর্ম্ম লোকে প্রকাশয়ামি ইত্যর্থঃ)। [কিং প্রকাশয়িষ্যসি? ইত্যাহ—] দধ্যঙ্ আথর্ব্বণঃ ঋষিঃ যৎ অশ্বস্য শীর্ষ্ণা (অশ্বমস্তকেন) বাং (যুবাভ্যাং) মধু (মধুবিদ্যাং) প্রোবাচ (উক্তবান্) ইতি। [অত্র 'ঈং' ইতি অনর্থকো নিপাতঃ] ॥ ১৩৬ ॥ ১৬ ॥

**মূলানুবাদ।**—এই মধুবিদ্যা দধ্যঙ্‌নামক আথর্ব্বণ ঋষি অশ্বিনীকুমারদ্বয়কে বলিয়াছিলেন; মন্ত্ররূপী ঋষি তাহা জানিতে পারিয়া অশ্বিনীকুমারকে বলিলেন,—হে নরাকার অশ্বিনীকুমারদ্বয়, তোমরা যে লাভের জন্য এইরূপ [ঋষির শিরশ্ছেদরূপ] নৃশংস কর্ম্ম করিয়াছ; মেঘ যেরূপ গর্জ্জনাদি দ্বারা বারিবর্ষণ সূচনা করিয়া দেয়, তদ্রূপ আমিও বলিয়া দিব যে, দধ্যঙ্ ঋষি অশ্বশির দ্বারা তোমা-দিগকে এই গোপনীয় মধুবিদ্যা বলিয়াছেন ॥ ১৩৬ ॥ ১৬ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তত্রেয়ং স্তুত্যর্থা আখ্যায়িকেত্যবোচাম। কা পুনঃ সা আখ্যায়িকা, ইত্যুচ্যতে—ইদমিতি অনন্তরনির্দ্দিষ্টং ব্যপদিশতি, বুদ্ধৌ সন্নি-হিতত্বাৎ। বৈ-শব্দঃ স্মরণার্থঃ; তদিত্যাখ্যায়িকানির্বৃত্তং প্রকরণান্তরাভিহিতং পরোক্ষং বৈ-শব্দেন স্মারয়ন্নিহ ব্যপদিশতি। যৎ তৎ প্রবর্গ্যপ্রকরণে সূচিতম্, ন আবিষ্কৃতং মধু, তদিদং মধু ইহানন্তরং নির্দ্দিষ্টম্—ইয়ং পৃথিবীত্যাদিনা। কথং তত্র প্রকরণান্তরে সূচিতং—দধ্যঙ্ হ বা আভ্যামাথর্ব্বণো মধুনাম ব্রাহ্মণ-মুবাচ। ১

তদেনয়োঃ প্রিয়ং ধাম, তদেবৈনয়োরেতেনোপগচ্ছতি। স হোবাচ—ইন্দ্রেণ

বা উক্তোঽস্মি—এতচ্চেদন্যস্মৈ অনুব্রূয়াঃ, তত এব তে শিরশ্ছিন্দ্যামিতি। তস্মাদ্বৈ বিভেমি; যদ্বৈ মে স শিরো ন ছিন্দ্যাৎ, তদ্বামুপনেষ্যে ইতি। তৌ হোচতুরাবাং ত্বা তস্মাৎ ত্রাস্যাবহে ইতি। কথং মা ত্রাস্যেথে? ইতি; যদা নাবুপনেষ্যসে, অথ তে শিরশ্ছিত্বা অন্যত্রাহৃত্যোপনিধাস্যাবঃ; অথাশ্বস্য শির আহৃত্য তত্তে প্রতিধাস্যাবঃ; তেন নাবনুবক্ষ্যসি। স যদা নাবনুবক্ষ্যসি, অথ তে তদিন্দ্রঃ শিরশ্ছেৎস্যতি; অথ তে স্বশির আহৃত্য তত্তে প্রতিধাস্যাব ইতি। তথেতি তৌ হোপনিন্যে। তৌ যদোপনিন্যে, অথাস্য শিরশ্ছিত্বান্যত্রোপনিদধতুঃ; অথাশ্বস্য শির আহৃত্য তদ্ধাস্য প্রতিদধতুঃ; তেন হাভ্যামনুবাচ। স যদাভ্যামনুবাচ, অথাস্য তদিন্দ্রঃ শিরশ্চিচ্ছেদ; অথাস্য স্বং শির আহৃত্য তদ্ধাস্য প্রতিদধতুরিতি। যাবত্তু প্রবর্গ্যকর্মাঙ্গভূতং মধু, তাবদেব তত্রাভিহিতম্; ন তু কক্ষ্যমাত্মজ্ঞানাখ্যম্। তত্র যা আখ্যায়িকাভিহিতা, সেহ স্তুত্যর্থা প্রদর্শ্যতে—ইদং বৈ তন্মধু দধ্যঙ্ঙাথর্ব্বণোঽনেন প্রপঞ্চেনাশ্বিভ্যামুবাচ। ২

তদ্বেতদৃষিঃ—তদেতৎ কর্ম্ম, ঋষিঃ মন্ত্রঃ, পশ্যন্ উপলভমানঃ, অবোচদুক্তবান্। কথম্? তদ্দংস ইতি ব্যবহিতেন সম্বন্ধঃ। দংস ইতি কর্ম্মণো নামধেয়ম্; তচ্চ দংসঃ কিংবিশিষ্টম্? উগ্রং ক্রূরম্; বাং যুবয়োঃ; হে নরা নরাকারৌ অশ্বিনৌ। তচ্চ কর্ম্ম কিন্নিমিত্তম্? সনয়ে লাভায়; লাভলুব্ধো হি লোকেঽপি ক্রূরং কর্ম্ম আচরতি, তথৈব এতাবুপলভ্যেতে, যথা লোকে। তৎ আবিঃ প্রকাশং কৃণোমি করোমি, যদ্ রহসি ভবদ্ভ্যাং কৃতম্। কিমিবেত্যুচ্যতে—তন্যতুঃ পর্জ্জন্যঃ, ন ইব, নকারস্তূপরিষ্টাদুপচার উপমার্থীয়ো বেদে, ন প্রতিষেধার্থঃ; যথাশ্বং ন—অশ্বমিবেতি যদ্বৎ; তন্যতুরিব বৃষ্টিং—যথা পর্জ্জন্যো বৃষ্টিং প্রকাশয়তি স্তনয়িত্ন্বাদিশব্দৈঃ, তদ্বদহং যুবয়োঃ ক্রূরং কর্ম্ম আবিষ্কৃণোমি ইতি সম্বন্ধঃ। ৩

নন্বশ্বিনোঃ স্তুত্যর্থৌ কথমিমৌ মন্ত্রৌ স্যাতাম্, নিন্দাবচনৌ হি ইমৌ? নৈষ দোষঃ; স্তুতিরেবৈষা, ন নিন্দাবচনৌ। যস্মাদীদৃশমপ্যতিক্রূরং কর্ম্ম কুর্ব্বতোঃ যুবয়োর্ন লোম চ হীয়ত ইতি; ন চান্যৎ কিঞ্চিদ্ধীয়তে এবেতি স্তুতাবেতৌ ভবতঃ। নিন্দাং প্রশংসাং হি লৌকিকাঃ স্মরন্তি; তথা প্রশংসারূপা চ নিন্দা লোকে প্রসিদ্ধা। দধ্যঙ্নামাথর্ব্বণঃ—হ ইতি অনর্থকো নিপাতঃ; যৎ মধু কক্ষ্যমাত্মজ্ঞানলক্ষণম্, আথর্ব্বণো বাং যুবাভ্যামশ্বস্য শীর্ষ্ণা শিরসা প্র যৎ ঈম্ উবাচ—যৎ প্রোবাচ মধু। ঈম্—ইতি অনর্থকো নিপাতঃ ॥ ১৩৬ ॥ ১৬ ॥

**টীকা।**—আখ্যায়িকায়াঃ বৃত্তার্থত্বং প্রতিপাদ্য বৃত্তমনূদ্যাকাঙ্ক্ষাপূর্ব্বকং তামবতার্য্য ব্যাকরোতি—তত্রেত্যাদিনা। ব্রহ্মবিদ্যা সপ্তম্যর্থঃ। পদার্থমুক্ত্বা বাক্যার্থমাহ—যদিতি।

দধ্যঙ্ভিত্যাদি ব্যাকুর্ব্বন্নাকাঙ্ক্ষাপূর্ব্বকং প্রবর্গ্যপ্রকরণস্থামাখ্যায়িকামনুকীর্ত্তয়তি—কথমিত্যাদিনা। আভ্যামশ্বিভ্যামিতি যাবৎ। ১

কেন কারণেনোবাচেত্যপেক্ষায়ামাহ—তদেনয়োরিতি। এনয়োরশ্বিনোস্তন্মধু প্রীত্যাস্পদমাসীৎ, তদশাস্তাভ্যাং প্রার্থিতো ব্রাহ্মণস্তদুবাচেত্যর্থঃ। যদশ্বিভ্যাং মধু প্রার্থিতং, তদেতেন বক্ষ্যমাণেন প্রকারেণ প্রযচ্ছন্নেবৈনয়োরশ্বিনোরাচার্য্যত্বেন ব্রাহ্মণঃ সমীপগমনং কৃতবানিত্যাহ—তদেবেতি। আচার্য্যত্বানন্তরং ব্রাহ্মণস্য বচনং দর্শয়তি—স হোবাচেতি। এতচ্ছব্দো মধ্বনুভববিষয়ঃ। যদর্থো যচ্ছব্দঃ। তচ্ছব্দস্তদর্থীত্যর্থঃ। বাং যুবামুপনেষ্যে শিষ্যত্বেন স্বীকরিষ্যামীতি যাবৎ। তৌ দেবভিষজাবশ্বিনৌ শিরশ্ছেদনিমিত্তং মরণং পঞ্চম্যর্থঃ। নাবাবামুপনেষ্যসে শিষ্যত্বেন স্বীকরিষ্যসি যদেতি যাবৎ। অথ-শব্দস্তদেত্যর্থঃ। ব্রাহ্মণস্যামুজ্ঞানন্তর্য্যমথেত্যুক্তম্। মধুপ্রবচনানন্তর্য্যং তৃতীয়স্যাথশব্দস্যার্থঃ। যদশ্বস্য শিরো ব্রাহ্মণে নিবদ্ধং, তস্য চ্ছেদনানন্তর্য্যং চতুর্থস্যাথশব্দস্যার্থঃ। তর্হি সমস্তমপি মধু প্রবর্গ্যপ্রকরণে প্রদর্শিতমেবেতি কৃতমনেন ব্রাহ্মণেনেত্যাশঙ্ক্যাহ—যাবদিতি। প্রবর্গ্যপ্রকরণে স্থিতাখ্যায়িকা কিমর্থমত্রানীতেত্যাশঙ্ক্য তস্য ব্রহ্মবিদ্যায়াঃ স্তুত্যর্থেয়মাখ্যায়িকেত্যত্রোক্তমুপসংহরতি—তত্রেতি। ব্রাহ্মণভাগব্যাখ্যাং নিগময়তি—ইদমিতি। ২

তদ্বামিত্যাদিমন্ত্রমুত্থাপ্য ব্যাচষ্টে—তদেতদিতি। কথং লাভায়াপি ক্রূরকর্ম্মানুষ্ঠানমত আহ—লাভেতি। নন্বু প্রতিষেধে মুখ্যো নকারঃ কথমিবার্থে ব্যাখ্যায়তে, তত্রাহ—নকারস্থিতি। বেদে পদাদুপরিষ্টাদ্ যো নকারঃ শ্রুতঃ, স খলূপচারঃ সন্নুপমার্থোঽপি সম্ভবতি, ন নিষেধার্থ এবেত্যর্থঃ। তত্রোদাহরণমাহ—যথেতি। অশ্বং ন গূঢ়মশ্বিনেত্যত্র নকারো যথোপমার্থীয়স্তথা প্রকৃতেঽপীত্যর্থঃ। তদেব স্পষ্টয়তি—অশ্বমিবেতি যদ্বদিতি। উপমার্থীয়ে নকারে সতি বাক্যস্বরূপমনূদ্য তদর্থং কথয়তি—তন্যতুরিত্যাদিনা। ৩

বিদ্যাস্তুতিদ্বারা তদ্বন্তাবশ্বিনাবত্র ন স্তূয়েতে, কিং তু ক্রূরকর্ম্মকারিত্বেন নিন্দ্যেতে, তদা চাখ্যায়িকা বিদ্যাস্তুত্যর্থেত্যযুক্তমিতি শঙ্কতে—নন্বিতি। আখ্যায়িকায়া বিদ্যাস্তুত্যর্থত্বমবিরুদ্ধমিতি পরিহরতি—নৈষ ইতি। লোমমাত্রমপি ন হীয়ত ইতি যস্মাৎ, তস্মাদ্বিদ্যাস্তুত্যা তত্ত্বতোঃ স্তুতিরেবাত্র বিবক্ষিতেতি যোজনা। যদ্যপি ক্রূরকর্ম্মকারিণোরশ্বিনোর্ন দৃষ্টহানিস্তথাঽপ্যদৃষ্টহানিঃ স্যাদেবেত্যাশঙ্ক্য কৈমুতিকন্যায়েনাহ—ন চেতি। কথং পুনর্নিন্দায়াং দৃশ্যমানায়াং স্তুতিরিষ্যতে, তত্রাহ—নিন্দামিতি। ন হি নিন্দা নিন্দ্যং নিন্দিতুমপি তু বিধেয়ং স্তোতুমিতি ন্যায়াদিত্যর্থঃ। যথা নিন্দা ন নিন্দ্যং নিন্দিতুমেব, তথা স্তুতিরপি স্তুত্যং স্তোতুমেব ন ভবতি, কিন্তু নিন্দিতুমপি; তথা চ নানয়োর্ব্যবস্থিতত্বমিত্যাহ—তথেতি। তদ্বামিত্যাদিমন্ত্রস্য পূর্ব্বার্দ্ধং ব্যাখ্যায়াখ্যায়িকায়াঃ স্তুত্যর্থত্ববিরোধং চোদ্যমুত্যোত্তরার্দ্ধং ব্যাচষ্টে—দধ্যঙ্নামেতি। যৎ কক্ষ্যং জ্ঞানাখ্যং মধু, তদাথর্ব্বণো যুবাভ্যামশ্বস্য শিরসা প্রোবাচ। যচ্চাসৌ মধু যুবাভ্যামুক্তবাংস্তদহমাবিষ্কৃণোমীতি সম্বন্ধঃ। ১৩৬। ১৬।

**ভাষ্যানুবাদ।**—পূর্ব্বেই বলিয়াছি যে, এই আখ্যায়িকাটি মধুবিদ্যার প্রশংসার্থ প্রস্তুত হইয়াছে। সেই আখ্যায়িকাটি কি, তাহা এখন বলা হইতেছে—শ্রুতির 'ইদং' শব্দটি অব্যবহিত পূর্ব্বোক্ত বিষয়ের নির্দ্দেশ করিতেছে; কারণ,

তাহাই বুঝিহ; 'বৈ' শব্দটি স্মরণার্থক; অর্থাৎ অন্যপ্রকরণোক্ত দূরবর্ত্তী যে বিষয়টি স্বতন্ত্র আখ্যায়িকায় বর্ণিত হইয়াছে, এখানে 'বৈ' শব্দে তাহাই স্মরণ করাইয়া দিতেছে। প্রবর্গ্যপ্রকরণে যে মধু কেবল সূচিতমাত্র হইয়াছে—স্পষ্ট কথায় অভিহিত হয় নাই, অব্যবহিত পূর্ব্বোক্ত মধুব্রাহ্মণে তাহাই "ইয়ং পৃথিবী" ইত্যাদিবাক্যে বিস্পষ্টরূপে কথিত হইয়াছে। সেই প্রবর্গ্যপ্রকরণেই বা এই মধুবিদ্যা বিজ্ঞাপিত হইয়াছে কিরূপে, অর্থাৎ দধ্যঙ্ আথর্ব্বণ ঋষি কি কারণে অশ্বিনীকুমারদ্বয়কে এই মধুব্রাহ্মণ অর্থাৎ মধুবিদ্যা বলিয়াছিলেন, [ তাহা বলা হইতেছে—]। ১

এই মধুব্রাহ্মণ অশ্বিনীকুমারদ্বয়ের বড়ই প্রিয়। দধ্যঙ্ আথর্ব্বণ ঋষি বক্ষ্যমাণ প্রণালীতে তাঁহাদিগকে সেই বিদ্যা দান করিবার জন্য আচার্য্যরূপে তাঁহাদের সমীপে উপস্থিত হইয়াছিলেন; [ তিনি তাহাদের প্রার্থনা শুনিয়া ] বলিলেন—দেবরাজ ইন্দ্র আমাকে আদেশ করিয়াছেন যে, আপনি যদি এই বিদ্যা অপর কাহাকেও প্রদান করেন, তাহা হইলে আমি নিশ্চয়ই আপনার শিরশ্ছেদন করিব; সেই কারণে আমি ভীত হইতেছি। তিনি যদি আমার শিরশ্ছেদন না করেন, তাহা হইলে, আমি তোমাদিগকে উপদেশ দিতে পারি। [ এ কথা শুনিয়া ] অশ্বিনীকুমারদ্বয় বলিলেন—আমরা আপনাকে ইন্দ্রের নিকট হইতে রক্ষা করিব। [ ঋষি জিজ্ঞাসা করিলেন, ] কিরূপে রক্ষা করিবে? [ তাঁহারা বলিলেন, ] আপনি যে সময় আমাদিগকে উপদেশ দিবেন, সে সময় আমরা আপনার এই মস্তক কর্ত্তন করিয়া অন্যত্র রাখিয়া দিব, এবং অশ্বের মস্তক আনিয়া আপনার গলদেশে লাগাইয়া দিব; আপনি সেই অশ্বমুখে আমাদিগকে উপদেশ করিবেন। আপনি সেই মুখে যখন আমাদিগকে উপদেশ দিবেন, তখন নিশ্চয়ই ইন্দ্র আপনার সেই মস্তক ছেদন করিয়া ফেলিবেন; আমরা তাহার পর আপনার নিজ মস্তক আনিয়া সংযোজিত করিয়া দিব। [ তিনি ] তথাস্তু বলিয়া তাঁহাদিগকে উপদেশ দিতে প্রবৃত্ত হইলেন। তিনি যখন তাঁহাদিগকে উপদেশ দিতে প্রবৃত্ত হইলেন, তখন তাঁহারা ইহার মস্তকটি ছেদন করিয়া অন্যত্র রাখিয়া দিলেন, এবং একটি অশ্বমস্তক আনিয়া তাহাতে লাগাইয়া দিলেন; ঋষি সেই অশ্বশিরের সাহায্যে তাঁহাদিগকে উপদেশ দিতে লাগিলেন। তিনি যখন অশ্বিনীকুমারদ্বয়কে উপদেশ দিতেছিলেন, সেই সময় ইন্দ্র তাঁহার মস্তক ছেদন করিলেন; তাহার পর অশ্বিনীকুমারদ্বয় তাঁহার নিজের মস্তক আনিয়া লাগাইয়া দিলেন ইতি। ১

এই মধুবিদ্যার যতটুকু অংশ প্রবর্গ্য ক্রিয়ার অঙ্গ, কেবল ততটুকুই সেখানে কথিত হইয়াছে; কক্ষ্য অর্থাৎ আত্মজ্ঞানাত্মক মধুর কথা কিছুই বলা হয় নাই। [ বুঝিতে হইবে যে, ] সেখানে যে আখ্যায়িকা প্রদত্ত হইয়াছে, এখানে কেবল মধুবিদ্যার প্রশংসার্থই সে কথার উল্লেখ করিয়া জানান হইতেছে যে, দধ্যঙ্ আথর্ব্বণ ঋষি এইরূপ প্রণালীতে এই মধুবিদ্যা অশ্বিনীকুমারদ্বয়কে বলিয়াছিলেন। ২

"তদেতৎ ঋষিঃ"—'তৎ এতৎ' অর্থ—উল্লিখিত কার্য্য। এখানে ঋষি অর্থ মন্ত্র; মন্ত্ররূপী ঋষি অশ্বিনীকুমারদ্বয়কর্ত্তৃক অনুষ্ঠিত এই কর্ম্ম দর্শন করত—অনুভব করিয়া বলিয়াছিলেন। কি প্রকার? 'দংস' শব্দটি কর্ম্মের সংজ্ঞা; এবং ব্যবহিত কর্ম্মের সহিত ইহার সম্বন্ধ। সেই 'দংস' কার্য্যটি কি প্রকার? না, উগ্র—ক্রূর অর্থাৎ অত্যন্ত হিংসাত্মক। সেই কর্ম্মের উদ্দেশ্য কি? উদ্দেশ্য—লাভ; লোকে লাভের প্রত্যাশায় অতি গর্হিত কর্ম্মও করিয়া থাকে, ইহাদের দুইজনকেও ঠিক সেই রূপই দেখিতেছি। হে নর অর্থাৎ মনুষ্যাকৃতি অশ্বিনীকুমারদ্বয়, তোমাদের অনুষ্ঠিত এই নৃশংসকর্ম্ম আমি প্রকাশ করিয়া দিতেছি,—তোমরা গোপনে যে কার্য্যের অনুষ্ঠান করিয়াছ। কাহার ন্যায়,—মেঘ যেমন গর্জ্জনাদি দ্বারা অবিজ্ঞাত বৃষ্টির সংবাদ প্রকাশ করিয়া দেয়, তেমনি আমিও তোমাদের সেই গোপনে অনুষ্ঠিত ক্রূর কর্ম্মের কথা প্রকাশ করিয়া দিতেছি। শ্রুতির 'ন' শব্দটি 'ইব' স্থানীয় ( সাদৃশ্যার্থক ); যেমন 'অশ্বং ন' বলিলে অশ্বসদৃশ বুঝায়, তদ্রূপ। ৩

ভাল, জিজ্ঞাসা করি, এই মন্ত্র দুইটি অশ্বিনীকুমারের প্রশংসাসূচক হইল কিরূপে? বরং নিন্দার্থক বলিয়াই ত মনে হইতেছে? না,—এ আপত্তি হইতে পারে না; কারণ, এই দুইটি মন্ত্র স্তুতিবাচকই বটে,—নিন্দাবাচক নহে; যেহেতু এখানে বলা হইয়াছে যে, ঈদৃশ ক্রূর কর্ম্ম করিলেও তোমাদের উভয়ের একটি লোমও নষ্ট হয় নাই; সুতরাং আর কিছু অনিষ্ট ত হয়ই নাই; অতএব এইরূপ অশ্বিনীকুমারের স্তুতিতেই মন্ত্রদুইটিরও বিনিয়োগ বুঝা যাইতেছে। ব্যবহারাভিজ্ঞ লোকেরা নিন্দাকেও স্তুতিরূপে গ্রহণ করিয়া থাকেন; আবার প্রশংসা-বিশেষকেও সময়ে সময়ে নিন্দাত্মক বলিয়া মনে করেন। দধ্যঙ্-নামক আথর্ব্বণ ঋষি অশ্বমস্তক দ্বারা তোমাদিগকে যে, গোপনীয় আত্মজ্ঞানরূপ মধু সম্পূর্ণরূপে বলিয়াছেন, [ তাহা আমি প্রকাশ করিয়া দিব ]। শ্রুতির 'হ' পদটি অর্থহীন 'নিপাত' শব্দ; 'ঈম্' পদটিও অর্থহীন নিপাত শব্দ ॥ ১৩৬ ॥ ১৬ ॥

ইদং বৈ তন্মধু দধ্যঙ্‌ঙাথর্ব্বণোঽশ্বিভ্যামুবাচ। তদেতদৃষিঃ পশ্যন্নবোচৎ। আথর্ব্বণায়াশ্বিনা দধীচেঽশ্ব্যং শিরঃ প্রত্যৈরয়তম্। স বাং মধু প্রবোচদৃতায়ন্ ত্বাষ্ট্রং যদ্দস্রাবপি কক্ষ্যং বামিতি ॥১৩৭॥ ১৭॥

**সরলার্থঃ।**—[ অস্মিন্নর্থে পুনরপি মন্ত্রান্তরমুচ্যতে—"ইদং বৈ" ইত্যাদি ]। দধ্যঙ্ আথর্ব্বণঃ [ তন্নামা ঋষিঃ ] ইদং মধু [ আত্মজ্ঞানং ] অশ্বিভ্যাম্ উবাচ। ঋষিঃ ( মন্ত্রঃ ) তৎ এতৎ ( অশ্বিনীকুমারকৃতং কর্ম্ম ) পশ্যন্ ( উপলভমানঃ সন্ ) অবোচৎ ( অশ্বিনীকুমারৌ উক্তবান্ )—হে অশ্বিনৌ, [ যুবাং ] আথর্ব্বণায় (অথর্ব্ববেদবিদে) দধীচে ( তন্নাম্নে ঋষয়ে ) অশ্ব্যং ( অশ্বসম্বন্ধি ) শিরঃ ( মস্তকং ) প্রত্যৈরয়তং ( সংযোজিতবন্তৌ )। দস্রৌ ( হে ক্রূরকর্ম্মাণৌ অশ্বিনৌ ), সঃ (অশ্বশিরঃসম্পন্নঃ দধ্যঙ্ঋষিঃ ) ঋতায়ন্ ( প্রতিশ্রুতং পালয়ন্ ) বাং (যুবাভ্যাং) কক্ষ্যং (গোপনীয়ম্—অবচনীয়ম্ অপি ) ত্বাষ্ট্রং ( আদিত্যসম্বন্ধি প্রবর্গ্যকর্ম্মাঙ্গভূতং ) মধু প্রবোচৎ ( উক্তবান্ ) ইতি॥ ১৩৭॥ ১৭॥

**মূলানুবাদ ঃ**—দধ্যঙ্ আথর্ব্বণ ঋষি এই মধুবিদ্যা অশ্বিনী-কুমারদ্বয়কে বলিয়াছিলেন। স্বয়ং মন্ত্ররূপী ঋষি অশ্বিনীকুমারের তথাবিধ নৃশংস কর্ম্ম দর্শন করিয়া বলিয়াছিলেন—হে অশ্বিনীকুমারদ্বয়, তোমরা আথর্ব্বণ দধ্যঙ্ ঋষির জন্য অশ্বশির সংযোজিত করিয়া দিয়াছ; হে দস্র ( অশ্বিনীকুমারদ্বয় ), তিনি স্বীয় অঙ্গীকার প্রতিপালনের জন্য, তোমরা অযোগ্য হইলেও তোমাদিগকে গোপনীয় আদিত্যসম্বন্ধী মধু-বিদ্যা উপদেশ দিয়াছেন। [ইহা আমি প্রকাশ করিয়া দিব ]॥ ১৩৭॥ ১৭॥

**শাঙ্করভাষ্যম্।**—ইদং বৈ তন্মধু ইত্যাদি পূর্ব্ববৎ মন্ত্রান্তরপ্রদর্শনার্থম্। তথা অন্যো মন্ত্রস্তামেবাখ্যায়িকামনুসরতি স্ম। আথর্ব্বণঃ দধ্যঙ্ নাম—আথর্ব্বণোঽন্যোঽবিদ্যতে—ইত্যতো বিশিনষ্টি—দধ্যঙ্নাম আথর্ব্বণঃ; তস্মৈ দধীচে আথর্ব্ব-ণায়—; হে অশ্বিনাবিতি মন্ত্রদৃশো বচনম্। ১

অশ্ব্যম্ অশ্বস্য স্বভূতং শিরঃ, ব্রাহ্মণস্য শিরসি ছিন্নে অশ্বস্য শিরশ্ছিত্বা—ঈদৃশ-মতিক্রূরং কর্ম্ম কৃত্বা অশ্ব্যং শিরো ব্রাহ্মণং প্রতি ঐরয়তং গমিতবন্তৌ যুবাম্। স চ আথর্ব্বণো বাং যুবাভ্যাং তন্মধু প্রবোচৎ, যৎ পূর্ব্বং প্রতিজ্ঞাতং—বক্ষ্যামীতি।

স কিমর্থমেবং জীবিতসন্দেহমারুহ্য প্রবোচদিত্যুচ্যতে—ঋতায়ন্—যৎ পূর্ব্বং প্রতিজ্ঞাতং সত্যং, তৎ পরিপালয়িতুমিচ্ছন্; জীবিতাদপি হি সত্যধর্ম্মপরিপালনা গুরুতরেত্যেতস্য লিঙ্গমেতৎ। ২

কিং তন্মধু প্রবোচদিত্যুচ্যতে—ত্বাষ্ট্রম্; ত্বষ্টা আদিত্যঃ, তস্য সম্বন্ধি—যজ্ঞস্য শিরশ্ছিন্নং ত্বষ্টাঽভবৎ; তৎপ্রতিসন্ধানার্থং প্রবর্গ্যং কর্ম্ম। তত্র প্রবর্গ্যকর্ম্মাঙ্গভূতং যদ্বিজ্ঞানং, তৎ ত্বাষ্ট্রং মধু—যজ্ঞস্য শিরশ্ছেদন-প্রতিসন্ধানাদিবিষয়ং দর্শনম্, তৎ ত্বাষ্ট্রং যন্মধু; হে দস্রৌ দস্রাবিতি পরবলানাম্ উপক্ষপয়িতারৌ শত্রূণাং বা হিংসিতারৌ। অপি চ, ন কেবলং ত্বাষ্ট্রমেব মধু কর্ম্মসম্বন্ধি যুবাভ্যামবোচৎ; অপি চ কক্ষ্যং গোপ্যং রহস্যং পরমাত্মসম্বন্ধি যদ্বিজ্ঞানং মধু-ব্রাহ্মণেনোক্তম্ অধ্যায়দ্বয়-প্রকাশিতম্, তচ্চ বাং যুবাভ্যাং প্রবোচদিত্যনুবর্ত্ততে॥ ১৩৭॥ ১৭॥

**টীকা।**—সমানার্থত্বে কিমিতি পুনরুচ্যতে, তত্রাহ—মন্ত্রান্তরেতি। তুল্যার্থস্য ব্রাহ্মণস্য তাৎপর্য্যমাহ—তথেতি। বিশেষণকৃত্যং দর্শয়ন্ ব্যাকরোতি—দধ্যঙ্নামেতি। প্রথমমশ্ব্যমিত্যাদি-পদার্থবচনমশ্বস্যেত্যাদৌ ছিত্ত্বেত্যস্য কর্ম্মোক্তিঃ অশ্ব্যং শির ইত্যত্র স্বস্বার্থমুক্তমিতি বিভাগঃ। প্রেক্ষাপূর্ব্বকারিণামীদৃশী প্রবৃত্তিরযুক্তেতি শঙ্কিত্বা সমাধত্তে—স কিমর্থমিতি। ঋতায়ন্নিত্যত্রার্থ-সিদ্ধমর্থং কথয়তি—জীবিতাদপীতি। ১—২

"যজ্ঞস্য শিরোঽচ্ছিদ্যত, তে দেবা অশ্বিনাবব্রুবন্ ভিষজৌ বৈ স্থ ইদং যজ্ঞস্য শিরঃ প্রতিধত্তম্" ইত্যাদিশ্রুত্যন্তরমাশ্রিত্যাহ—যজ্ঞস্যেত্যাদিনা। প্রবর্গ্যকর্ম্মণ্যেবং প্রবৃত্তেঽপি প্রকৃতে বিজ্ঞানে কিমায়াতং, তদাহ—তত্রেতি। উক্তমেব সংগৃহ্ণাতি—যজ্ঞস্যেতি। যদ্যথোক্তং দর্শনং, তত্ত্বাষ্ট্রং মধু, যচ্চ তন্মধু তৎপ্রবোচদিতি সম্বন্ধঃ। অধ্যায়দ্বয়প্রকাশিতং তৃতীয়চতুর্থাভ্যামধ্যায়াভ্যাং প্রকটিতমিতি যাবৎ। ১৩৭। ১৭।

**ভাষ্যানুবাদ।**—পূর্ব্বের ন্যায় আরও একটি মন্ত্র-প্রদর্শনার্থ 'ইদং বৈ তৎ মধু' ইত্যাদি বাক্য উপদিষ্ট হইতেছে। পূর্ব্বের ন্যায় অপর একটি মন্ত্রও পূর্ব্বকথিত আখ্যায়িকারই অনুসরণ করিতেছে। অথর্ব্ববেদজ্ঞ আরও ঋষি আছেন; এইজন্য আথর্ব্বণ ঋষিকে দধ্যঙ্ নামে বিশেষিত করা হইয়াছে। হে অশ্বিনৌ, এই সম্বোধনটি মন্ত্রদ্রষ্টার উক্তি। ১

'অশ্ব্য' অর্থ—অশ্বের নিজস্ব অর্থাৎ অশ্বসম্বন্ধী মস্তক; হে অশ্বিনীকুমারদ্বয়, তোমরা উভয়ে যে, সেই ব্রাহ্মণের শিরশ্ছেদনের পর অশ্বের শির ছেদন করিয়া—এবংবিধ অতিশয় নৃশংসকর্ম্ম করিয়া সেই দধ্যঙ্ ঋষিকে অশ্বশিরে সংযোজিত করিয়াছ; এবং তিনিও যে, তোমাদিগকে সেই পূর্ব্বপ্রতিজ্ঞাত মধুবিদ্যা বলিয়াছেন। তিনি যে, এইরূপ জীবনসংশয় দশায় উপস্থিত হইয়াও ঐ বিদ্যা বলিয়াছেন, তাহার কারণ কি? কারণ বলা হইতেছে—'ঋতায়ন্' অর্থাৎ পূর্ব্বে যে, উপদেশ

দিবার জন্য প্রতিজ্ঞাপূর্ব্বক সত্য করিয়াছিলেন, সেই অঙ্গীকৃত সত্য পরিপালনের জন্য [ বলিয়াছিলেন ]। সত্যরক্ষা করা যে, জীবনাপেক্ষাও অধিক গুরুতর, এই ঘটনায় তাহাই সূচিত হইল। ২

তিনি কোন্ মধুর কথা বলিয়াছিলেন, তাহা বলিতেছেন—'ত্বাষ্ট্রম্' ইতি, ত্বষ্টা অর্থ আদিত্য; তৎসম্পর্কিত কর্ম্ম—ত্বাষ্ট্র। কোন এক সময় ত্বষ্টা আদিত্য যজ্ঞমূর্ত্তির শিরশ্ছেদন করিয়াছিলেন, তাহার সেই ছিন্ন শির সংযোজনের জন্য 'প্রবর্গ্য' নামক কর্ম্মের সৃষ্টি হয়; সেই প্রবর্গ্যকর্ম্মের অঙ্গস্বরূপ যে বিজ্ঞান, তাহারই নাম ত্বাষ্ট্র মধু;—যজ্ঞমূর্ত্তির ছিন্ন শির সংযোজনাদি-বিষয়ক বিজ্ঞানাত্মক যে ত্বাষ্ট্র মধু, [ তিনি তাহা বলিয়াছিলেন ]। হে দস্রদ্বয় অর্থাৎ রিপুবলক্ষয়-কারিন্—শত্রুসংহারকদ্বয়, তোমাদিগকে যে, তিনি কেবল ত্বাষ্ট্র মধুই বলিয়াছেন, তাহা নহে, পরন্তু অতীত দুই অধ্যায়ে ব্রাহ্মণদ্বারা পরমাত্মসম্বন্ধী যে গোপনীয় রহস্যাত্মক মধুবিজ্ঞান উক্ত হইয়াছে, তাহাও তিনি তোমাদের দুইজনকে বলিয়া-ছেন। এখানে 'প্রবোচৎ' ক্রিয়াপদটি না থাকিলেও পূর্ব্ববাক্য হইতে আনীত হইয়াছে ॥ ১৩৭ ॥ ১৭ ॥

ইদং বৈ তন্মধু দধ্যঙ্ঙাথর্ব্বণোঽশ্বিভ্যামুবাচ। তদেতদৃষিঃ পশ্যন্নবোচৎ—পুরশ্চক্রে দ্বিপদঃ পুরশ্চক্রে চতুষ্পদঃ। পুরঃ স পক্ষী ভূত্বা পুরঃ পুরুষ আবিশদিতি। স বা অয়ং পুরুষঃ সর্ব্বাসু পূর্ষু পুরি শয়ো নৈনেন কিঞ্চনানাবৃতং নৈনেন কিঞ্চনা-সংবৃতম্ ॥ ১৩৮ ॥ ১৮ ॥

**সরলার্থঃ**।—[ পুনরপি প্রপঞ্চার্থং মন্ত্রান্তরমুচ্যতে—'ইদং বৈ তন্মধু' ইত্যাদি ]। আথর্ব্বণঃ দধ্যঙ্ ( তন্নামক ঋষিঃ ) ইদং বৈ মধু অশ্বিভ্যাম্ উবাচ; ঋষিঃ ( মন্ত্রঃ ) তৎ এতৎ ( কর্ম্ম ) পশ্যন্ অবোচৎ—সঃ ( পরমেশ্বরঃ ) দ্বিপদঃ ( পদদ্বয়যুক্তাঃ ) পুরঃ ( পুরাণি শরীরাণি ) চক্রে, চতুষ্পদঃ ( পদচতুষ্টয়যুক্তাঃ ) পুরঃ (পুরাণি ) চক্রে; সঃ পুরুষঃ ( পরমেশ্বরঃ ) পুরঃ ( প্রথমং ) পক্ষী ( লিঙ্গ-শরীরং ) ভূত্বা পুরঃ ( নানাশরীরাণি ) আবিশৎ ( প্রবিবেশ ) ইতি। সঃ বৈ অয়ং ( পরমেশ্বরঃ ) সর্ব্বাসু পূর্ষু ( শরীরেষু ) পুরিশয়ঃ ( হৃদয়পুণ্ডরীকে পুরে শয়ানঃ—অভিব্যক্তঃ সন্ ) [ পুরুষ উচ্যতে ]। এনেন ( এতেন পুরুষেণ ) অনাবৃতং ( অনাচ্ছাদিতং ) কিঞ্চন ( কিঞ্চিদপি ) ন; এনেন অসংবৃতং ( অন্তরননুপ্রবিষ্টম্ ) কিঞ্চন ন, [ অন্তর্বহিশ্চ সর্ব্বমনেন সম্বদ্ধমিত্যাশয়ঃ ] ॥ ১৩৮ ॥ ১৮ ॥

**মূলানুবাদ।**—অথর্ব্ববেদজ্ঞ দধ্যঙ্ঋষি অশ্বিনীকুমারকে সেই মধুবিদ্যা বলিয়াছিলেন; মন্ত্ররূপী ঋষি তাহা দর্শন করিয়া বলিয়াছিলেন।—সেই পুরুষ (পরমেশ্বর) প্রথমে দ্বিপদযুক্ত শরীরসমূহ নির্ম্মাণ করিয়াছিলেন; এবং চতুষ্পদযুক্ত শরীরসমূহ রচনা করিয়াছিলেন; তিনিই আবার পক্ষী—লিঙ্গশরীরাত্মক হইয়া সমস্ত শরীরে প্রবেশ করিয়াছিলেন। এই সেই পরমেশ্বর যেহেতু সমস্ত শরীরে এবং সমস্ত পুরে—হৃদয়পুণ্ডরীকমধ্যে অবস্থান করেন; সেই হেতু 'পুরুষ' নামে (অভিহিত) হন; কোন বস্তুই ইহা দ্বারা অনাচ্ছাদিত (অব্যাপ্ত) নাই; কোন বস্তুই ইহা দ্বারা অসংবৃত—অভ্যন্তরে অপ্রবিষ্ট নাই, অর্থাৎ জগতে এমন কোনও পদার্থ নাই, যাহা ভিতরে ও বাহিরে ইহা দ্বারা পরিব্যাপ্ত নয়॥ ১৩৮॥ ১৮॥

**শাঙ্করভাষ্যম্।**—ইদং বৈ তৎ মধ্বিতি পূর্ব্ববৎ। উক্তৌ দ্বৌ মন্ত্রৌ প্রবর্গ্যসম্বন্ধ্যাখ্যায়িকোপসংহর্ত্তারৌ; দ্বয়োঃ প্রবর্গ্যকর্ম্মার্থয়োরধ্যায়য়োরর্থ আখ্যায়িকাভূতাভ্যাং মন্ত্রাভ্যাং প্রকাশিতঃ; ব্রহ্মবিদ্যার্থয়োস্ত্বধ্যায়য়োরর্থ উত্তরাভ্যামৃগ্‌ভ্যাং প্রকাশয়িতব্যঃ—ইত্যতঃ প্রবর্ত্ততে। যৎ কক্ষ্যং চ মধু উক্তবান্ আথর্ব্বণো যুবাভ্যামিত্যুক্তম্; কিং পুনস্তন্মধু ইত্যুচ্যতে—।

পুরশ্চক্রে—পুরঃ পুরাণি শরীরাণি—যত ইয়মব্যাকৃত-ব্যাকরণপ্রক্রিয়া—স পরমেশ্বরঃ, নামরূপে অব্যাকৃতে ব্যাকুর্ব্বাণঃ প্রথমং ভূরাদীন্ লোকান্ সৃষ্ট্বা চক্রে কৃতবান্—দ্বিপদঃ দ্বিপাদুপলক্ষিতানি মনুষ্যশরীরাণি পক্ষিশরীরাণি; তথা পুরঃ শরীরাণি চক্রে চতুষ্পদঃ চতুষ্পাদুপলক্ষিতানি পশুশরীরাণি; পুরঃ পুরস্তাৎ, স ঈশ্বরঃ পক্ষী লিঙ্গশরীরং ভূত্বা পুরঃ শরীরাণি পুরুষ আবিশদিত্যস্যার্থমাচষ্টে শ্রুতিঃ—স বা অয়ং পুরুষঃ সর্ব্বাসু পূর্ষু সর্ব্বশরীরেষু, পুরিশয়ঃ পুরি শেত ইতি পুরিশয়ঃ সন্ পুরুষ ইত্যুচ্যতে। ন এনেনানেন কিঞ্চন কিঞ্চিদপি অনাবৃতম্ অনাচ্ছাদিতম্, তথা ন এনেন কিঞ্চন অসংবৃতম্—অন্তরননুপ্রবেশিতম্; বাহ্যভূতেনান্তর্ভূতেন চ ন অনাবৃতম্ এবং স এব নামরূপাত্মনা অন্তর্বহির্ভাবেন কার্য্যকরণরূপেণ ব্যবস্থিতঃ। 'পুরশ্চক্রে' ইত্যাদি মন্ত্রঃ সঙ্ক্ষেপতঃ আত্মৈকত্বমাচষ্ট ইত্যর্থঃ॥ ১৩৮॥ ১৮॥

**টীকা।**—উক্তমন্ত্রাভ্যাং বক্ষ্যমাণমন্ত্রয়োরপুনরুক্তত্বার্থবত্বং বক্তুং বৃত্তং কীর্ত্তয়তি—উক্তাবিতি। আখ্যায়িকাবিশেষণপ্রাপ্তং সঙ্কোচং পরিহরতি—দ্বয়োরিতি। উত্তরমন্ত্রদ্বয়প্রবৃত্তিং প্রতিজানীতে—ব্রহ্মেতি। সম্প্রত্যবান্তরসঙ্গতিমাহ—যৎ কক্ষ্যং চেতি। হিরণ্যগর্ভকর্তৃকং শরীরনির্ম্মাণমত্র নোচ্যতে, কিন্তু প্রকরণবলাদীশ্বরকর্তৃকমিত্যাহ—যত ইতি। শরীরসৃষ্ট্যপেক্ষয়া লোকসৃষ্টি-

প্রাণময়ঃ, পুরুষাদেহমস্তৈনময়ঃ প্রবেশাৎ পূর্ব্বমিতি যাবৎ। স হি সর্ব্বেষু শরীরেষু বর্ত্তমানঃ পুরি শেত ইতি ব্যুৎপত্ত্যা পুরিশয়ঃ সন্ পুরুষো ভবতীত্যুক্তম্। প্রকারান্তরেণ পুরুষত্বং ব্যুৎপাদয়তি —নেত্যাদিনা। বাক্যশক্তৈকার্থত্বমাশঙ্ক্য সর্ব্বং জগদোতপ্রোতত্বেনান্তর্ব্যাপ্তনিত্যর্থবিশেষণাভি- ত্যাহ—বাহ্যভূতেনেতি। পূর্ব্বে সত্যাত্মনঃ 'দিব্যো হ্যমূর্ত্তঃ' ইত্যাদিশ্রুতিষান্ত্রিতা বলিষ্ঠমাহ— এবমিতি। মন্ত্রব্রাহ্মণয়োরর্থ বৈষম্যমাশঙ্ক্যাহ—পুর ইতি। ১৮। ১৮।

ভাষ্যানুবাদ।— "ইদং বৈ তৎ মধু" ইত্যাদির ব্যাখ্যা পূর্ব্ববৎ। পূর্ব্বোক্ত মন্ত্র দুইটি প্রবর্গ্য কর্ম্ম সম্পর্কিত আধ্যাত্মিকার উপসংহারাত্মক; অর্থাৎ প্রথম দুই অধ্যায়ে আধ্যাত্মিকারূপে বিস্তৃত উক্ত মন্ত্রদ্বয়ে প্রবর্গ্যকর্ম্মাঙ্গভূত বিষয় প্রকাশিত হইয়াছে, এখন ব্রহ্মবিদ্যা-প্রকাশক অধ্যায়দ্বয়ের প্রতিপাদ্য বিষয় পরবর্ত্তী দুইটি মন্ত্রে প্রকাশ করিতে হইবে; এইজন্য তাহার উপন্যাস করা হইতেছে।

ইতঃপূর্ব্বে কথিত হইয়াছে যে, আথর্ব্বণ ঋষি তোমাদিগকে গোপনীয় মধুবিদ্যা বলিয়াছেন; সেই মধুই বা কিপ্রকার, এখন তাহা বলা হইতেছে—

"পুরশ্চক্রে" ইত্যাদি। এখানে 'পুরঃ' (পুর্) অর্থ শরীরসমূহ। যাহা হইতে এই অনভিব্যক্ত জগতের অভিব্যক্তি-ক্রম সম্পাদিত হইয়াছে, সেই পরমেশ্বর অব্যাকৃত জগৎকে ব্যাকৃত বা প্রকটিত করিতে প্রবৃত্ত হইয়া প্রথমে ভূপ্রভৃতি লোকসমূহ সৃষ্টি করিয়া, দ্বিপদসমূহকে—দুইপদযুক্ত মনুষ্য ও পক্ষিশরীরসমূহ এবং চতুষ্পদ—পশুশরীরসমূহ নির্ম্মাণ করিয়াছিলেন। সেই পরমেশ্বরই পক্ষী হইয়া—লিঙ্গশরীররূপ (১) ধারণ করিয়া পুরুষরূপে (জীবরূপে) স্থূলশরীরসমূহে প্রবেশ করিলেন। এখন 'পুরুষ আবিশৎ' কথার অর্থ শ্রুতি নিজেই প্রকাশ করিয়া বলিতেছেন—সেই এই আত্মা সমস্ত পুরে অর্থাৎ সমস্ত দেহে হৃদয়মধ্যে অবস্থান করেন বলিয়া 'পুরুষ' শব্দে অভিহিত হইয়া থাকেন। ইঁহা দ্বারা অনাবৃত— অনাচ্ছাদিত কোন বস্তু নাই, এবং ইঁহা দ্বারা অসংবৃত অর্থাৎ তিনি যাহার অভ্যন্তরে প্রবিষ্ট না আছেন, এরূপ কোনও বস্তু নাই; ফলকথা, বাহিরে ও অন্তরে ইঁহার দ্বারা পরিব্যাপ্ত নয়, এরূপ কোনও বস্তু জগতে নাই। বুঝিতে হইবে যে, সেই পরমেশ্বরই নামরূপাত্মক কার্য্যকরণরূপে (দেহেন্দ্রিয়াদিরূপে) অন্তরে ও

---

(১) তাৎপর্য্য—বেদান্তমতে শরীর তিন প্রকার—(১) স্থূল, (২) সূক্ষ্ম ও (৩) কারণ শরীর। তন্মধ্যে মাতাপিতৃজাত শরীর স্থূল শরীর; পঞ্চপ্রাণ, মন, বুদ্ধি, পঞ্চ কর্ম্মেন্দ্রিয় ও পঞ্চ জ্ঞানেন্দ্রিয়, এই সপ্তদশ অবয়বাত্মক শরীর সূক্ষ্ম শরীর; সূক্ষ্ম শরীরের অপর নাম—লিঙ্গ শরীর; লিঙ্গ শরীরই জীবের সাক্ষাৎ ভোগসাধন। আর জীবোপাধি অবিদ্যার নাম— কারণশরীর।

বাহিরে বিশেষভাবে অবস্থিত আছেন। "পুরশ্চক্রে" ইত্যাদি মন্ত্রটি সংক্ষেপতঃ আত্মার একত্ব বা অদ্বৈতভাবই প্রতিপাদন করিতেছে॥ ১৩৮॥ ১৮॥

ইদং বৈ তন্মধু দধ্যঙ্ঙাথর্ব্বণোঽশ্বিভ্যামুবাচ। তদেতদৃষিঃ পশ্যন্নবোচৎ। রূপꣳ রূপং প্রতিরূপো বভূব তদস্য রূপং প্রতিচক্ষণায়। ইন্দ্রো মায়াভিঃ পুরুরূপ ঈয়তে, যুক্তা হ্যস্য হরয়ঃ শতা দশেতি। অয়ং বৈ হরয়োঽয়ং বৈ দশ চ সহস্রাণি বহূনি চানন্তানি চ, তদেতদ্ ব্রহ্মাপূর্ব্বমনপরমনন্তরমবাহ্যময়মাত্মা ব্রহ্ম সর্ব্বানুভূরিত্যনুশাসনম্॥ ১৩৯॥ ১৯॥

ইতি দ্বিতীয়েঽধ্যায়ে পঞ্চমং ব্রাহ্মণম্॥ ২॥ ৫॥

**সরলার্থঃ।**—দধ্যঙ্ আথর্ব্বণঃ বৈ ইদং মধু অশ্বিভ্যামুবাচ। ঋষিঃ (মন্ত্রঃ) তৎ এতৎ (কর্ম্ম) পশ্যন্ অবোচৎ,—[সঃ পরমেশ্বরঃ] রূপং রূপং (প্রতিবস্তু) [অভিব্যাপ্য] প্রতিরূপঃ (তত্তদ্বস্তনুরূপঃ) বভূব। [কিমর্থং পুনঃ তস্য প্রতিরূপভবনম্? ইত্যাহ—] অস্য (পরমেশ্বরস্য) তৎ (ঔপাধিকং রূপং) প্রতিচক্ষণায় (লোকে প্রখ্যাপয়িতুং—প্রকটয়িতুমিত্যর্থঃ)। ইন্দ্রঃ (পরমেশ্বরঃ, 'ইদিপরমৈশ্বর্য্যে' ইত্যস্য রূপম্), মায়াভিঃ (নামরূপকৃত-মিথ্যাভিমানৈঃ, স্বগতশক্তিভির্ব্বা) পুরুরূপঃ (বহুরূপঃ) ঈয়তে (গম্যতে—প্রতীয়তে ইতি যাবৎ; নতু পরমার্থতঃ বহুরূপত্বমস্যেতি ভাবঃ)। অস্য (জীবরূপাবস্থিতস্য পরমেশ্বরস্য) শতা (শতানি) দশ চ হরয়ঃ বিষয়াহরণ-সাধনানি ইন্দ্রিয়াণি) যুক্তাঃ (নিয়তসম্বদ্ধাঃ) [সন্তি] ইতি। [অত্র বিষয়ভেদাৎ, ব্যক্তিভেদাদ্বা ইন্দ্রিয়াণাং দশশতত্বং বোধ্যম্]। [পরমেশ্বরাৎ হরীণাং ভেদমাশঙ্ক্য তন্নিবৃত্ত্যর্থমাহ—'অয়ম্' ইত্যাদি।] অয়ং (পরমেশ্বরঃ) বৈ (এব) হরয়ঃ (ইন্দ্রিয়াণি), অয়ং বৈ দশ, সহস্রাণি চ, বহূনি অনন্তানি চ; [কিং বহুনা] তৎ এতৎ ব্রহ্ম অপূর্ব্বং (পূর্ব্বং কারণং যস্য নাস্তি, তৎ তথাবিধম্), অনপরং (নাস্তি অপরং উদ্ভিন্নং কিঞ্চিৎ যস্য, তৎ তথাবিধম্), অনন্তরং (অভ্যন্তর-রহিতম্), অবাহ্যং (বহির্ভাবশূন্যম্, সর্ব্বতঃ সর্ব্বাত্মকমিত্যর্থঃ); তচ্চ ব্রহ্ম অয়ং আত্মা (জীবরূপঃ) সর্ব্বানুভূঃ (সর্ব্বং বস্তু অনুভবতীতি সর্ব্বানুভূঃ সর্ব্বাত্মকমিত্যর্থঃ) ইতি অনুশাসনং (বেদান্তানামুপদেশ ইত্যর্থঃ)॥ ১৩৯॥ ১৯॥

[ইতি দ্বিতীয়াধ্যায়ে পঞ্চমব্রাহ্মণব্যাখ্যা॥ ২॥ ৫॥]

**মূলানুবাদ।**—পুনশ্চ সেই কথাই বলিতেছেন—দধ্যঙ্ আথর্ব্বণ ঋষি এই মধুবিদ্যা অশ্বিনীকুমারকে বলিয়াছিলেন। মন্ত্ররূপী ঋষি ইহা দর্শন করিয়া বলিলেন—পরমেশ্বর প্রত্যেক বস্তুর অনুরূপ হইয়াছিলেন; জগতে আপনার রূপপ্রকাশনার্থ তাঁহার সেই সমস্ত রূপ প্রকটিত হইয়াছিল। ইন্দ্র (পরমেশ্বর) মায়া দ্বারা অর্থাৎ মায়াময় নামরূপ-জনিত অভিমান দ্বারা, অথবা বহুবিধ মায়াশক্তি-প্রভাবে বহুরূপে প্রতিভাত হইয়া থাকেন। শত ও দশসংখ্যক অর্থাৎ ব্যক্তিভেদে বহুসংখ্যক ইন্দ্রিয়সমূহও ইহাতে সংযুক্ত রহিয়াছে। [শ্রুতি নিজেই এ কথার অর্থ বলিতেছেন—] এই পরমেশ্বরই হরি অর্থাৎ ইন্দ্রিয় এবং তিনিই দশ, সহস্র, বহু ও অনন্ত। এই ব্রহ্মের পূর্ব্ব (কারণ) নাই, অপর বা ভিন্ন পদার্থও নাই, অন্তর নাই, এবং বাহিরও নাই; এই ব্রহ্মই সর্ব্বানুভবিতা আত্মা॥ ১৩৯॥ ১৯॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে পঞ্চম ব্রাহ্মণ॥ ২॥ ৫॥

**শাঙ্করভাষ্যম্।**—ইদং বৈ তন্মধ্বিত্যাদি পূর্ব্ববৎ। রূপং রূপং প্রতিরূপো বভূব,—রূপং রূপং প্রতি প্রতিরূপো রূপান্তরং বভূবেত্যর্থঃ, প্রতিরূপোঽনুরূপো বা; যাদৃক্‌সংস্থানৌ মাতাপিতরৌ তৎসংস্থানস্তদনুরূপ এব পুত্রো জায়তে; ন হি চতুষ্পদো দ্বিপাদ্ জায়তে, দ্বিপদো বা চতুষ্পাৎ। স এব হি পরমেশ্বরো নামরূপে ব্যাকুর্ব্বাণো রূপং রূপং প্রতিরূপো বভূব। কিমর্থং পুনঃ প্রতিরূপমাগমনং তস্যেত্যুচ্যতে। তদস্যাত্মনো রূপং প্রতিচক্ষণায় প্রতিখ্যাপনায়; যদি হি নামরূপে ন ব্যাক্রিয়েতে, তদা অস্যাত্মনো নিরুপাধিকং রূপং প্রজ্ঞানঘনাখ্যং ন প্রতিখ্যায়েত; যদা পুনঃ কার্য্যকরণাত্মনা নাম-রূপে ব্যাকৃতে ভবতঃ, তদাস্য রূপং প্রতিখ্যায়েত। ১

ইন্দ্রঃ পরমেশ্বরঃ মায়াভিঃ প্রজ্ঞাভিঃ, নামরূপভূতকৃত-মিথ্যাভিমানৈর্ব্বা, ন তু পরমার্থতঃ, পুরুরূপ বহুরূপ ঈয়তে গম্যতে—একরূপ এব প্রজ্ঞানঘনঃ সন্ অবিদ্যাপ্রজ্ঞাভিঃ। কস্মাৎ পুনঃ কারণাৎ? যুক্তা রথ ইব বাজিনঃ স্ববিষয়প্রকাশনায়, হি যস্মাদস্য হরয়ো হরণাদিন্দ্রিয়াণি, শতা শতানি, দশ চ, প্রাণিভেদবাহুল্যাৎ শতানি দশ চ ভবন্তি। তস্মাদিন্দ্রিয়বিষয়বাহুল্যাৎ তৎপ্রকাশনায়ৈব চ যুক্তানি তানি, নাত্মপ্রকাশনায়, "পরাঞ্চি খানি ব্যতৃণৎ স্বয়ম্ভূঃ" ইতি হি কাঠকে। তস্মাত্তৈরেব বিষয়স্বরূপৈরীয়তে, ন প্রজ্ঞানঘনৈকরসেন স্বরূপেণ। ২

এবং তর্হি অয়ম্ অস্তঃ পরমেশ্বরঃ, অন্যে হরয় ইত্যেবং প্রাপ্তে উচ্যতে—অয়ং বৈ হরয়ঃ, অয়ং বৈ দশ চ সহস্রাণি বহূনি চানন্তানি চ, প্রাণিভেদস্যানন্ত্যাৎ। কিং বহুনা, তদেতদ্ ব্রহ্ম—য আত্মা, অপূর্ব্বং—নাস্য কারণং পূর্ব্বং বিদ্যত ইতি অপূর্ব্বম্; নাস্যাপরং কার্য্যং বিদ্যত ইত্যনপরম্; নাস্য জাত্যন্তরমন্তরালে বিদ্যত ইত্যনন্তরম্; তথা বহিরস্য ন বিদ্যতে ইত্যবাহ্যম্। কিং পুনস্তৎ নিরন্তরং ব্রহ্ম? অয়মাত্মা; কোঽসৌ? যঃ প্রত্যগাত্মা দ্রষ্টা শ্রোতা মন্তা বোদ্ধা বিজ্ঞাতা সর্ব্বানুভূঃ—সর্ব্বাত্মনা সর্ব্বমনুভবতীতি সর্ব্বানুভূরিতি, এতদনুশাসনং সর্ব্ববেদান্তোপদেশঃ, এষ সর্ব্ববেদান্তানামুপসংহৃতোঽর্থঃ; এতদমৃতমভয়ম্। পরিসমাপ্তশ্চ শাস্ত্রার্থঃ॥ ১৩৯॥ ১৯॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে পঞ্চম-ব্রাহ্মণভাষ্যম্॥ ২॥ ৫॥

**টীকা।**—প্রাচীনমেব ব্রাহ্মণমনূদ্য মন্ত্রান্তরমবতারয়তি—ইদমিতি। প্রতি-শব্দস্তন্ত্রেণোচ্চরিতঃ। রূপং রূপমুপাধিভেদং প্রতি প্রতিরূপো রূপান্তরং প্রতিবিম্বং বভূবেত্যেতৎ—প্রতিরূপো বভূবেত্যত্র বিবক্ষিতমিতি যোজনা। অনুরূপো বেত্যুক্তং বিবৃণোতি—যাদৃগিত্যাদিনা। উক্তমর্থমনুভবারূঢ়ং করোতি—ন হীতি। রূপান্তর-ভবনে কর্ত্রন্তরং বারয়তি—স এব হীতি। প্রতিখ্যাপনায় শাস্ত্রাচার্য্যাদিভেদেন তত্ত্বপ্রকাশনায়েত্যর্থঃ। তদেব ব্যতিরেকেণান্বয়েন চ স্ফুটয়তি—যদি হীত্যাদিনা। ১

মায়াভিঃ প্রজ্ঞাভিরিতি পরপক্ষমুক্ত্বা স্বপক্ষমাহ—মায়াভিরিতি। মিথ্যাধীহেতুভূতানাদ্যনির্ব্বাচ্য-দৃশ্যমানাজ্ঞানবশাদেষ বহুরূপো ভাতি। প্রকারভেদাৎ তু বহ্বীভিরিতি বাক্যার্থমাহ—একরূপ এবেতি। অবিদ্যাপ্রজ্ঞাভির্ব্বহুরূপো গম্যত ইতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। পরস্য বহুরূপত্বে নিমিত্তং প্রশ্নপূর্ব্বকং নিবেদয়তি—কস্মাদিত্যাদিনা। যথা রথে যুক্তা বাজিনো রথিনং স্বগোচরং দেশং প্রাপয়িতুং প্রবর্ত্তন্তে, তথাস্য প্রতীচো রথস্থানীয়ে শরীরে যুক্তা হরয়ঃ স্ববিষয়প্রকাশনায় যস্মাৎ প্রবর্ত্তন্তে, তস্মাদিন্দ্রিয়াণাং তদ্বিষয়াণাং চ বহুলত্বাত্তত্তদ্রূপৈরেব বহুরূপো ভাতীতি যোজনা। হরিশব্দস্যেন্দ্রিয়েষু প্রবৃত্তৌ নিমিত্তমাহ—হরণাদিতি। প্রতীচো বিষয়ান্ প্রতীতি শেষঃ। ইন্দ্রিয়বাহুল্যে হেতুমাহ—প্রাণীতি। ইন্দ্রিয়বিষয়বাহুল্যাৎ প্রত্যগাত্মা বহুরূপ ইতি শেষঃ। নন্বাত্মানং প্রকাশয়িতুমিন্দ্রিয়াণি প্রবৃত্তানি, ন তু রূপাদিকমেব, তৎ কথং তদ্বিষয়বশাদাত্মনোঽন্যথা প্রথেত্যাশঙ্ক্যাহ—তৎপ্রকাশনায়েতি। তস্মাদিন্দ্রিয়বিষয়বাহুল্যাদিত্যত্রোক্তমুপসংহরতি—তস্মাদিতি। যদ্বা যথোক্তশ্রুতিবশেন লব্ধমর্থমাহ—তস্মাদিতি। যস্মাদিন্দ্রিয়াণি পরাগ্বিষয়ে প্রবৃত্তানি, তস্মাত্তৈরিন্দ্রিয়ৈর্ব্বিষয়স্বরূপৈরেবায়ং প্রত্যগাত্মা গম্যতে, ন তু স্বাসাধারণেন রূপেণেত্যর্থঃ। ২

যুক্তা হীতি সম্বন্ধমাশ্রিত্য শঙ্কতে—এবং তর্হীতি। অয়মিত্যাদিবাক্যেন পরিহরতি—অয়মিতি। তত্তদিন্দ্রিয়াদিরূপেণাত্মন এবাবিদ্যয়া ভানাৎ সম্বন্ধস্য চ কল্পিতত্বান্নাদ্বৈতহানিরিত্যর্থঃ। ইন্দ্রিয়ানন্ত্যে হেতুমাহ—প্রাণিভেদস্যেতি। বাক্যার্থব্যাখ্যানার্থমিথং গতেন সন্দর্ভেণ

ভূমিকানারচয্য তৎপরং বাক্যমবতার্য্য ব্যাকরোতি—কিং বহুনেত্যাদিনা। ন কেবলমধ্যায়দ্বয়-স্যৈবার্থোঽত্র সঙ্ক্ষিপ্যোপসংহৃতঃ, কিন্তু সর্ব্ববেদান্তানামিত্যাহ—এষ ইতি। ত্বষ্ট্রোক্তচতুর্বিধপুরুষার্থ-রূপত্বমাহ—এতদিতি। বক্তব্যান্তরপরিশেষশঙ্কাং পরিহরতি—পরিসমাপ্তশ্চেতি॥ ১৯॥ ১৯॥

ইতি বৃহদারণ্যকোপনিষদ্ভাষ্যটীকায়াং দ্বিতীয়াধ্যায়ে পঞ্চমং ব্রাহ্মণম্॥ ২॥ ৫॥

**ভাষ্যানুবাদ।**—'ইদং বৈ তন্মধু' ইত্যাদির অর্থ পূর্ব্ববৎ। 'রূপং রূপং প্রতিরূপো বভূব' কথার অর্থ—পৃথক্ পৃথক্ প্রত্যেক বস্তুর অনুরূপ রূপসম্পন্ন হইয়াছিলেন। প্রতিরূপই বল, আর অনুরূপই বল, ফলকথা, পিতৃ-মাতার শরীরসংস্থান যেরূপ থাকে, তাহার সন্তানও ঠিক তদনুরূপই হইয়া থাকে; কারণ, চতুষ্পদ প্রাণী হইতে কখনও দ্বিপদের উৎপত্তি হয় না, কিংবা দ্বিপদ প্রাণী হইতেও চতুষ্পদের উৎপত্তি হয় না; এইরূপ সেই পরমেশ্বরও নাম ও রূপ প্রকটিত করিতে যাইয়া বিভিন্ন পদার্থের অনুরূপ হইয়াছিলেন। এখন তাঁহার ঐরূপ প্রতিরূপ প্রাপ্তির উদ্দেশ্য বলা হইতেছে—এই আত্মার স্বরূপ-খ্যাপন করাই ঐরূপ প্রতি-রূপপ্রাপ্তির উদ্দেশ্য; কারণ, জগতে যদি নাম ও রূপ প্রকাশিত না হইত, তাহা হইলে তদবস্থায় কখনই তাঁহার সর্ব্বোপাধিবিবর্জ্জিত শুদ্ধ বিজ্ঞানঘন রূপটি জগতে পরিজ্ঞাত হইত না। পরন্তু যখনই কার্য্য-করণভাবরূপে নাম ও রূপ প্রকটিত হয়, তখনই তাঁহার স্বরূপ লোকের জ্ঞানগোচর হইবার উপযুক্ত হয়। ১

ইন্দ্র—পরমেশ্বর মায়া দ্বারা—প্রকৃষ্ট জ্ঞান দ্বারা, অথবা নাম ও রূপাত্মক উপাধিজনিত মিথ্যা অভিমানরাশি দ্বারা পুরুরূপে অর্থাৎ বহুরূপে প্রতীত হন; বাস্তবিকপক্ষে কিন্তু তিনি প্রজ্ঞানঘনরূপ একমাত্র রূপ। তথাপি তাঁহার অবিদ্যা-প্রসূত বিবিধ ভেদ জ্ঞানবশে [নানাকারে প্রকাশ পাইয়া থাকেন মাত্র। এরূপ হইবার] কারণ কি? যেহেতু, রথে যেরূপ অশ্বসমূহ সংযো-জিত হয়, সেইরূপ নিজ নিজ বিষয়সমূহ প্রকাশ বা উপলব্ধিগোচর করিয়া দিবার জন্য শত ও দশ অর্থাৎ দশটি করিয়া শত শত হরি অর্থাৎ ইন্দ্রিয় এই আত্মার সহিত সম্মিলিত হইয়া আছে। এখানে প্রাণিগণের সংখ্যাগত বাহুল্য-নিবন্ধন দশ ইন্দ্রিয়ের এইরূপ বহুত্বোক্তি (শত সংখ্যা) বলা হইয়াছে। অতএব ইন্দ্রিয়গ্রাহ্য বিষয়ের বহুত্বনিবন্ধন সে সমুদয়কে প্রকাশ করিবার জন্যই ইন্দ্রিয়সমূহ সংযোজিত হইয়াছে, কিন্তু আত্মপ্রকাশনের উদ্দেশ্যে নহে; কারণ, কঠোপনিষদে আছে 'স্বয়ম্ভূ পরমেশ্বর ইন্দ্রিয়গণকে পরাক্ বা বাহ্যবস্তু দর্শনে নিযুক্ত বহির্মুখ করিয়া সৃষ্টি করিয়াছেন'; অতএব বুঝিতে হইবে যে, সেই সেই বাহ্য বিষয়ের আকারেই তিনি প্রতীত হইয়া থাকেন, কিন্তু স্বীয় প্রজ্ঞান ঘনরূপে নহে। ২

এপর্য্যন্ত যাহা বলা হইল, তাহাতে বুঝা যাইতে পারে যে, পরমেশ্বর ও হরি-পদ-বাচ্য ইন্দ্রিয়সমূহ পরস্পর বিভিন্ন; এই আশঙ্কা অপনয়নের নিমিত্ত বলিতেছেন—এই পরমেশ্বরই হরি বা ইন্দ্রিয়, এবং ইহাই দশ, শত, সহস্র, বহু ও অনন্ত। প্রাণিগণের অনন্তত্ব নিবন্ধনই ঐরূপে বহুত্ব উক্ত হইল। অধিক কি, এই ব্রহ্মই আত্মা, এবং অপূর্ব্ব—ইহার পূর্ব্ববর্ত্তী কারণ বিদ্যমান না থাকায় ইহা অপূর্ব্ব; ইহা হইতে অপর বা ভিন্ন কার্য্য বিদ্যমান নাই বলিয়া ইহা অনপর; ইহার মধ্যে আর অন্য-জাতীয় কোন পদার্থ নাই, এই কারণে ইহা অনন্তর; সেইরূপ ইহার বহির্ভূত কোন পদার্থ না থাকায় ইহা অবাহ্য। সর্ব্বতোভাবে ব্যবধানরহিত সেই ব্রহ্ম কে? [ উত্তর—] এই আত্মা। এই আত্মাই বা কে? যাহা দ্রষ্টা, শ্রোতা, মন্তা ( চিন্তা-কারী ), বিজ্ঞাতা ( অনুভবকর্ত্তা ), বোদ্ধা ( হৃদয়ঙ্গমকর্ত্তা ) এবং সর্ব্বানুভূ—সর্ব্বতোভাবে সর্ব্ববস্তু অনুভব করে বলিয়া 'সর্ব্বানুভূ' পদবাচ্য; তিনি এতৎ স্বরূপ। ইহাই অনুশাসন—সমস্ত বেদান্তশাস্ত্রের সংক্ষিপ্ত মর্ম্মোপদেশ; ইহাই অমৃত ও অভয়-শব্দবাচ্য। দ্বিতীয় অধ্যায়ের বক্তব্য বিষয় এখানেই সমাপ্ত হইল॥ ১৩৯॥ ১৯॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে পঞ্চম ব্রাহ্মণের ভাষ্যানুবাদ॥ ২॥ ৫॥

---

## ষষ্ঠং ব্রাহ্মণম্।

অথ বংশঃ—পৌতিমাষ্যো গৌপবনাদ্‌গৌপবনঃ পৌতিমাষ্যাৎ পৌতিমাষ্যো গৌপবনাদ্‌গৌপবনঃ কৌশিকাৎ কৌশিকঃ কৌণ্ডিন্যাৎ কৌণ্ডিন্যঃ শাণ্ডিল্যাৎ শাণ্ডিল্যঃ কৌশিকাচ্চ গৌতমাচ্চ গৌতমঃ ॥ ১৪০ ॥ ১ ॥

**সরলার্থঃ।**—অথ ( অনন্তরং ) বংশঃ ( অতীতাধ্যায়চতুষ্টয়স্য আচার্য্যক্রমঃ ) [ উচ্যতে ]। তত্র প্রথমান্তঃ শিষ্যঃ, পঞ্চম্যন্তস্তু আচার্য্যঃ, [ অনেকেঽপি ঋষয়ঃ সমাননামতয়া প্রসিদ্ধাঃ ; ততঃ পৌনরুক্ত্যং নাশঙ্কনীয়মিত্যাশয়ঃ। এবমুত্তরত্রাপি বোধ্যম্ ] ॥১৪০—১৪২ ॥ ১—৩ ॥

**মূলানুবাদ।**—অতঃপর বংশ অর্থাৎ গত চারি ( উপনিষদের হিসাবে দুই ) অধ্যায়ে উক্ত বিদ্যার উপদেষ্টা আচার্য্যগণের পারম্পর্য্যক্রম কথিত হইতেছে—[শ্রুতিতে আচার্য্যের নাম পঞ্চমী বিভক্তি দ্বারা, আর শিষ্যের নাম প্রথমা বিভক্তি দ্বারা নির্দ্দিষ্ট হইয়াছে ]।

গোপবননামক আচার্য্য হইতে শিক্ষাপ্রাপ্ত শিষ্যের নাম পৌতিমাষ্য। এইরূপ পৌতিমাষ্য হইতেও অপর গোপবন, গোপবন হইতে অপর পৌতিমাষ্য, কৌশিক হইতে গোপবন, কৌণ্ডিন্য হইতে কৌশিক, শাণ্ডিল্য হইতে কৌণ্ডিন্য, এবং কৌশিক, শাণ্ডিল্য এবং গৌতম হইতে শিক্ষাপ্রাপ্ত শিষ্যের নাম গৌতম ॥ ১৪০ ॥ ১ ॥

**শাঙ্করভাষ্যম্।**—অথেদানীং ব্রহ্মবিদ্যার্থস্য মধুকাণ্ডস্য বংশঃ স্তুত্যর্থো ব্রহ্মবিদ্যায়াঃ। মন্ত্রশ্চায়ং স্বাধ্যায়ার্থো জপার্থশ্চ ; তত্র বংশ ইব বংশঃ, যথা বেণুর্ব্বংশঃ পর্ব্বণঃ পর্ব্বণো হি ভিদ্যতে, তদ্বদগ্রাৎ প্রভৃতি মূলপ্রাপ্তেরয়ং বংশঃ। অধ্যায়চতুষ্টয়স্যাচার্য্যপরম্পরাক্রমো বংশ ইত্যুচ্যতে। তত্র প্রথমান্তঃ শিষ্যঃ, পঞ্চম্যন্ত আচার্য্যঃ। পরমেষ্ঠী বিরাট্, ব্রহ্মণো হিরণ্যগর্ভাৎ, ততঃ পরম্ আচার্য্যপরম্পরা নাস্তি। যৎ পুনর্ব্রহ্ম. তন্নিত্যং স্বয়ম্ভু, তস্মৈ ব্রহ্মণে স্বয়ম্ভুবে নমঃ ॥ ১৪০—১৪৩ ॥ ১—৩

ইতি শ্রীগোবিন্দভগবৎপূজ্যপাদশিষ্যস্য পরমহংসপরিব্রাজকাচার্য্যস্য
শ্রীমচ্ছঙ্করভগবতঃ কৃতৌ বৃহদারণ্যকবৃত্তৌ দ্বিতীয়োঽধ্যায়ঃ
সমাপ্তঃ ॥ ২ ॥

**টীকা।**—ব্রহ্মবিদ্যাং সংক্ষেপবিস্তরাভ্যাং প্রতিপাদ্য বংশব্রাহ্মণতাৎপর্য্যমাহ—অথেতি। মহাজনপরিগৃহীতা হি ব্রহ্মবিদ্যা, তেন সা মহাভাগধেয়েতি স্তুতিঃ। ব্রাহ্মণস্যার্থান্তরমাহ—মন্ত্রশ্চেতি। স্বাধ্যায়ঃ স্বাধীনোচ্চারণক্ষমন্ত্রে সত্যাধ্যাপনং, জপস্তু প্রত্যহমাবৃত্তিরিতি ভেদঃ। যথোক্তনীত্যা ব্রাহ্মণারম্ভে স্থিতে বংশশব্দার্থমাহ—তত্রেতি। তদেব স্ফুটয়তি—যথেতি। শিষ্যাবসানোপলক্ষণীভূতাৎ পৌতিমাষ্যাদারভ্য তদাদির্ব্বেদাখ্যব্রহ্মমূলপর্য্যন্তোঽয়ং বংশঃ পর্ব্বণঃ পর্ব্বণো ভিদ্যত ইতি সম্বন্ধঃ। বংশশব্দেন নিষ্পন্নমর্থমাহ—অধ্যায়চতুষ্টয়স্যেতি। অথাত্র শিষ্যাচার্য্যবাচকশব্দাভাবে কুতো ব্যবস্থেতি, তত্রাহ—তত্রেতি। পরমেষ্ঠি-ব্রহ্মশব্দয়োরেকার্থত্ব-মাশঙ্ক্যাহ—পরমেষ্ঠীতি। কুতস্তর্হি ব্রহ্মণো বিদ্যাপ্রাপ্তিস্তত্রাহ—তত ইতি। স্বয়ংপ্রতিভাতবেদো হিরণ্যগর্ভো নাচার্য্যান্তরমপেক্ষতে; ঈশ্বরানুগৃহীতস্য তস্য বুদ্ধাবাবির্ভূতাদ্বেদাদেব বিদ্যালাভ-সম্ভবাদিত্যর্থঃ। কুতস্তর্হি বেদো জায়তে, তত্রাহ—যৎপুনরিতি। পরস্যৈব ব্রহ্মণো বেদ-রূপেণাবস্থানাত্তস্য নিত্যত্বান্ন হেত্বপেক্ষেত্যর্থঃ। আদাবন্তে চ কৃতমঙ্গলা গ্রন্থাঃ প্রচারিণো ভবন্তীতি দ্যোতয়িতুমন্তে ব্রহ্মণে নম ইত্যুক্তম্। তদ্ব্যাচষ্টে—তস্মা ইতি। ১৪০—১৪৩॥১—৩॥

ইতি বৃহদারণ্যকোপনিষদ্ভাষ্যটীকায়াং দ্বিতীয়াধ্যায়স্য ষষ্ঠং ব্রাহ্মণম্ ॥২॥৬॥

**ভাষ্যানুবাদ।**—ইহার পর এখন ব্রহ্মবিদ্যার প্রশংসার্থ ব্রহ্মবিদ্যাপ্রকাশক মধুকাণ্ডের বংশ ঋষি কথিত হইতেছে। এই বংশ-ব্রাহ্মণটি স্বাধ্যায় ও জপো-পযোগী মন্ত্রস্বরূপও বটে (১)। বংশ অর্থ বংশের (বাঁশের) মত; লোকপ্রসিদ্ধ বাঁশ যেমন পর্ব্বে পর্ব্বে বিভক্ত হইয়া থাকে, তেমনি এই বংশও অগ্র হইতে মূল পর্য্যন্ত শিষ্যাচার্য্যভেদে বিভাগ প্রাপ্ত হইয়াছে। এখানে অতীত চারি অধ্যায়ে (উপনিষদের হিসাবে দুই অধ্যায়ে) পরম্পরাগত আচার্য্যক্রমকে বংশ বলা হইয়াছে। তন্মধ্যে প্রথমা বিভক্ত্যন্ত পদগুলি শিষ্যবোধক, আর পঞ্চমী-বিভক্ত্যন্ত পদগুলি আচার্য্যবোধক। এখানে পরমেষ্ঠী অর্থ—বিরাট্ পুরুষ; 'ব্রহ্মণঃ' অর্থ হিরণ্যগর্ভ হইতে। বুঝিতে হইবে যে, তাঁহার উপরে আর আচার্য্যক্রম নাই। এখানে যাহাকে ব্রহ্ম বলা হইয়াছে, বুঝিতে হইবে, তিনি নিত্য স্বয়ম্ভু; বেদবিদ্যা তাঁহার নিত্য প্রতিভাত; সেই স্বয়ম্ভু ব্রহ্মের উদ্দেশ্যে নমস্কার ॥ ১৪০—১৪২ ॥ ১—৩ ॥

ইতি দ্বিতীয়াধ্যায়ে ষষ্ঠ ব্রাহ্মণের ভাষ্যানুবাদ ॥ ২ ॥ ৬ ॥

ইতি বৃহদারণ্যকোপনিষদে দ্বিতীয়াধ্যায়ের ভাষ্যানুবাদ সমাপ্ত ॥ ২ ॥ ২ ।

আগ্নিবেশ্যাদাগ্নিবেশ্যঃ শাণ্ডিল্যাচ্চানভিম্লাতাচ্চানভিম্লাত আনভিম্লাতাদানভিম্লাত আনভিম্লাতাদানভিম্লাতো গৌতমাদ্গৌ-

---

(১) তাৎপর্য্য—স্বাধ্যায় অর্থ স্বাধীন উচ্চারণযোগ্য বিষয়ের অধ্যাপনা; আর জপ অর্থ নিয়ত-ক্রমে মন্ত্রবর্ণাদির প্রত্যহ আবৃত্তি বা বারংবার উচ্চারণ করা।

# তৃতীয়োঽধ্যায়ঃ।

## প্রথমং ব্রাহ্মণম্।

**আভাসভাষ্যম্।**—জনকো হ বৈদেহ ইত্যাদি যাজ্ঞবল্কীয়ং কাণ্ডমারভ্যতে। উপপত্তিপ্রধানত্বাদতিক্রান্তেন মধুকাণ্ডেন সমানার্থত্বেঽপি সতি ন পুনরুক্ততা; মধুকাণ্ডং হি আগমপ্রধানম্। আগমোপপত্তী হি আত্মৈকত্বপ্রকাশনায় প্রবৃত্তে শক্নুতঃ করতলগতবিল্বমিব দর্শয়িতুম্। "শ্রোতব্যো মন্তব্যঃ" ইতি হ্যুক্তম্; তস্মাদাগমার্থস্যৈব পরীক্ষাপূর্ব্বকং নির্দ্ধারণায় যাজ্ঞবল্কীয়ং কাণ্ডমুপপত্তিপ্রধানমারভ্যতে। ১

আখ্যায়িকা তু বিজ্ঞানস্তুত্যর্থা উপায়বিধিপরা বা। প্রসিদ্ধো হ্যুপায়ো বিদ্বদ্ভিঃ শাস্ত্রেষু চ দৃষ্টঃ—দানম্; দানেন হ্যুপনমন্তে প্রাণিনঃ; প্রভূতং হিরণ্যং গোসহস্রদানঞ্চেহ উপলভ্যতে; তস্মাদন্যপরেণাপি শাস্ত্রেণ বিদ্যাপ্রাপ্ত্যুপায়দানপ্রদর্শনার্থা আখ্যায়িকারব্ধা।

অপি চ, তদ্বিদ্যাসংযোগঃ তৈশ্চ সহ বাদকরণং বিদ্যাপ্রাপ্ত্যুপায়ো ন্যায়বিদ্যায়াং দৃষ্টঃ; তচ্চাস্মিন্নধ্যায়ে প্রাবল্যেন প্রদর্শ্যতে; প্রত্যক্ষাপি বিদ্বৎসংযোগে প্রজ্ঞাবৃদ্ধিঃ; তস্মাদ্বিদ্যাপ্রাপ্ত্যুপায়প্রদর্শনার্থৈবাখ্যায়িকা।

**টীকা।**—মধুকাণ্ডে দ্রাষ্টৃং কক্ষাং চেতি মধুদ্বয়ং ব্যাখ্যাতম্; সম্প্রতি কাণ্ডান্তরমারভ্যং প্রতিজানীতে—জনক ইতি। নন্বু পূর্ব্বস্মিন্নধ্যায়দ্বয়ে ব্যাখ্যাতমেব তত্ত্বমুত্তরত্রাপি বক্ষ্যতে, তথা চ পুনরুক্তেরলং মুনিকাণ্ডেনেতি, তত্রাহ—উপপত্তীতি। তুল্যমুপপত্তিপ্রধানত্বং মধুকাণ্ডস্যাপীতি চেন্নেত্যাহ—মধুকাণ্ডং হীতি। নন্বু প্রমাণাদাগমাদেব তত্ত্বজ্ঞানমুৎপৎস্যতে, কিমুপপত্ত্যা কাণ্ডেন চেতি, তত্রাহ—আগমেতি। করণত্বেনাগমস্তত্ত্বজ্ঞানহেতুরুপপত্তিরুপকরণতয়া পদার্থপরিশোধনদ্বারা তদ্ধেতুরিত্যত্র গমকমাহ—শ্রোতব্য ইতি। করণোপকরণয়োরাগমোপপত্ত্যোস্তত্ত্বজ্ঞানহেতুত্বে সিদ্ধে ফলিতমুপসংহরতি—তস্মাদিতি। ১

যথোক্তরীত্যা কাণ্ডারম্ভোঽপি কিমিত্যাখ্যায়িকা প্রণীয়তে, তত্রাহ—আখ্যায়িকা ত্বিতি। বিজ্ঞানবতাং পূজাঽত্র প্রযুজ্যমানা দৃশ্যতে। তথা চ বিজ্ঞানং মহাভাগধেয়মিতি স্তুতিরত্র বিবক্ষিতেত্যর্থঃ। বিদ্যাগ্রহণে দানাখ্যোপায়প্রকারজ্ঞাপনপরা বাঽখ্যায়িকেত্যর্থান্তরমাহ—উপায়েতি। কথং পুনর্দ্দানস্য বিদ্যাগ্রহণোপায়ত্বং, তত্রাহ—প্রসিদ্ধো হীতি।

"গুরুশুশ্রূষয়া বিদ্যা পুষ্কলেন ধনেন বা।"

ইত্যাদৌ জ্ঞানাখ্যো বিদ্যাগ্রহণোপায়ো যস্মাৎ প্রসিদ্ধঃ, তস্মাত্তস্য তদুপায়ত্বে নাস্তি বক্তব্যমিত্যর্থঃ। 'দানে সর্ব্বং প্রতিষ্ঠিতম্' ইত্যাদিশ্রুতিষু বিদ্বদ্ভিরেব বিদ্যাগ্রহণোপায়ো দৃষ্টস্তস্মান্

তস্যোপায়ত্বে বিবক্ষিতব্যমিত্যাহ—বিদ্বদ্ভিরিতি। উপপন্নং চ দানস্য বিদ্যাগ্রহণোপায়ত্বমিত্যাহ—দানেনেতি। ভবতু দানং বিদ্যাগ্রহণোপায়ঃ, তথাপীয়মাখ্যায়িকা কথং তৎপ্রদর্শনপরেত্যাশঙ্ক্যাহ—প্রভূতমিতি। ননু সমুদিতেষু ব্রাহ্মণেষু ব্রহ্মিষ্ঠতমং নির্দ্ধারয়িতুং রাজা প্রবৃত্তস্তৎকথমন্যপরেণ গ্রন্থেন বিদ্যাগ্রহণোপায়বিধানায়াখ্যায়িকারভ্যতে, তত্রাহ—তস্মাদিতি। উপলভ্যো যথোক্তস্তচ্ছব্দার্থঃ। ২

ইতশ্চাখ্যায়িকা বিদ্যাপ্রাপ্ত্যুপায়প্রদর্শনপরেত্যাহ—অপি চেতি। তস্মিন্ বেদ্যে অর্থে বিদ্যা যেষাং তে তদ্বিদ্যাস্তৈঃ সহ সম্বন্ধশ্চ তৈরেব প্রশ্নপ্রতিবচনদ্বারা বাদকরণং চ বিদ্যাপ্রাপ্ত্যুপায় ইত্যত্র গমকমাহ—ন্যায়বিদ্যায়ামিতি। তত্ত্বনির্ণয়ফলং হি বীতরাগকথামিচ্ছন্তি। তদ্বিদ্যসংযোগাদের্ব্বিদ্যাপ্রাপ্ত্যুপায়ত্বেঽপি কথং প্রকৃতে তৎপ্রদর্শনপরত্বমত আহ—তচ্চেতি। তদ্বিদ্যসংযোগাদীতি যাবৎ। ন কেবলং তর্কশাস্ত্রবশাদেব তদ্বিদ্যসংযোগে প্রজ্ঞাবৃদ্ধিঃ কিন্তু স্বানুভববশাদপীত্যাহ—প্রত্যক্ষা চেতি। আখ্যায়িকাতাৎপর্য্যমুপসংহরতি—তস্মাদিতি।

**আভাস-ভাষ্যানুবাদ।**—অতঃপর ‘জনকঃ হ বৈদেহঃ’ ইত্যাদি যাজ্ঞবল্কীয় কাণ্ড (প্রকরণ) আরব্ধ হইতেছে। অতীত মধুকাণ্ডের সহিত এই যাজ্ঞবল্কীয় কাণ্ডের বিষয়গত সাম্য থাকিলেও এখানে যুক্তির প্রাধান্য থাকায় পুনরুক্ততা দোষ হইতেছে না; কেন না, মধুকাণ্ডে প্রধানতঃ শ্রুতিদ্বারাই তত্ত্ব প্রতিপাদিত হইয়াছে; অথচ শ্রুতি ও যুক্তি, উভয়ই যদি একযোগে প্রবৃত্ত হয়, তাহা হইলেই করতলস্থিত বিল্বফলের ন্যায় আত্মৈকত্ব প্রতিপাদনে সম্যক্ সাফল্যলাভ হইতে পারে; কারণ, “শ্রোতব্যঃ মন্তব্যঃ” বাক্যে স্বয়ং শ্রুতিও যুক্তির আদরণীয়তা স্বীকার করিয়াছেন। অতএব বিচারপূর্ব্বক শাস্ত্রার্থ নির্দ্ধারণের জন্যই যুক্তিপ্রধান এই যাজ্ঞবল্কীয় কাণ্ড (প্রকরণ) আরব্ধ হইতেছে। ১

আখ্যায়িকার উদ্দেশ্য—ব্রহ্মবিদ্যার স্তুতি অথবা বিদ্যালাভের উপায় প্রদর্শন করা। দান যে, বিদ্যালাভের একটি উত্তম উপায়, ইহা লোকপ্রসিদ্ধও বটে, এবং শাস্ত্রদৃষ্টও বটে; কারণ, দান-প্রভাবেই প্রাণিগণ বশীভূত হইয়া থাকে। এখানেও প্রভূত পরিমাণে সুবর্ণ ও সহস্রসংখ্যক গোদানের উল্লেখ দেখিতে পাওয়া যাইতেছে; অতএব বুঝিতে হইবে যে, বিষয়ান্তর প্রতিপাদনের জন্য শাস্ত্রারম্ভ হইলেও বিদ্যালাভের উপায়ভূত দান-প্রদর্শনের জন্যই বক্ষ্যমাণ আখ্যায়িকার অবতারণা হইতেছে। বিশেষতঃ তদ্বিদ্যসংযোগ অর্থাৎ এক-বিদ্যাব্যবসায়ীর দর্শনলাভ, এবং তাহাদের সহিত সিদ্ধান্ত নিরূপণ করাও সিদ্ধান্তাভিজ্ঞদিগের (সম্বন্ধে) বিদ্যালাভের উপায় বলিয়া অন্যত্র দৃষ্ট হইয়াছে; এই প্রকরণেও (ষষ্ঠ ব্রাহ্মণেও) সেই তদ্বিদ্য-সংযোগের ব্যবহার-প্রাচুর্য্য রহিয়াছে, এবং বিদ্বৎ-সমাগমে

যে, জ্ঞানবৃদ্ধি হইয়া থাকে, ইহা প্রত্যক্ষসিদ্ধ বটে (১)। অতএব বুঝিতে হইবে যে, বিদ্যাপ্রাপ্তির উপায় প্রদর্শন করাই এই আখ্যায়িকা-সমাবেশের প্রধান উদ্দেশ্য। ২

ওঁম্ জনকো হ বৈদেহো বহুদক্ষিণেন যজ্ঞেনেজে; তত্র হ কুরুপঞ্চালানাং ব্রাহ্মণা অভিসমেতা বভূবুঃ, তস্য হ জনকস্য বৈদেহস্য বিজিজ্ঞাসা বভূব—কঃ স্বিদেষাং ব্রাহ্মণানামনূচানতম ইতি। স হ গবাংসহস্রমবরুরোধ দশ দশ পাদা একৈকস্যাঃ শৃঙ্গয়োরাবদ্ধা বভূবুঃ ॥ ১৪৩ ॥ ১ ॥

**সরলার্থঃ।**—[ অতঃপরং যুক্তিসমন্বিতেনাগমেন আত্মৈকত্বং প্রতিপাদয়িতুমিদং যাজ্ঞবল্কীয়ং কাণ্ডমারভ্যতে—] জনকঃ ( তদুপাধিকঃ ) বৈদেহঃ ( বিদেহাধিপতিঃ ) বহুদক্ষিণেন ( তদাখ্যেন, ভূরিদক্ষিণকতয়া অশ্বমেধেন বা ) যজ্ঞেন ঈজে ( ইষ্টবান্ ) হ ( ঐতিহ্যে ); তত্র ( যজ্ঞে ) কুরুপঞ্চালানাং ব্রাহ্মণাঃ ( কুরুদেশীয়াঃ পঞ্চালদেশীয়াশ্চ ব্রাহ্মণাঃ ) অভিসমেতাঃ ( সর্ব্বতঃ সমাগতাঃ ) বভূবুঃ। [ তত্র চ ] তস্য ( যজ্ঞকর্ত্তুঃ ) বৈদেহস্য জনকস্য বিজিজ্ঞাসা ( বিশেষেণ জ্ঞাতুমিচ্ছা ) বভূব—এষাং ( উপস্থিতানাং ) ব্রাহ্মণানাং ( ব্রহ্মবিদাং মধ্যে ) কঃ স্বিৎ ( কামপ্রবেদনে ) অনূচানতমঃ ( ব্রহ্মবিত্তমঃ ) [ সর্ব্বেঽপি এতে অনূচানাঃ, এষাং মধ্যে অতিশয়েন অনূচানঃ কঃ? ইত্যর্থঃ ] ইতি। সঃ ( জনকঃ ) গবাং সহস্রং ( সহস্র-

---

(১) তাৎপর্য্য—তদ্বিদ্য-সংযোগ ও দান যে, সিদ্ধিলাভের প্রধান উপায়, আচার্য্য ঈশ্বরকৃষ্ণও তাহা স্বীকার করিয়াছেন। তিনি বলিয়াছেন—

"উহঃ শব্দোঽধ্যয়নং দুঃখবিঘাতাস্ত্রয়ঃ সুহৃৎপ্রাপ্তিঃ।
দানং চ সিদ্ধয়োঽষ্টৌ সিদ্ধেঃ পূর্ব্বোঽঙ্কুশস্ত্রিবিধঃ॥"

অর্থাৎ—সিদ্ধিলাভের উপায় আটটি—(১) উহ, (২) শব্দ, (৩) অধ্যয়ন, (৪—৬) ত্রিবিধ দুঃখনিবৃত্তি, (৭) সুহৃৎপ্রাপ্তি ও (৮) দান। তন্মধ্যে গুরুর নিকট যথাবিধি শাস্ত্রগ্রহণের নাম অধ্যয়ন; অধীত শাস্ত্রের অর্থবোধের নাম শব্দ; অধীত শাস্ত্রার্থের বিচারের নাম উহ; সমবিদ্য-ব্যবসায়ীর সাক্ষাৎলাভের নাম সুহৃৎপ্রাপ্তি; এবং অভিজ্ঞ গুরুকে সন্তুষ্ট করিবার জন্য প্রচুর ধনদানের নাম দান। জিজ্ঞাসু ব্যক্তি সমবিদ্য লোককে পাইয়া তাহার সহিত জিজ্ঞাস্য বিষয়ের অবধারণার্থ আলোচনা করিবেন; এইরূপ আলোচনাকে 'তদ্বিদ্যসংবাদ' বলে। এতদনুরূপ কথা অন্যত্রও উক্ত আছে—"গুরুশুশ্রূষয়া বিদ্যা পুষ্কলেন ধনেন বা। অথবা বিদ্যয়া বিদ্যা চতুর্থী নোপপদ্যতে।" এখানে ধনদানের সহিত গুরুশুশ্রূষা ও বিদ্যাবিনিময়কে বিদ্যালাভের তুল্য উপায় বলিয়া নির্দেশ করা হইয়াছে।

সংখ্যকাঃ গাঃ) অবরুরোধ (দানার্থং স্থাপিতবান্); একৈকস্যাঃ (প্রত্যেকশঃ গবাং) শৃঙ্গয়োঃ দশ দশ পাদাঃ আবদ্ধাঃ বভূবুঃ। [সুবর্ণস্য পলচতুর্থভাগঃ পাদ উচ্যতে; পলপরিমাণন্তু—"পলং তু লৌকিকৈর্মানৈঃ সাষ্টরক্তিদ্বিমাসকম্। তোলকত্রিতয়ং গ্রাহ্যং জ্যোতির্জ্ঞৈঃ স্মৃতিসম্মতম্" ইত্যুক্তলক্ষণম্]॥ ১৪৩॥ ১॥

**মূলানুবাদ।**—পুরাকালে বিদেহাধিপতি মহারাজ জনক 'বহুদক্ষিণ' যজ্ঞের অনুষ্ঠান করিয়াছিলেন; সেই যজ্ঞক্ষেত্রে কুরুদেশীয় ও পঞ্চালদেশীয় ব্রাহ্মণগণ সমাগত হইয়াছিলেন। সেই বিদেহাধিপতি জনকের হৃদয়ে বিশেষ জিজ্ঞাসার উদয় হইয়াছিল,—তিনি জানিতে ইচ্ছা করিয়াছিলেন যে, এই ব্রাহ্মণগণের মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ বেদবিদ্ ব্রাহ্মণ কে? তিনি [এই উদ্দেশ্যে] সহস্র গাভী পৃথক্ করিয়া রাখিয়াছিলেন, এবং প্রত্যেক গোর শৃঙ্গদ্বয়ে দশ দশ পাদ সুবর্ণ বাঁধিয়া ছিলেন। এক পলের চারি ভাগের একভাগকে 'পাদ' বলা হইয়াছে॥ ১৪৩॥ ১॥

**শাঙ্করভাষ্যম্।**—জনকো নাম হ কিল সম্রাট্ রাজা বভূব বিদেহানাম্; তত্র ভবো বৈদেহঃ। স চ বহুদক্ষিণেন যজ্ঞেন—শাখান্তরপ্রসিদ্ধো বা বহুদক্ষিণো নাম যজ্ঞঃ, অশ্বমেধো বা দক্ষিণাবাহুল্যাৎ বহুদক্ষিণ ইহোচ্যতে,—তেনেজে অযজৎ। তত্র তস্মিন্ যজ্ঞে নিমন্ত্রিতা দর্শনকামা বা কুরূণাং দেশানাং পঞ্চালানাঞ্চ ব্রাহ্মণাঃ—তেষু হি বিদুষাং বাহুল্যং প্রসিদ্ধম্,—অভিসমেতাঃ অভিসঙ্গতাঃ বভূবুঃ। তত্র মহান্তং বিদ্বৎসমুদায়ং দৃষ্ট্বা তস্য হ কিল জনকস্য বৈদেহস্য যজমানস্য, কো নু খল্বত্র ব্রহ্মিষ্ঠ ইতি বিশেষেণ জ্ঞাতুমিচ্ছা বিজিজ্ঞাসা বভূব। কথম্? কঃ স্বিৎ কো নু খলু এষাং ব্রাহ্মণানাম্ অনূচানতমঃ?—সর্ব্বে ইমে অনূচানাঃ, কঃ স্বিদেষাং অতিশয়েনানূচান ইতি। ১

স হ অনূচানতমবিষয়োৎপন্নজিজ্ঞাসঃ সন্ তদ্বিজ্ঞানোপায়ার্থং গবাং সহস্রং প্রথমবয়সাম্ অবরুরোধ গোষ্ঠেঽবরোধং কারয়ামাস; কিংবিশিষ্টাস্তা গাবোঽবরুদ্ধা ইত্যুচ্যতে—পলচতুর্ভাগঃ পাদঃ সুবর্ণস্য; দশ দশ পাদা একৈকস্যাঃ গোঃ শৃঙ্গয়োঃ আবদ্ধা বভূবুঃ, পঞ্চ পঞ্চ পাদা একৈকস্মিন্ শৃঙ্গে॥ ১৪৩॥ ১॥

**টীকা।**—রাজসূয়াভিষিক্তঃ সার্ব্বভৌমো রাজা সম্রাড়িত্যুচ্যতে। বহুদক্ষিণেন যজ্ঞেনাযজদিতি সম্বন্ধঃ। অশ্বমেধে দক্ষিণাবাহুল্যমশ্বমেধপ্রকরণে স্থিতম্। ব্রাহ্মণা অভিসঙ্গতা বভূবুরিতি সম্বন্ধঃ। কুরুপঞ্চালানামিতি কুতো বিশেষণং, তত্রাহ—তেষু হীতি। তত্র যজ্ঞশালায়ামিতি যাবৎ। বিজিজ্ঞাসামেবাকাঙ্ক্ষাপূর্ব্বিকাং ব্যুৎপাদয়তি—কথমিত্যাদিনা। অনূচানত্বমনুবচনসমর্থত্বম্। এষাং মধ্যেঽতিশয়েনানূচানোঽনূচানতমঃ, স কঃ স্যাদিতি যোজনা। একস্য

পলস্য চত্বারো ভাগাস্তেষামেকো ভাগঃ পাদ ইত্যুচ্যতে। প্রত্যেকং শৃঙ্গয়োর্দ্দশ দশ পাদাঃ সম্বধ্যেরন্নিতি শৃঙ্গাং নিয়াকর্ত্তুং বিভজ্যতে—পঞ্চেতি। একৈকস্মিন্ শৃঙ্গে আবদ্ধা বভূবুরিতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। ১৪৩। ১।

**ভাষ্যানুবাদ।**—পুরাকালে জনকনামে বিদেহদিগের একজন সম্রাট্ ছিলেন; সেই বিদেহে সমুদ্ভূত বলিয়া তাঁহাকে বৈদেহ বলা হইত। তিনি বহুদক্ষিণ যজ্ঞের অনুষ্ঠান করিয়াছিলেন। 'বহুদক্ষিণ' শব্দটি অন্য কোনও বেদশাখায় প্রসিদ্ধ যজ্ঞেরও নাম হইতে পারে, অথবা, অশ্বমেধ-যজ্ঞকেও বহুদক্ষিণ বলা যাইতে পারে; কারণ, তাহাতেও দক্ষিণার বাহুল্য রহিয়াছে। সেই যজ্ঞ-স্থলে, প্রসিদ্ধ বিদ্বদ্বহুল কুরুদেশীয় ও পঞ্চালদেশীয় বহুতর ব্রাহ্মণ নিমন্ত্রিত হইয়া অথবা দর্শনার্থী হইয়া সমাগত হইয়াছিলেন। সেই যজ্ঞক্ষেত্রে বহুতর বিদ্বানের সমাগম সন্দর্শন করিয়া, যজ্ঞকর্ত্তা বৈদেহ জনক মহারাজের মনে বিজিজ্ঞাসা—বিশেষরূপে জানিতে ইচ্ছা হইয়াছিল যে, ইঁহাদের মধ্যে ব্রহ্মিষ্ঠ বা ব্রহ্মবিত্তম কে? অর্থাৎ যাঁহারা এখানে আসিয়াছেন, তাঁহারা সকলেই অনূচান—বেদব্যাখ্যানে সমর্থ সত্য, কিন্তু ইঁহাদের মধ্যে অনূচানতম—অতিশয় অনূচান (বেদ-বিত্তম) কে? ১

তিনি অনূচানতম বিষয়ে জিজ্ঞাসু হইয়া, তাহা জানিবার উপযুক্ত উপায়-বোধে যৌবনাবস্থ সহস্র গো গোষ্ঠে বাঁধিয়া রাখিয়াছিলেন; গরুগুলি কি প্রকার, তাহা বলিতেছেন—এক একটি গোর শৃঙ্গদ্বয়ে দশ দশ পাদ অর্থাৎ প্রত্যেক শৃঙ্গে পাঁচ পাঁচ পাদ সুবর্ণ বাঁধা ছিল। এক পল সুবর্ণের চারি ভাগের এক ভাগকে পাদ বলা হয় (১)॥ ১৪৩॥ ১॥

তান্ হোবাচ ব্রাহ্মণা ভগবন্তো যো বো ব্রহ্মিষ্ঠঃ স এতা গা উদজতামিতি। তে হ ব্রাহ্মণা ন দধৃষুরথ হ যাজ্ঞবল্ক্যঃ স্বমেব ব্রহ্মচারিণমুবাচৈতাঃ সোম্যোদজ সামশ্রবা ৩ ইতি, তা হোদা-চকার, তে হ ব্রাহ্মণাশ্চুক্রুধুঃ কথং নো ব্রহ্মিষ্ঠো ব্রুবীতেতি। অথ হ জনকস্য বৈদেহস্য হোতাশ্বলো বভূব, স হৈনং পপ্রচ্ছ—ত্বং নু খলু নো যাজ্ঞবল্ক্য ব্রহ্মিষ্ঠোঽসী ৩ ইতি, স হোবাচ নমো

(১) তাৎপর্য্য—তিন তোলা, আট রতি, দুই মাষায় এক পল হয়।
"পলং তু লৌকিকৈর্মানৈঃ সাষ্টরত্তিদ্বিমাষকম্।
তোলক-ত্রিতয়ং গ্রাহ্যং জ্যোতির্বিজ্জৈঃ স্মৃতিসম্মতম্।" ইতি।

বয়ং ব্রহ্মিষ্ঠায় কুর্ম্মো গোকামা এব বয়ꣳ স্ম ইতি, তꣳ হ তত এব প্রষ্টুং দধ্রে হোতাশ্বলঃ ॥ ১৪৪ ॥ ২ ॥

**সরলার্থঃ।**—[ জনকঃ এবমধ্যবস্য ] তান্ ( সভাসদঃ ব্রাহ্মণান্ ) উবাচ হ ( ঐতিহ্যে )—ভগবন্তঃ ( হে পূজনীয়াঃ ) ব্রাহ্মণাঃ, বঃ ( যুষ্মাকং মধ্যে ) যঃ ব্রহ্মিষ্ঠঃ ( বেদবিত্তমঃ ), সঃ ( ব্রহ্মিষ্ঠঃ ) এতাঃ ( অবরুদ্ধাঃ ) গাঃ উদজতাম্ ( স্বগৃহং প্রতি প্রেরয়তু ) ইতি। [ এতৎ শ্রুত্বা ] তে ( সভাস্থাঃ ) ব্রাহ্মণাঃ হ ন দধৃষুঃ ( আত্মনঃ ব্রহ্মিষ্ঠতাং খ্যাপয়িতুং ন মনো দধুঃ ); অথ ( তেষামপ্রতিভাস-নানন্তরম্ ) যাজ্ঞবল্ক্যঃ এব স্বং ( স্বীয়ং ) ব্রহ্মচারিণম্ ( শিষ্যম্ ) উবাচ—হে সোম্য সামশ্রবঃ ( সামবেদং শৃণোতি ইতি সামশ্রবঃ, তৎসম্বোধনম্ ), এতাঃ ( গাঃ ) উদজ ( চালয়—অস্মদ্গৃহং প্রাপয়েত্যর্থঃ ) ইতি। [ যাজ্ঞবল্ক্যো হি যজুর্ব্বেদবিত্তয়া প্রসিদ্ধঃ, তচ্ছিষ্যশ্চ সামবেদবিৎ; 'ঋচ্যধ্যারূঢ়ং সাম গীয়তে' ইতি ন্যায়েন সাম্নশ্চ ঋগভিন্নতয়া, অথর্ব্ববেদস্য চ বেদত্রয়ান্তর্গততয়া অর্থাৎ যাজ্ঞবল্ক্যস্য চতুর্ব্বেদবিত্ত্বং সূচিতমিতি ভাবঃ ]। [ এবমুক্তঃ সামশ্রবাঃ ] তাঃ ( গাঃ ) উদাচকার ( উৎ-কালিতবান্ )। [ যাজ্ঞবল্ক্যস্য ব্রহ্মিষ্ঠতাখ্যাপনেন ] তে ব্রাহ্মণাঃ চুক্রুধুঃ ( ক্রুদ্ধাঃ বভূবুঃ ) হ ( কিল )—কথং নঃ ( অস্মাকং মধ্যে ) [ অয়ম্ এব ] ব্রহ্মিষ্ঠঃ ( বেদ-বিত্তমোঽস্মি ) ইতি ব্রুবীত ( কথয়েৎ ) ইতি। অথ ( অনন্তরং ) বৈদেহস্য জনকস্য হোতা (ঋত্বিক্) অশ্বলঃ (তদাখ্যঃ কশ্চিৎ ব্রাহ্মণঃ) বভূব হ (কিল); সঃ ( অশ্বলঃ ) এনং ( যাজ্ঞবল্ক্যং ) পপ্রচ্ছ ( পৃষ্টবান্ ) হ ( কিল )—হে যাজ্ঞবল্ক্য, নু ( প্রশ্নে ) নঃ ( অস্মাকং মধ্যে ) ত্বং খলু ( নিশ্চয়ে ) ব্রহ্মিষ্ঠঃ অসি ? ইতি। [ এবমুক্তঃ ] সঃ ( যাজ্ঞবল্ক্যঃ ) উবাচ হ—বয়ং ব্রহ্মিষ্ঠায় নমঃ কুর্ম্মঃ, [ পরন্তু ] বয়ং গোকামাঃ ( গবামর্থিনঃ ) এব স্মঃ ( ভবামঃ, নতু ব্রহ্মিষ্ঠাঃ ইতি ভাবঃ )। হোতা অশ্বলঃ ততঃ ( যাজ্ঞবল্ক্যস্য ব্রহ্মিষ্ঠত্বখ্যাপনাৎ ) এব তং ( যাজ্ঞবল্ক্যং ) প্রষ্টুং ( জিজ্ঞাসিতুং ) দধ্রে ( মনো ধৃতবান্ ) হ ( কিল ) ॥ ১৪৪ ॥ ২ ॥

**মূলানুবাদ।**—বিদেহাধিপতি জনক সমাগত ব্রাহ্মণগণকে সম্বোধনপূর্ব্বক বলিলেন—হে পূজনীয় ব্রাহ্মণগণ, আপনাদের মধ্যে যিনি সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ বেদবিদ্, তিনি এই গোসমূহ নিজভবনে লইয়া যাউন। [এই কথা শুনিয়া] সেই ব্রাহ্মণগণ [আপনাদিগকে ব্রাহ্মণোত্তম বলিয়া পরিচয় দিতে] সাহসী হইলেন না; অতঃপর যাজ্ঞবল্ক্য-নামক ঋষি নিজের ব্রহ্মচারীকেই ( শিষ্যকেই ) বলিলেন—হে সোম্য সামশ্রব, তুমি এই

গরুগুলি লইয়া যাও ; ব্রহ্মচারী সেই গরুগুলি লইয়া চলিলেন ; [তখন] উপস্থিত ব্রাহ্মণগণ ক্রুদ্ধ হইলেন, [এবং যাজ্ঞবল্ক্যকে বলিলেন—] আমাদের মধ্যে তুমিই [আপনাকে] ব্রহ্মিষ্ঠ বলিয়া পরিচয় দিতেছ কি প্রকারে ? অনন্তর, বিদেহপতি জনকের অশ্বলনামক একজন হোতা (ঋত্বিক্) ছিলেন ; তিনি যাজ্ঞবল্ক্যকে জিজ্ঞাসা করিলেন—যাজ্ঞবল্ক্য, আমাদের মধ্যে তুমিই কি সর্ব্বোত্তম ব্রাহ্মণ ? [তদুত্তরে] যাজ্ঞবল্ক্য বলিলেন, আমরা ব্রহ্মিষ্ঠকে নমস্কার করি ; আমরা হইতেছি গোকাম অর্থাৎ গো-লাভের অভিলাষী মাত্র ! যাজ্ঞবল্ক্যের ব্রহ্মিষ্ঠতা-জ্ঞাপক গো-গ্রহণের দরুণই অশ্বল তাঁহার নিকট প্রশ্ন করিতে প্রবৃত্ত হইলেন॥ ১৪৪ ॥ ২ ॥

**শাঙ্করভাষ্যম্।**—গা এবমবরুধ্য ব্রাহ্মণান্ তান্ হ উবাচ—হে ব্রাহ্মণা ভগবন্তঃ ইত্যামন্ত্র্য—যঃ বঃ যুষ্মাকং ব্রহ্মিষ্ঠঃ—সর্ব্বে যূয়ং ব্রহ্মাণঃ, অতিশয়েন যুষ্মাকং ব্রহ্মা যঃ, সঃ এতা গা উদজতাং উৎকালয়তু স্বগৃহং প্রতি। তে হ ব্রাহ্মণা ন দধৃষুঃ—তে হ কিমেবমুক্তা ব্রাহ্মণাঃ ব্রহ্মিষ্ঠতামাত্মনঃ প্রতিজ্ঞাতুং ন দধৃষুঃ, ন প্রগল্ভাঃ সংবৃত্তাঃ। অপ্রগল্ভভূতেষু ব্রাহ্মণেষু অথ হ যাজ্ঞবল্ক্যঃ স্বমাত্মীয়মেব ব্রহ্মচারিণম্ অন্তেবাসিনমুবাচ—এতাঃ গাঃ হে সোম্য উদজ উদ্গময় অস্মদ্গৃহান্ প্রতি, হে সামশ্রবঃ—সামবিধিং হি শৃণোতি, অতোঽর্থাচ্চতুর্ব্বেদো যাজ্ঞবল্ক্যঃ। তা গা হ উদাচকার উৎকালিতবান্ আচার্য্যগৃহং প্রতি। ১

যাজ্ঞবল্ক্যেন ব্রহ্মিষ্ঠ-পণস্বীকরণেনাত্মনো ব্রহ্মিষ্ঠতা প্রতিজ্ঞাতেতি তে হ চুক্রুধুঃ ক্রুদ্ধবন্তঃ ব্রাহ্মণাঃ। তেষাং ক্রোধাভিপ্রায়মাচষ্টে—কথং নঃ অস্মাকমেকৈকপ্রধানানাং ব্রহ্মিষ্ঠোঽস্মীতি ব্রুবীতেতি। অথ হ এবং ক্রুদ্ধেষু ব্রাহ্মণেষু জনকস্য যজমানস্য হোতা ঋত্বিক্ অশ্বলো নাম বভূব আসীৎ ; স এনং যাজ্ঞবল্ক্যং—ব্রহ্মিষ্ঠাভিমানী রাজাশ্রয়ত্বাচ্চ ধৃষ্টঃ—যাজ্ঞবল্ক্যং পপ্রচ্ছ পৃষ্টবান্—কথম্ ? ত্বং নু খলু নো যাজ্ঞবল্ক্য ব্রহ্মিষ্ঠোঽসী৩ তি—প্লুতির্ভর্ৎসনার্থা। স হোবাচ যাজ্ঞবল্ক্যঃ—নমস্কুর্ম্মো বয়ং ব্রহ্মিষ্ঠায়, ইদানীং গোকামাঃ স্মো বয়মিতি। তং ব্রহ্মিষ্ঠপ্রতিজ্ঞং সন্তং তত এব ব্রহ্মিষ্ঠপণস্বীকরণাৎ প্রষ্টুং দধ্রে ধৃতবান্ মনো হোতা অশ্বলঃ ॥ ১৪৪ ॥ ২ ॥

**টীকা।**—ব্রাহ্মণা বেদাধ্যয়নসম্পন্নাস্তদর্থনিষ্ঠা ইতি যাবৎ। উৎকালয়তুদ্গময়তু। যস্তো যাজ্ঞবল্ক্যাদ্যজুর্ব্বেদবিদঃ সকাশাদ্ব্রহ্মচারী সামবিধিং শৃণোতি, স্বয়ং চাধ্যায়তং সাম গীয়তে,

ত্রিষেব চ বেদেষন্তর্ভূতোঽথর্ব্ববেদস্তস্মাদর্থাদ্‌যজুর্ব্বেদিনো মুনেঃ শিষ্যস্ত সামবেদাধ্যয়নানুপপত্তে-র্ব্বেদচতুষ্টয়বিশিষ্টো মুনিরিত্যাহ—অত ইতি।

নিমিত্তনিবেদনপূর্ব্বকং ব্রাহ্মণানাং সভ্যানাং ক্রোধপ্রাপ্তিং দর্শয়তি—যাজ্ঞবল্ক্যোনেতি। ক্রোধানন্তর্ষমথশব্দার্থং কথয়তি—ক্রুদ্ধেষিতি। অশ্বলপ্রশ্নস্ত প্রাথম্যে হেতুঃ—রাজেতি। যাজ্ঞ-বল্ক্যমিত্যনুবাদোঽস্বয়প্রদর্শনার্থঃ। প্রশ্নমেব প্রশ্নপূর্ব্বকং বিশদয়তি—কথমিত্যাদিনা। অনৌ-দ্ধত্যং ব্রহ্মবিদো লিঙ্গমিতি সূচয়তি—স হেতি। কিমিতি তর্হি স্বগৃহং প্রতি গাবো ব্রহ্মিষ্ঠ-পণভূতা নীতাস্তত্রাহ—ইদানীমিতি। ন তস্য তাদৃশী প্রতিজ্ঞা প্রতিভাতীত্যাশঙ্ক্যাহ—তত এবেতি॥ ১৪৪॥ ২॥

**ভাষ্যানুবাদ।**—মহারাজ জনক এইরূপে গোসমূহ অবরুদ্ধ করিয়া সম্বোধন-পূর্ব্বক সেই ব্রাহ্মণগণকে বলিলেন—হে পূজনীয় ব্রাহ্মণগণ, আপনাদের মধ্যে যিনি ব্রহ্মিষ্ঠ—আপনারা সকলেই ব্রাহ্মণ সত্য, কিন্তু আপনাদের মধ্যে যিনি সর্ব্বোত্তম ব্রহ্মবিদ্, তিনি এই গোসমূহ লইয়া যাউন, অর্থাৎ স্বগৃহাভি-মুখে প্রেরণ করুন। [একথা শুনিয়া] সেই ব্রাহ্মণগণ মনোযোগ করিলেন না, অর্থাৎ জনককর্ত্তৃক ঐরূপে অভিহিত হইয়াও সমাগত ব্রাহ্মণগণ স্বীয় ব্রহ্মিষ্ঠতা জ্ঞাপনে প্রগল্‌ভতা প্রকাশ করিলেন না [চুপ করিয়া রহিলেন]। অনন্তর উপস্থিত ব্রাহ্মণগণ তুষ্ণীম্ভূত থাকিলে পর, যাজ্ঞবল্ক্য ঋষি নিজেরই ব্রহ্মচারীকে—শিষ্যকে বলিলেন—হে সোম্য সামশ্রবঃ, এই সমস্ত গো লইয়া যাও—আমাদের গৃহাভিমুখে লইয়া যাও। সামবেদোক্ত বিধি শ্রবণ করে বলিয়া শিষ্যকে 'সাম-শ্রবঃ' বলা হইয়াছে; শিষ্যকে 'সামশ্রবঃ' শব্দে সম্বোধন করায় জানা গেল যে, যাজ্ঞবল্ক্য চতুর্ব্বেদজ্ঞ (১)। সেই শিষ্য ঐ গোসমূহ আচার্য্যের গৃহাভিমুখে লইয়া গেল। ১

যাজ্ঞবল্ক্যের ব্রহ্মিষ্ঠ-পণ অর্থাৎ ব্রহ্মিষ্ঠতার মূল্যস্বরূপ গোগ্রহণ দ্বারাই তাঁহার ব্রহ্মিষ্ঠতা প্রতিজ্ঞাত হইল; এইজন্য উপস্থিত ব্রাহ্মণবর্গ ক্রুদ্ধ হইলেন। তাঁহাদের ক্রোধোৎপত্তির কারণীভূত অভিপ্রায় বলিতেছেন—হে যাজ্ঞবল্ক্য, প্রত্যেক প্রধান আমাদের মধ্যে 'আমি হইতেছি ব্রহ্মিষ্ঠ' এ কথা তুমি বলিতেছ কি প্রকারে?

---

(১) তাৎপর্য্য—যাজ্ঞবল্ক্য ঋষি নিজে যজুর্ব্বেদবিশারদ; শিষ্য আবার তাঁহার নিকটই সামবেদ ও তদুক্ত বিধান শিক্ষা করিয়াছে; সুতরাং সামবেদেও তাঁহার অভিজ্ঞতা প্রতিপন্ন হইতেছে। তাহার পর ঋক্ সম্বন্ধ ব্যতীত সামগান হইতে পারে না; কাজেই ঋগ্বেদেও তাঁহার উপযুক্ত জ্ঞান থাকা আবশ্যক; অথর্ব্ববেদ ত এই তিন বেদেরই অন্তর্গত; এইজন্য এক 'সামশ্রবঃ' সম্বোধন দ্বারাই যাজ্ঞবল্ক্য আপনাকে 'চতুর্ব্বেদজ্ঞ' বলিয়া সকলকে জানাইলেন, এবং এই অভিপ্রায়েই যাজ্ঞবল্ক্য আপন শিষ্যকে 'সামশ্রবঃ' বলিয়া সম্বোধন করিয়াছেন।

যজ্ঞকর্ত্তা জনকের একজন হোতা—ঋত্বিক্‌ ছিলেন, তাঁহার নাম অশ্বল; তিনিও ব্রহ্মিষ্ঠাভিমানী; বিশেষতঃ রাজার আশ্রিত বলিয়াও তিনি সমধিক ধৃষ্টতাসম্পন্ন (বাচাল); ব্রাহ্মণগণ এইরূপে ক্রোধপরবশ হইলে পর, তিনি যাজ্ঞবল্ক্যকে জিজ্ঞাসা করিলেন; কি প্রকার? হে যাজ্ঞবল্ক্য, নিশ্চয় বল তুমিই কি আমাদের মধ্যে ব্রহ্মিষ্ঠ? [প্রশ্নেতে যে, ত্রিমাত্রাত্মক প্লুত স্বর প্রযুক্ত হইয়াছে], যাজ্ঞবল্ক্যকে ভর্ৎসনা করাই তাহার উদ্দেশ্য। [তদুত্তরে] যাজ্ঞবল্ক্য বলিলেন—আমরা ব্রহ্মিষ্ঠকে নমস্কার করি; এখন আমরা হইতেছি কেবল গোকাম (গো-প্রার্থী); [তাই ঐরূপ বলিয়াছি]। যাজ্ঞবল্ক্য ঐরূপে ব্রহ্মিষ্ঠ-পণ স্বীকার করাতেই ব্রহ্মিষ্ঠতা-প্রতিজ্ঞাকারী সেই যাজ্ঞবল্ক্যকে হোতা অশ্বল প্রশ্ন করিতে কৃতনিশ্চয় হইলেন ॥ ১৪৪ ॥ ২ ॥

যাজ্ঞবল্ক্যেতি হোবাচ যদিদংসর্ব্বং মৃত্যুনাপ্তংসর্ব্বং মৃত্যুনাভিপন্নম্‌, কেন যজমানো মৃত্যোরাপ্তিমতিমুচ্যত ইতি। হোত্রর্ত্বিজাগ্নিনা বাচা, বাগ্বৈ যজ্ঞস্য হোতা তদেয়ং বাক্‌ সোঽয়মগ্নিঃ স হোতা স মুক্তিঃ সাতিমুক্তিঃ ॥ ১৪৫ ॥ ৩ ॥

**সরলার্থঃ।**—[তত্র যাজ্ঞবল্ক্যস্য আভিমুখ্যমাপাদয়িতুং সম্বোধয়ন্নাহ—যাজ্ঞবল্ক্যেতি]। হে যাজ্ঞবল্ক্য ইতি সম্বোধয়ন্‌ [অশ্বলঃ] উবাচ হ—যৎ ইদং (অনুভূয়মানং) সর্ব্বং (কর্ম্মসাধনং ঋত্বিগাদি) মৃত্যুনা (ফলাসঙ্গযুক্তেন কর্ম্মণা) আপ্তং (ব্যাপ্তং), সর্ব্বং মৃত্যুনা অভিপন্নং (বশীকৃতং চ), যজমানঃ কেন (দর্শনাত্মকেন সাধনেন) মৃত্যোঃ আপ্তিং (মৃত্যোরধিকারং) অতিমুচ্যতে (অতীত্য মুচ্যতে ইত্যর্থঃ) ইতি। [যাজ্ঞবল্ক্য আহ—] হোত্রা ঋত্বিজা, অগ্নিনা বাচা [সাধনেন] ইতি। [শ্রুতিঃ স্বয়মেব তদর্থং ব্যাচষ্টে—"বাগ্‌বৈ" ইত্যাদিনা]। যজ্ঞস্য (যজমানস্য) বাক্‌ বৈ (এব) হোতা (ঋত্বিক্‌)। [কথমিত্যাহ—] তৎ (তত্র যজ্ঞে) যা ইয়ং (প্রসিদ্ধা) বাক্‌, সঃ অয়ং [অধিদৈবতে] অগ্নিঃ ("অগ্নির্বাগ্‌ভূত্বা মুখং প্রাবিশৎ" ইতি শ্রুতেঃ বাচঃ অগ্নিরূপত্বং বোধ্যম্‌); সঃ (অগ্নিঃ) হোতা, সঃ মুক্তিঃ (মুক্তিসাধনং), সা (অগ্নিরূপা বাক্‌) অতিমুক্তিঃ (মৃত্যোরতিক্রমোপায় ইত্যর্থঃ) ॥ ১৪৫ ॥ ৩ ॥

**মূলানুবাদ।**—অশ্বল পুনশ্চ সম্বোধনপূর্ব্বক যাজ্ঞবল্ক্যকে জিজ্ঞাসা করিলেন—[বল দেখি,] এই যে, যজ্ঞসাধন ঋত্বিক্‌ অগ্নি প্রভৃতি সকলেই সকাম কর্ম্মরূপ মৃত্যুকর্ত্তৃক গ্রস্ত আছে, এবং সকলেই

যে, মৃত্যুর বশীভূত হইয়া রহিয়াছে; যজমান কোন্ উপায়ে সেই মৃত্যু-গ্রাস হইতে মুক্তিলাভ করিতে পারে? [তদুত্তরে যাজ্ঞবল্ক্য বলিলেন—] হোতা, ঋত্বিক্, অগ্নি ও বাক্ দ্বারা; কারণ, বাক্ই যজ্ঞের প্রকৃত হোতা; প্রসিদ্ধ যজ্ঞে যাহা বাক্, [অধিদৈবরূপে] তাহাই অগ্নি, তাহাই হোতা, তাহাই মুক্তি এবং তাহাই অতিমুক্তি অর্থাৎ অগ্নিভাব প্রাপ্তিরূপ ফলসাধন॥ ১৪৫॥ ৩॥

**শাঙ্করভাষ্যম্।**—যাজ্ঞবল্ক্যেতি হোবাচ। তত্র মধুকাণ্ডে পাংক্তেন কর্ম্মণা দর্শনসমুচ্চিতেন যজমানস্য মৃত্যোরত্যয়ো ব্যাখ্যাতঃ উদ্গীথপ্রকরণে সঙ্ক্ষেপতঃ; তস্যৈব পরীক্ষাবিষয়োঽয়ম্—ইতি তদ্গতদর্শনবিশেষার্থোঽয়ং বিস্তর আরভ্যতে। ১

যদিদং সাধনজাতম্ অস্য কর্ম্মণঃ ঋত্বিগগ্ন্যাদি মৃত্যুনা কর্ম্মলক্ষণেন স্বাভাবিকাসঙ্গসহিতেন আপ্তং ব্যাপ্তম্; ন কেবলং ব্যাপ্তম্, অভিপন্নং চ মৃত্যুনা বশীকৃতং চ; কেন দর্শনলক্ষণেন সাধনেন যজমানঃ মৃত্যোরাপ্তিম্ অতিমৃত্যুগোচরত্ব-মতিক্রম্য মুচ্যতে, স্বতন্ত্রো মৃত্যোরবশো ভবতীত্যর্থঃ। নন্দ্গীথে এবাভিহিতম্—যেনাতিমুচ্যতে—মুখ্যপ্রাণাত্মদর্শনেনেতি? বাঢ়ম্ উক্তম্; যোঽস্মুক্তো বিশেষস্তত্র, তদর্থোঽয়মারম্ভ ইত্যদোষঃ। ২

হোত্রা ঋত্বিজা অগ্নিনা বাচেত্যাহ যাজ্ঞবল্ক্যঃ। এতস্যার্থং ব্যাচষ্টে—কঃ পুনর্হোতা যেন মৃত্যুমতিক্রামতীতি? উচ্যতে—"বাগ্বৈ যজ্ঞস্য যজমানস্য"—"যজ্ঞো বৈ যজমানঃ" ইতি শ্রুতেঃ; যজ্ঞস্য যজমানস্য যা বাক্, সৈব হোতা অধিযজ্ঞে। কথম্? তৎ তত্র যা ইয়ং বাক্ যজ্ঞস্য যজমানস্য, সোঽয়ং প্রসিদ্ধোঽগ্নিরধিদৈবতম্; তদেতৎ ত্র্যন্নপ্রকরণে ব্যাখ্যাতম্। স চাগ্নির্হোতা "অগ্নির্বৈ হোতা" ইতি শ্রুতেঃ, তদেতদ্যজ্ঞস্য সাধনদ্বয়ম্—হোতা চ ঋত্বিক্ অধিযজ্ঞম্, অধ্যাত্মঞ্চ বাক্—এতদুভয়ং সাধনদ্বয়ং পরিচ্ছিন্নং মৃত্যুনা আপ্তং—স্বাভাবিকাজ্ঞানাসঙ্গপ্রযুক্তেন কর্ম্মণা মৃত্যুনা প্রতিক্ষণমন্যথাত্বমাপাদ্যমানং বশীকৃতম্। তদনেনাধিদৈবতরূপেণাগ্নিনা দৃশ্যমানং যজমানস্য যজ্ঞস্য মৃত্যোরতিমুক্তয়ে ভবতি; তদেতদাহ—স মুক্তিঃ স হোতা অগ্নিঃ মুক্তিঃ অগ্নিস্বরূপদর্শনমেব মুক্তিঃ; যদৈব সাধনদ্বয়মগ্নিরূপেণ পশ্যতি, তদানীমেব হি স্বাভাবিকাদাসঙ্গান্মৃত্যোর্বিমুচ্যতে আধ্যাত্মিকাৎ পরিচ্ছিন্নরূপাদাধিভৌতিকাচ্চ। তস্মাৎ স হোতা অগ্নিরূপেণ দৃষ্টো মুক্তিঃ মুক্তিসাধনং যজমানস্য। ৩

সা অতিমুক্তিঃ—সৈব চ মুক্তিঃ, সা অতিমুক্তিরতিমুক্তিসাধনমিত্যর্থঃ। সাধনদ্বয়স্য পরিচ্ছিন্নস্য যা অধিদৈবতরূপেণাপরিচ্ছিন্নেনাগ্নিরূপেণ দৃষ্টিঃ, সা মুক্তিঃ ; যাসৌ মুক্তিরধিদৈবত-দৃষ্টিঃ, সৈব—অধ্যাত্মাধিভূতপরিচ্ছেদবিষয়াসঙ্গাস্পদং মৃত্যুম্ অতিক্রম্য অধিদেবতাত্বস্যাগ্নিভাবস্য প্রাপ্তির্যা ফলভূতা, সা অতিমুক্তিরিত্যুচ্যতে ; তস্যা অতিমুক্তের্মুক্তিরেব সাধনমিতি কৃত্বা সা অতিমুক্তিরিত্যাহ। যজমানস্য হ্যতিমুক্তির্বাগাদীনামগ্ন্যাদিভাব ইত্যুদ্গীথপ্রকরণে ব্যাখ্যাতম্ ; তত্র সামান্যেন মুখ্যপ্রাণদর্শনমাত্রং মুক্তিসাধনমুক্তম্, ন তদ্বিশেষঃ ; বাগাদীনামগ্ন্যাদিদর্শনম্ ; ইহ বিশেষো বর্ণ্যতে ; মৃত্যুপ্রাপ্ত্যতিমুক্তিস্তু সৈব ফলভূতা, যা উদ্‌গীথব্রাহ্মণেন ব্যাখ্যাতা—মৃত্যুমতিক্রান্তো দীপ্যত ইত্যাদ্যা ॥ ১৪৫ ॥ ৩ ॥

**টীকা।**—তত্র প্রথমং মুনেরাভিমুখ্যমাপাদয়িতুং সংবোধয়তি—যাজ্ঞবল্ক্যেতি। উক্তরীত্যাশ্বলপ্রশ্নে প্রবৃত্তে তস্যোদ্গীথাধিকারেণ সঙ্গতিমাহ—তত্রেতি। মধুকাণ্ডে পূর্ব্বত্র ব্যাখ্যাতে যদুদ্গীথপ্রকরণং, তস্মিন্নাসঙ্গপাপ্মনো মৃত্যোরত্যয়ঃ সমুচ্চিতেন কর্ম্মণা সঙ্ক্ষেপতো ব্যাখ্যাত ইতি সম্বন্ধঃ। তস্যৈবোদ্গীথদর্শনস্যেতি যাবৎ। পরীক্ষাবিষয়ো বিচারভূমিরয়ং প্রশ্নপ্রতিবচনরূপো গ্রন্থ ইত্যর্থঃ। তচ্ছব্দঃ সমনন্তরনির্দ্দিষ্টগ্রন্থবিষয়ঃ। দর্শনমুদ্গীথোপাসনং, তস্য বিশেষো বাগাদেরগ্ন্যাদ্যাত্মত্ববিজ্ঞানং, তৎসিদ্ধ্যর্থোঽয়ং প্রক্রমঃ। ১

এবমবান্তরসঙ্গতিমুক্ত্বা প্রশ্নাক্ষরাণি ব্যাচষ্টে—যদিদমিতি। মৃত্যুনাপ্তমিত্যনেন মৃত্যুনাভিপন্নমিত্যস্য গতার্থত্বমাশঙ্ক্যাহ—ন কেবলমিতি। কর্ম্মণো মৃত্যুত্বাত্তেন মৃত্যোরত্যয়াযোগাত্তদত্যয়সাধনং কিঞ্চিদ্দর্শনমেব বাচ্যমিত্যাশয়েন পৃচ্ছতি—কেনেতি। দর্শনবিষয়ং প্রশ্নমাক্ষিপতি—নন্বিতি। যেন মুখ্যপ্রাণাত্মদর্শনেনাতিমুচ্যতে, তদুদ্গীথপ্রক্রিয়ায়ামেবোক্তং ; তথাচ মৃত্যোরত্যয়োপায়স্য বিজ্ঞানস্য নির্জ্ঞাতত্বাৎ কেনেতি প্রশ্নানুপপত্তিরিতি যোজনা। তস্যৈব পরীক্ষাবিষয়োঽয়মিত্যাদাবুক্তমাদায় পরিহরতি—বাঢ়মিতি। উদ্গাথপ্রকরণে বাগাদেরগ্ন্যাদ্যাত্মদর্শনরূপো যো বিশেষো বক্তব্যোঽপি নোক্তস্তদুক্ত্যর্থোঽয়ং প্রশ্নপ্রতিবচনরূপো গ্রন্থ ইতি কৃত্বা কেনেত্যাদিপ্রশ্নোপপত্তিরিত্যর্থঃ। ২

কীদৃক্ পুনর্দ্দর্শনং মৃত্যুজয়সাধনং হোত্রেত্যাদাবুক্তমিত্যাশঙ্ক্যাহ—এতস্যেতি। ব্যাচষ্টে বাখৈ যজ্ঞস্যেত্যাদিনেতি শেষঃ। ব্যাখ্যানমেব বিশদয়িতুং পৃচ্ছতি—কঃ পুনরিতি। দর্শনবিষয়ং দর্শয়ন্নুত্তরমাহ—উচ্যত ইতি। যজ্ঞশব্দস্য যজমানে বৃদ্ধপ্রয়োগো নাস্তীত্যাশঙ্ক্যাহ—যজ্ঞ ইতি। যজমানস্য যা বাগধ্যাত্মং, সৈবাধিযজ্ঞে হোতাঽস্তু, তথাপি কথং তয়োর্দ্দেবতাত্মনা দর্শনমিত্যাহ—কথমিতি। তয়োরগ্ন্যাত্মনা দর্শনমুত্তরবাক্যাবষ্টম্ভেন ব্যাচষ্টে—তত্ত্রেতি। কথং পুনর্ব্বাগগ্ন্যোরেকত্বং, তদাহ—তদেতদিতি। তয়োরেকত্বেঽপি কুতো হোতুস্তদৈক্যমিত্যাশঙ্ক্যাহ—স চেতি। স মুক্তিরিত্যেতদবতারয়িতুং ভূমিকাং করোতি—যদেতদিতি। ন কেবলমেতদ্‌দ্বয়ং মৃত্যুনা সংস্পৃষ্টমেব, কিন্তু তেন বশীকৃতং চেত্যাহ—স্বাভাবিকেতি। মৃত্যুনাপ্তং মৃত্যুনাঽভিপন্নমিত্যনয়োরর্থমনূদ্য হোত্রেত্যাদেরর্থমনুবদতি—তদনেনেতি। সাধনদ্বয়ং তচ্ছব্দার্থঃ। যজমানগ্রহণং হোতুরুপলক্ষণম্। উক্তেঽর্থে সমনন্তরবাক্যমবতার্য্য ব্যাকরোতি—তদেতদাহেতি।

মুক্তিশব্দস্তৎসাধনবিষয়ঃ। পদার্থমুক্ত্বা বাক্যার্থমাহ—অগ্নিস্বরূপেণেতি। বাচো হোতুশ্চাগ্নিস্বরূপেণ দর্শনমেব মুক্তিহেতুরিতি যাবৎ। উক্তমর্থং প্রপঞ্চয়তি—যদৈবেতি। স মুক্তিরিত্যস্যার্থমুপসংহরতি—তস্মাদিতি। ৩

বাক্যান্তরং সমুখাপ্য ব্যাচষ্টে—সাতিমুক্তিরিতি। মুক্ত্যতিমুক্ত্যোরসঙ্কীর্ণত্বং দর্শয়তি—সাধনদ্বয়স্যেতি। প্রাপ্তিরতিমুক্তিরিতি সম্বন্ধঃ। তামেব সংগৃহ্নাতি—যা ফলভূতেতি। ফলভূতায়ামগ্ন্যাদিদেবতাপ্রাপ্তৌ কথমতিমুক্তিশব্দোপপত্তিরিত্যাশঙ্ক্যাহ—তস্যা ইতি। নমু বাগাদীনামগ্ন্যাদিভাবোঽত্র শ্রূয়তে, যজমানস্ত তু ন কিঞ্চিদুচ্যতে, তত্রাহ—যজমানস্যেতি। তর্হি তেনৈব গতার্থত্বাদনর্থকমিদং ব্রাহ্মণমিত্যাশঙ্ক্য বাঢ়মিত্যাদিনোক্তং স্মারয়তি—তত্রেতি। দর্শনবৎ ফলেঽপি বিশেষঃ স্যাদিত্যাশঙ্ক্যাহ—মৃত্যুপ্রাপ্তীতি॥ ১৪৫॥ ৩॥

**ভাষ্যানুবাদ।**—অশ্বল যাজ্ঞবল্ক্যকে সম্বোধনপূর্ব্বক বলিলেন;—বিজ্ঞানসহকৃত পাঙ্‌ক্তকর্ম্ম দ্বারা যে, যজমানের মৃত্যুভয় বারণ হয়, ইহা অতীত মধুব্রাহ্মণের উদ্‌গীথপ্রকরণে সংক্ষেপে কথিত হইয়াছে; এখন আবার তাহারই পরীক্ষা বা বিস্তৃতভাবে বিচার করা আবশ্যক হইয়াছে; সেইজন্য সেই বিজ্ঞানসম্বন্ধেই আরও কিছু বিশেষ কথা বলিবার নিমিত্ত তাহারই বিবৃতিস্বরূপ এই প্রকরণ আরব্ধ হইতেছে। ১

এই কর্ম্মের (যজ্ঞের) ঋত্বিক্ ও অগ্নিপ্রভৃতি যাহা কিছু সাধন অর্থাৎ কর্ম্মসম্পাদনের উপকরণ, তৎসমস্তই স্বভাবসিদ্ধ ফলাসক্তি-সমন্বিত কর্ম্মরূপ মৃত্যুকর্ত্তৃক ব্যাপ্ত (অধিকৃত); কেবল যে, ব্যাপ্তই বটে, তাহা নহে; পরন্তু অভিপন্নও বটে, অর্থাৎ মৃত্যু দ্বারা বশীকৃতও বটে। [জিজ্ঞাসা করি—] যজমান কি প্রকারে বিজ্ঞানাত্মক সাধন দ্বারা মৃত্যুর প্রাপ্তি অতিক্রম করিয়া অর্থাৎ মৃত্যুর অধিকার অতিক্রম করিয়া মুক্ত হন—মৃত্যুর বশীভূত না হইয়া স্বাতন্ত্র্য লাভ করিয়া থাকেন? ভাল কথা, উদ্গীথপ্রকরণেই ত কথিত হইয়াছে যে, মুখ্যপ্রাণে আত্মদৃষ্টি করিলে, তাহা দ্বারাই মৃত্যুর অধিকার অতিক্রম করিয়া মুক্ত হওয়া যায়, তবে আবার তাহার পুনরুক্তির প্রয়োজন কি? হাঁ, একথা আংশিক সত্য বটে; কিন্তু সেখানে সমস্ত বিশেষাংশ উক্ত হয় নাই, এখানে সেই অনুক্ত বিশেষাংশ নিরূপণের জন্যই এই কথার অবতারণা করা আবশ্যক হইয়াছে; সুতরাং পুনরুক্তি-দোষ হইতেছে না। ২

যাজ্ঞবল্ক্য বলিলেন—'হোত্রা ঋত্বিজা, অগ্নিনা বাচা' ইতি। এখন একথার ব্যাখ্যা করিয়া বলিতেছেন—সেই হোতা কে,—যাহা দ্বারা মৃত্যু অতিক্রম করিতে পারা যায়, তাহা বলা হইতেছে—বাক্ই যজ্ঞের—যজমানের হোতা; অর্থাৎ 'যজ্ঞই যজমান' এই শ্রুতিবাক্য হইতে জানা যায় যে, যজ্ঞ-শব্দবাচ্য যজমানের যাহা বাক্, তাহাই অধিযজ্ঞে (অধ্যাত্মযাগে) হোতা। তাহা কি প্রকার?

না—সেখানে (যজ্ঞে) যজমানসম্বন্ধিনী যে বাক্, তাহাই অধিদৈবত অগ্নি বলিয়া প্রসিদ্ধ; একথা 'অন্নত্রয়' নিরূপণের প্রকরণেই বিশেষরূপে বুঝাইয়া দেওয়া হইয়াছে। 'অগ্নিই হোতা' এই শ্রুতি হইতে জানা যায় যে, সেই অগ্নিই প্রকৃত হোতা। যজ্ঞসম্বন্ধে যে, এই প্রসিদ্ধ সাধনদ্বয়—প্রসিদ্ধ-যজ্ঞের সাধন হইল হোতা (ঋত্বিক্), আর অধ্যাত্ম যজ্ঞের সাধন হইল বাক্, এই উভয়বিধ যজ্ঞসাধনই পরিচ্ছিন্ন (সসীম) এবং মৃত্যুকর্তৃক ব্যাপ্ত, অর্থাৎ অজ্ঞানজ স্বাভাবিক ফলাসক্তিসমন্বিত কর্ম্মাত্মক মৃত্যু দ্বারা প্রতিমুহূর্ত্তে বিকৃতিভাবাপন্ন—মৃত্যুর বশীভূত। এই বাক্‌রূপ সাধনটিকে অধিদৈবত অগ্নিরূপে দর্শন করিতে পারিলে তাহাই যজমানের মৃত্যুভয় অতিক্রমের কারণ হইয়া থাকে। এখন সেই কথাই বুঝাইয়া বলিতেছেন—তাহাই মুক্তি, সেই হোতৃস্বরূপ অগ্নিই হইতেছে মুক্তি অর্থাৎ অগ্নির স্বরূপবিজ্ঞানই মুক্তিলাভের হেতু। বুঝিতে হইবে, যজমান যখনই যজ্ঞের উক্ত সাধন দুইটিকে অগ্নিরূপে দর্শন করে, তখনই স্বভাবসিদ্ধ আসক্তি এবং আধ্যাত্মিক ও আধিদৈবিক পরিচ্ছিন্নভাবরূপ মৃত্যু হইতে বিমুক্ত হইয়া থাকে। অতএব [ বুঝিতে হইবে যে, ] হোতাকে অগ্নিরূপে দর্শন করাই যজমানের মুক্তিলাভের উপায়। ৩

"সা অতিমুক্তিঃ" অর্থাৎ তাহাই অতিমুক্তি—যাহা মুক্তি, অর্থাৎ সেই মুক্তিই অতিমুক্তি-লাভের উপায়। অভিপ্রায় এই যে, পূর্ব্বোক্ত পরিচ্ছিন্ন সাধনদ্বয়ের যে, অপরিচ্ছিন্ন অধিদৈবত অগ্নিরূপে দর্শন বা চিন্তা, তাহারই নাম মুক্তি, আর এই যে, অধিদৈবত দর্শনাত্মক মুক্তি, তাহাই—আধ্যাত্মিক ও আধিভৌতিক পরিচ্ছেদযুক্ত বিষয়াসক্তির গোচরীভূত মৃত্যুকে অতিক্রম করিয়া যে, তৎফলস্বরূপ অধিদৈবতাত্মক অগ্নিভাবপ্রাপ্তি, তাহাই 'অতিমুক্তি' নামে অভিহিত হইয়া থাকে। মুক্তিই সেই অতিমুক্তিলাভের প্রধান উপায়; এইজন্য মুক্তিকেই অতিমুক্তি বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। উদ্গীথপ্রকরণে কথিত হইয়াছে যে, বাক্-প্রভৃতি করণ-সমূহের যে, অগ্নিপ্রভৃতি দেবতাত্মভাব, তাহাই যজমানের অতিমুক্তি। সেখানে সাধারণভাবে কেবল মুখ্যপ্রাণদৃষ্টিকেই মুক্তিসাধন বলা হইয়াছে, কিন্তু তদ্গত কোন বিশেষ কথাই বলা হয় নাই; এখানে সেই অনুক্ত বিশেষ—বাক্‌প্রভৃতিতে প্রাণদৃষ্টি বর্ণিত হইতেছে। তাহার পর, উদ্গীথব্রাহ্মণে "মৃত্যুম্ অতিক্রান্তো দীপ্যতে" ইত্যাদি বাক্যে যে, বিদ্যা-ফল উল্লিখিত হইয়াছে, সেই ফলই এখানে মৃত্যুপ্রাপ্তির অতিক্রমণরূপ অতিমুক্তি নামে কথিত হইয়াছে, বস্তুতঃ ইহা তাহা হইতে অতিরিক্ত ফল নহে ॥ ১৪৫ ॥ ৩ ॥

যাজ্ঞবল্ক্যেতি হোবাচ, যদিদꣳ সর্ব্বমহোরাত্রাভ্যামাপ্তꣳ সর্ব্বমহোরাত্রাভ্যামভিপন্নং, কেন যজমানোঽহোরাত্রয়োরাপ্তি-মতিমুচ্যত ইত্যধ্বর্য্যুণর্ত্বিজা চক্ষুষাদিত্যেন, চক্ষুর্বৈ যজ্ঞস্যাধ্বর্য্যু-স্তদযদিদং চক্ষুঃ সোঽসাবাদিত্যঃ সোঽধ্বর্য্যুঃ সঃ মুক্তিঃ সাতি-মুক্তিঃ ॥ ১৪৬ ॥ ৪ ॥

**সরলার্থঃ।**—[ অশ্বলঃ পুনরপি সর্ব্ববিপরিণামহেতোঃ কালাৎ অতি-মুক্তিমাখ্যাতুং পৃচ্ছতি যাজ্ঞবল্ক্যেতি ]। যাজ্ঞবল্ক্যেতি [ সম্বোধয়ন্ ] উবাচ হ—যৎ ইদং সর্ব্বং ( কর্ম্মসাধনং ) অহোরাত্রাভ্যাং ( দিন-যামিনীভ্যাং ) আপ্তম্, সর্ব্বম্ অহোরাত্রাভ্যাং অভিপন্নম্ ( পূর্ব্ববৎ ); যজমানঃ কেন ( কীদৃশেন সাধনেন ) অহোরাত্রয়োঃ আপ্তিং ( আক্রমণং ) অতি ( অতিক্রম্য ) মুচ্যতে ইতি। [ যাজ্ঞবল্ক্য আহ— ] অধ্বর্য্যুণা ঋত্বিজা, চক্ষুষা আদিত্যেন [ অতি-মুচ্যতে ইতি ভাবঃ ]। [ কথং তদিত্যাহ—] চক্ষুঃ বৈ ( এব ) যজ্ঞস্য অধ্বর্য্যুঃ; তৎ ( তত্র অধিযজ্ঞে ) যদ্ ইদং চক্ষুঃ, [ অধিদৈবতে ] সঃ অসৌ আদিত্যঃ সঃ অধ্বর্য্যুঃ, সঃ মুক্তিঃ, সা অতিমুক্তিঃ ( অতিমুক্তিসাধনমিত্যর্থঃ ) ॥ ১৪৬ ॥ ৪ ॥

**মূলানুবাদ।**—অশ্বল পুনরপি সম্বোধনপূর্ব্বক যাজ্ঞবল্ক্যকে জিজ্ঞাসা করিলেন—হে যাজ্ঞবল্ক্য, এই যে, যজ্ঞ-সাধন-সমূহ অহোরাত্র ( দিবারাত্র ) দ্বারা আক্রান্ত এবং সমস্তই যে, অহোরাত্র দ্বারা বশীকৃত হইয়া রহিয়াছে, যজমান কোন্ উপায়ে সেই মৃত্যুর আক্রমণ অতিক্রম করিয়া মুক্ত হইতে পারে? ( তদুত্তরে যাজ্ঞবল্ক্য বলিলেন— ) অধ্বর্য্যু ঋত্বিক্, চক্ষু ও আদিত্য দ্বারা [ মুক্ত হইতে পারে ]। [ এ কথারই সমর্থনের জন্য বলিতেছেন—] যজমানের চক্ষুই অধ্বর্য্যু; সেই যজ্ঞেতে যাহা যজমানের চক্ষু, তাহাই অধিদৈবতরূপে আদিত্য, তাহাই সেখানে অধ্বর্য্যু; তাহাই মুক্তি, এবং তাহাই অতিমুক্তি ॥ ১৪৬ ॥ ৪ ॥

**শাঙ্করভাষ্যম্।**—যাজ্ঞবল্ক্যেতি হোবাচ। স্বাভাবিকাদজ্ঞানাসঙ্গ-প্রযুক্তাৎ কর্ম্মলক্ষণাৎ মৃত্যোরতিমুক্তির্ব্যাখ্যাতা। তস্য কর্ম্মণঃ সাসঙ্গস্য মৃত্যোরাশ্রয়ভূতানাং দর্শপূর্ণমাসাদিকর্ম্মসাধনানাং যো পরিণামহেতুঃ কালঃ, তস্মাৎ কালাৎ পৃথগতিমুক্তির্ব্বক্তব্যেতীদমারভ্যতে, ক্রিয়ানুষ্ঠানব্যতি-রেকেণাপি প্রাগূর্দ্ধঞ্চ ক্রিয়ায়াঃ সাধনবিপরিণামহেতুত্বেন ব্যাপারদর্শনাৎ

কালস্য; তস্মাৎ পৃথক্ কালাদতিমুক্তির্ব্বক্তব্যেত্যত আহ—যদিদং সর্ব্বমহোরাত্রাভ্যামাপ্তম্। ১

স চ কালো দ্বিরূপঃ—অহোরাত্রাদিলক্ষণঃ, তিথ্যাদিলক্ষণশ্চ; তত্র অহোরাত্রাদিলক্ষণাৎ তাবদতিমুক্তিমাহ—অহোরাত্রাভ্যাং হি সর্ব্বং জায়তে বর্দ্ধতে বিনশ্যতি চ; তথা যজ্ঞসাধনঞ্চ—যজ্ঞস্য যজমানস্য চক্ষুরধ্বর্য্যুশ্চ; শিষ্টান্যক্ষরাণি পূর্ব্ববন্নেয়ানি। ২

যজমানস্য চক্ষুরধ্বর্য্যুশ্চ সাধনদ্বয়ম্ অধ্যাত্মাধিভূতপরিচ্ছেদং হিত্বা অধিদৈবতাত্মনা দৃষ্টং যৎ, স মুক্তিঃ; সোঽধ্বর্য্যুরাদিত্যভাবেন দৃষ্টো মুক্তিঃ; সৈব মুক্তিরেবাতিমুক্তিরিতি পূর্ব্ববৎ; আদিত্যাত্মভাবমাপন্নস্য হি নাহোরাত্রে সম্ভবতঃ॥ ১৪৬॥ ৪॥

টীকা।—প্রশ্নান্তরমবতার্য্য তাৎপর্য্যমাহ—যাজ্ঞবল্ক্যেতি। [ আশ্রয়ভূতানি কানি তানীত্যাশঙ্ক্যাহ—দর্শপূর্ণমাসাদীতি। প্রতিক্ষণমন্যথাত্বং বিপরিণামঃ। অগ্ন্যাদিসাধনান্যাশ্রিত্য কাম্যং কর্ম্ম মৃত্যুশব্দিতমুৎপদ্যতে, তেষাং সাধনানাং বিপরিণামহেতুত্বাৎ কালো মৃত্যুস্ততোঽতিমুক্তির্ব্বক্তব্যেত্যুত্তরগ্রন্থারম্ভ ইত্যর্থঃ। কর্ম্মণো মুক্তিরুক্তা চেৎ, কালাদপি সোক্তৈব, তস্য কর্ম্মান্তর্ভাবেন মৃত্যুত্বাদিত্যাশঙ্ক্যাহ—পৃথগিতি। কর্ম্মনিরপেক্ষতয়া কালস্য মৃত্যুত্বং ব্যুৎপাদয়তি—ক্রিয়েতি। পৃথঙ্মৃত্যুত্বে সিদ্ধে ফলিতমাহ—তস্মাদিতি। উত্তরগ্রন্থস্থপ্রশ্নয়োর্ব্বিষয়ং হেতুং কালং ভিনত্তি—স চেতি। আদিত্যশ্চন্দ্রশ্চেতি কর্তৃভেদাৎ দ্বৈবিধ্যমুন্নেয়ম্। কালস্য দ্বৈরূপ্যে সত্যাদ্যকণ্ডিকাবিষয়মাহ—তত্রেতি। অহোরাত্রয়োর্মৃত্যুত্বে সিদ্ধে তাভ্যামতিমুক্তির্ব্বক্তব্যা, তদেব কথমিত্যাশঙ্ক্যাহ অহোরাত্রাভ্যামিতি। যজ্ঞসাধনং চ তথা তাভ্যাং জায়তে বর্দ্ধতে নশ্যতি চেতি সম্বন্ধঃ। প্রতিবচনব্যাখ্যানে যজ্ঞশব্দার্থমাহ—যজমানস্যেতি। স মুক্তিরিত্যস্য তাৎপর্য্যার্থমাহ—যজমানস্যেত্যাদিনা। তস্যৈবাক্ষরার্থং কথয়তি—সোঽধ্বর্য্যুরিতি। যথোক্তস্যাত্যাদিত্যাত্মত্বেঽপি কথমহোরাত্রলক্ষণাৎ মৃত্যোরতিমুক্তিরত আহ—আদিত্যেতি। 'নোদেতা নাস্তমেতা' ইত্যাদিশ্রুতেরাদিত্যে বস্তুতো নাহোরাত্রে স্তঃ। তথা চ তদাত্মনি বিদুষ্যপি ন তে সম্ভবত ইত্যর্থঃ। ১৪৬। ৪।

ভাষ্যানুবাদ।—অথন পুনশ্চ যাজ্ঞবল্ক্যকে সম্বোধনপূর্ব্বক বলিলেন—স্বভাবসিদ্ধ অজ্ঞানাসক্তি-সমন্বিত কর্ম্মরূপ মৃত্যু হইতে অতিমুক্তির কথা পূর্ব্বশ্রুতিতে ব্যাখ্যাত হইয়াছে; ফলাসক্তিসমন্বিত সেই কর্ম্মরূপ মৃত্যু যে সকলকে আশ্রয় করিয়া উৎপন্ন হয়, অর্থাৎ যাহাদিগকে অবলম্বন করিয়া দর্শ-পূর্ণমাস প্রভৃতি কর্ম্মনিচয় আরব্ধ হইয়া থাকে, সেই সাধনসমূহও যাহা দ্বারা বিপরিণত ( বিকারগ্রস্ত ) হইয়া থাকে, পূর্ব্বোক্ত 'অতিমৃত্যু' নিশ্চয়ই সেই কাল হইতেও পৃথক্ বা স্বতন্ত্র বস্তু; কারণ, ক্রিয়ানুষ্ঠানের অভাবেও ক্রিয়াসাধনের পরিণামজনক কালের ব্যাপার সর্ব্বদাই প্রত্যক্ষ হইয়া থাকে;

অতএব কাল হইতেও সম্পূর্ণ পৃথক্ অতিমৃত্যুর কথা স্বতন্ত্রভাবে অবশ্যই বক্তব্য; সেই উদ্দেশ্যেই বলিতেছেন—জগতে যে কোন বস্তু অনুভবগোচর হয়, তৎসমস্তই অহোরাত্র দ্বারা আক্রান্ত। ১

উপরে যে কালের কথা বলা হইল, সেই কাল আবার দুইভাগে বিভক্ত—এক দিবারাত্রাত্মক, অপর তিথিপ্রভৃতিস্বরূপ। তন্মধ্যে প্রথমে অহোরাত্রাত্মক কাল হইতে পৃথক্ অতিমুক্তির কথা বলিতেছেন—অহোরাত্র হইতেই সমস্ত বস্তু জন্ম লাভ করে, বৃদ্ধি প্রাপ্ত হয়, এবং ধ্বংসগ্রস্ত হয়; এইরূপ যজ্ঞপদবাচ্য যজমানের চক্ষুঃস্বরূপ অধ্বর্য্যুও অহোরাত্র হইতে জন্ম, স্থিতি ও বিনাশ প্রাপ্ত হয়। শ্রুতির অবশিষ্ট কথাগুলির ব্যাখ্যা পূর্ব্ববৎ। ২

যজমানের চক্ষু (আদিত্য) ও অধ্বর্য্যু (ঋত্বিক্‌বিশেষ), এই দ্বিবিধ সাধনের উপর আধ্যাত্মিক ও আধিভৌতিকভাব পরিত্যাগপূর্ব্বক যে, অধিদৈবতভাবে দৃষ্টি, তাহাই মুক্তি অর্থাৎ অধ্বর্য্যুকে আদিত্যরূপে দর্শন করাই মুক্তি। পুর্ব্বের ন্যায় এখানেও মুক্তিই অতিমুক্তিপদবাচ্য হইয়া থাকে; কারণ, যে লোক আদিত্যাদি দৈবতভাব প্রাপ্ত হয়, তাহার সম্বন্ধে আর অহোরাত্র-সম্বন্ধ সম্ভবপর হয় না॥ ১৪৬॥ ৪॥

যাজ্ঞবল্ক্যেতি হোবাচ—যদিদꣳসর্ব্বং পূর্ব্বপক্ষাপরপক্ষাভ্যামাপ্তꣳ সর্ব্বং পূর্ব্বপক্ষাপরপক্ষাভ্যামভিপন্নং, কেন যজমানঃ পূর্ব্বপক্ষাপরপক্ষয়োরাপ্তিমতিমুচ্যত ইতি। উদ্গাত্রর্ত্বিজা বায়ুনা প্রাণেন; প্রাণো বৈ যজ্ঞস্যোদ্গাতা, তদ্যোঽয়ং প্রাণঃ স বায়ুঃ স উদ্গাতা স মুক্তিঃ সাতিমুক্তিঃ॥ ১৪৭॥ ৫॥

**সরলার্থঃ।**—[ইদানীং তিথ্যাদিলক্ষণাৎ কালাদতিমুক্তিং বক্তুং যাজ্ঞবল্ক্যেতি সম্বোধয়ন্] উবাচ হ—যৎ ইদং (দৃশ্যমানং) সর্ব্বং (বস্তু) পূর্ব্বপক্ষাপরপক্ষাভ্যাং (শুক্ল-কৃষ্ণপক্ষাভ্যাং) ব্যাপ্তং—সর্ব্বং পূর্ব্বপক্ষাপরপক্ষাভ্যাম্ অভিপন্নং (কবলীকৃতম্) [ভবতি; তত্র পৃচ্ছামি—] যজমানঃ (যজ্ঞকর্ত্তা) কেন (উপায়েন) পূর্ব্বপক্ষাপরপক্ষয়োঃ আপ্তিং (আক্রমণং) অতিমুচ্যতে (অতীত্য মুক্তো ভবতি)? ইতি। [যাজ্ঞবল্ক্য আহ—] উদ্গাত্রা (সামবিদা) ঋত্বিজা বায়ুনা প্রাণেন (ঋত্বিক্-কর্ম্মণি নিযুক্তে উদ্গাতরি বায়ুভূত-প্রাণদৃষ্ট্যা অতিমুচ্যতে ইতি ভাবঃ)। বৈ (যতঃ) যজ্ঞস্য (যজমানস্য) প্রাণঃ উদ্গাতা; তৎ (তত্র) যঃ অয়ং প্রাণঃ, স বায়ুঃ, সঃ (প্রাণঃ) উদ্গাতা, সঃ (প্রাণঃ) মুক্তিঃ, সা (প্রসিদ্ধা)

অতিমুক্তিঃ [ চ ]; [ উদ্গাতরি অধ্যাত্ম-পরিচ্ছেদং পরিত্যজ্য যা প্রাণাত্মদৃষ্টিঃ, সৈব কালাদতিমুক্তিহেতুরিত্যাশয়ঃ ] ॥ ১৪৭ ॥ ৫ ॥

**মূলানুবাদ**।—এখন তিথ্যাদিরূপ কাল হইতে অতিমুক্তির উপায় বলিতেছেন—অশ্বল পুনশ্চ যাজ্ঞবল্ক্যকে সম্বোধনপূর্ব্বক বলিলেন—হে যাজ্ঞবল্ক্য, এই যে, সমস্ত জগৎ পূর্ব্বপক্ষ ও অপর পক্ষ দ্বারা—অর্থাৎ শুক্লপক্ষ ও কৃষ্ণপক্ষ দ্বারা ব্যাপ্ত—সমস্তই যে, শুক্ল ও কৃষ্ণপক্ষ দ্বারা কবলিত হইয়া রহিয়াছে; [ জিজ্ঞাসা করি— ] যজমান (যজ্ঞ-কর্ত্তা) কি উপায়ে সেই শুক্ল-কৃষ্ণপক্ষের আক্রমণ হইতে পরিত্রাণ পাইতে পারে? [ যাজ্ঞবল্ক্য বলিলেন— ] বায়ু-প্রাণাত্মক অধ্বর্য্যু ঋত্বিকের দ্বারা [ পরিত্রাণ পাইতে পারে ]; কারণ, যজ্ঞরূপী যজমানের প্রাণই উদ্গাতা; যাহা এই প্রাণ, তাহাই বায়ুস্বরূপ, তাহাই উদ্গাতা, তাহাই মুক্তি এবং তাহাই অতিমুক্তি ॥ ১৪৭ ॥ ৫ ॥

**শাঙ্করভাষ্যম্**।—ইদানীং তিথ্যাদিলক্ষণাদতিমুক্তিরুচ্যতে—যদিদং সর্ব্বমহোরাত্রয়োরবিশিষ্টয়োরাদিত্যঃ কর্ত্তা, ন প্রতিপদাদীনাং তিথীনাম্; তাসাস্তু বৃদ্ধিক্ষয়োপগমনেন প্রতিপৎপ্রভৃতীনাং চন্দ্রমাঃ কর্ত্তা; অতস্তদাপত্ত্যা পূর্ব্বপক্ষাপরপক্ষাত্যয়ঃ, আদিত্যাপত্ত্যা অহোরাত্রাত্যয়বৎ। তত্র যজমানস্য প্রাণো বায়ুঃ, স এবোদ্গাতা ইত্যুদ্গীথব্রাহ্মণেঽবগতম্; "বাচা চ হ্যেব স প্রাণেন চোদগায়ৎ" ইতি চ নির্দ্ধারিতম্; "অথৈতস্য প্রাণস্যাপঃ শরীরং জ্যোতীরূপমসৌ চন্দ্রঃ" ইতি চ। প্রাণবায়ুচন্দ্রমসামেকত্বাচ্চন্দ্রমসা বায়ুনা চোপসংহারে ন কশ্চিদ্বিশেষঃ—এবং মন্যমানা শ্রুতির্বায়ুনাধিদৈবতরূপেণোপসংহরতি।

অপি চ, বায়ুনিমিত্তৌ হি বৃদ্ধিক্ষয়ৌ চন্দ্রমসঃ; তেন তিথ্যাদিলক্ষণস্য কালস্য কর্ত্তুরপি কারয়িতা বায়ুঃ; অতো বায়ুরূপাপন্নঃ তিথ্যাদিকালাদতীতো ভবতীত্যুপপন্নতরং ভবতি; তেন শ্রুত্যন্তরে চন্দ্ররূপেণ দৃষ্টির্মুক্তিরতিমুক্তিশ্চ; ইহ তু কামানাং সাধনদ্বয়স্য তৎকারণরূপেণ বায়াত্মনা দৃষ্টির্মুক্তিরতিমুক্তিশ্চেতি ন শ্রুত্যোর্ব্বিরোধঃ ॥ ১৪৭ ॥ ৫ ॥

টীকা।—কণ্ডিকান্তরস্য তাৎপর্য্যমাহ—ইদানীমিতি। নন্বহোরাত্রাদিলক্ষণে কালে তিথ্যাদিলক্ষণস্য কালস্যান্তর্ভাবাত্ততোঽতিমুক্ত্যুক্ত্যায়াং তিথ্যাদিলক্ষণাদপি কালাদস্যাবুক্তেবেতি কৃতং পৃথগারম্ভেণেতি, তত্রাহ—অহোরাত্রয়োরিতি। অবিশিষ্টয়োর্বৃদ্ধিক্ষয়শূন্যয়োরিতি যাবৎ। কথং তর্হি তিথ্যাদিলক্ষণাৎ কালাদতিমুক্তিরস্য আহ—অতস্তদাপত্ত্যেতি। চন্দ্রপ্রাপ্ত্যা

তিথ্যাদ্যত্যয়ো মাধ্যন্দিনশ্রুত্যোচ্যতে, কাণ্বশ্রুত্যা তু বায়ুভাবাপত্ত্যা তদত্যয় উক্তঃ। তথা চ শ্রুত্যোর্ব্বিরোধে কঃ সমাধিরিত্যাশঙ্ক্যাহ—তত্রেতি। কাণ্বশ্রুতাবিতি যাবৎ। উদ্গাতুরপি প্রাণাত্মকবায়ুরূপত্বং শ্রুতিদ্বয়ানুসারেণ দর্শয়তি—স এবেতি। ন কেবলমুদ্গাতুঃ প্রাণত্বং প্রতিজ্ঞামাত্রেণ প্রতিপন্নং, কিন্তু বিচার্য্য নির্দ্ধারিতং চেত্যাহ—বাচেতি। প্রাণচন্দ্রমসোশ্চৈকত্বং সপ্তান্নাধিকারে নির্দ্ধারিতমিত্যাহ—অথেতি। উক্তয়া রীত্যা প্রাণাদীনামেকত্বে শ্রুত্যোর-বিরোধং ফলিতমাহ—প্রাণেতি। মনোব্রহ্মণোশ্চন্দ্রমসা প্রাণোদ্গাত্রোশ্চ বায়ুনোপাস্যত্বেনোপ-সংগ্রহে মৃত্যুতরণে বিশেষো নাস্তীতি শ্রুত্যোর্ব্বিকল্পেনোপপত্তিরিত্যর্থঃ। উপসংহরতি প্রাণ-মুদ্গাতারং চ তদ্রূপেণোপাস্যতয়া সংগৃহ্ণাতি কাণ্বশ্রুতিরিত্যর্থঃ। ইতশ্চ কাণ্বশ্রুতিরুপপন্নে-ত্যাহ—অপি চেতি। বায়ুঃ সূত্রাত্মা তন্নিমিত্তৌ স্বাবয়বস্থ চন্দ্রমসো বৃদ্ধিহ্রাসৌ। সূত্রাধীনা হি চন্দ্রাদের্জ্জগতশ্চেষ্টেত্যর্থঃ। বৃদ্ধ্যাদিহেতুত্বে ফলিতমাহ—তেনেতি। কর্ত্তুশ্চন্দ্রস্যেত্যর্থঃ। বায়োশ্চন্দ্রমসি কারয়িতৃত্বেঽপি প্রকৃতে কিমায়াতং, তদাহ—অত ইতি। উদিতানুদিতহোম-বদ্বিকল্পমুপেত্যাবিরোধমুপসংহরন্তি—তেনেতি। শ্রুত্যন্তরং মাধ্যন্দিনশ্রুতিঃ। সাধন-দ্বয়স্যেত্যুভয়ত্র সম্বধ্যতে। তত্রাদৌ মনসো ব্রহ্মণশ্চেত্যর্থঃ। উত্তরত্র প্রাণস্যোদ্গাতুশ্চেত্যর্থঃ। তচ্ছব্দশ্চন্দ্রবিষয়ঃ॥ ১৪৭ ॥ ৫॥

**ভাষ্যানুবাদ।**—এখন তিথ্যাদিরূপ কাল হইতে অতিমুক্তি বলা হইতেছে—সূর্য্যদেব হইতেছেন—তুল্যস্বভাব দিবারাত্রের কর্ত্তা, কিন্তু প্রতিপদ্ প্রভৃতি তিথিসমূহের হ্রাস-বৃদ্ধি সম্পাদন দ্বারা চন্দ্র হইতেছেন—তিথিসমূহের কর্ত্তা বা প্রবর্ত্তক; অতএব আদিত্যভাব প্রাপ্তিতে যেমন অহোরাত্রাধিকার অতিক্রম করা যায়, তেমনি চন্দ্রভাব-প্রাপ্তি দ্বারাও শুক্লপক্ষ ও কৃষ্ণপক্ষের অধিকার অতিক্রম করিতে পারা যায়। উদ্গীথব্রাহ্মণে জানা গিয়াছে যে, যজমানের যে প্রাণবায়ু, তাহাই প্রকৃত উদ্গাতা (সামবেদীয় ঋত্বিক্); এবং সেখানে ইহাও অবধারিত হইয়াছে যে, 'যজমান বাক্ ও প্রাণের সাহায্যেই উদ্গীথ গান করিয়াছিলেন এবং জল হইতেছে এই প্রাণের শরীর, আর এই চন্দ্র হইতেছে তাহার জ্যোতির্ম্ময় রূপ'; এইরূপে দেখা যাইতেছে যে, প্রাণ, বায়ু ও চন্দ্র প্রকৃতপক্ষে একই পদার্থ; সুতরাং উপসংহারে চন্দ্র ও বায়ুর উল্লেখ থাকাতেও বস্তুগত কোনও পার্থক্য ঘটিতেছে না; এই অভিপ্রায়েই শ্রুতি অধিদৈবতরূপ বায়ু দ্বারা কথার উপসংহার করিয়াছেন।

আরও এক কথা—চন্দ্রের যে, হ্রাস-বৃদ্ধি হইয়া থাকে, বায়ুই তাহার মুখ্য কারণ; অতএব বুঝা যাইতেছে যে, বায়ুই তিথ্যাদি-কালসম্পাদক চন্দ্রেরও প্রবৃত্তি বা কার্য্য ঘটাইয়া থাকে; অতএব যজমান যে, বায়ুভাব প্রাপ্ত হইয়া তিথ্যাদিরূপ কাল অতিক্রম করে, ইহা সুসঙ্গতই বটে। এই জন্যই, অন্য শ্রুতিতে (মাধ্যন্দিন শাখায়) যে, চন্দ্ররূপে দৃষ্টিকে মুক্তি ও অতিমুক্তি বলা হইয়াছে, আর কাণ্বশ্রুতিতে

যে, অহোরাত্র ও তিথ্যাদি, এই উভয়বিধ সাধনে তৎকারণীভূত বায়ুভাব-দর্শনে মুক্তি ও অতিমুক্তি বলা হইয়াছে, ইহাতেও কোনরূপ বিরোধ ঘটিতেছে না॥ ১৪৭ ॥ ৫ ॥

যাজ্ঞবল্ক্যেতি হোবাচ—যদিদমন্তরিক্ষমনারম্বণামিব, কেনাক্রমেণ যজমানঃ স্বর্গং লোকমাক্রমত ইতি। ব্রহ্মণর্ত্বিজা মনসা চন্দ্রেণ; মনো বৈ যজ্ঞস্য ব্রহ্মা, তদযদিদং মনঃ সোঽসৌ চন্দ্রঃ স ব্রহ্মা স মুক্তিঃ সাঽতিমুক্তিরিত্যতিমোক্ষাঃ। অথ সম্পদঃ—॥ ১৪৮ ॥ ৬ ॥

**সরলার্থঃ।**—[অশ্বলঃ পুনশ্চ যাজ্ঞবল্ক্যেতি সম্বোধয়ন্] উবাচ হ—যৎ ইদম্ অন্তরিক্ষং (আকাশং) অনারম্বণং (নিরালম্বনং) ইব [দৃশ্যতে]; [তদালম্বনং তু ন বিজ্ঞায়তে ইত্যভিপ্রায়ঃ]। কেন (কেন কেন) আক্রমেণ (আলম্বনেন) যজমানঃ স্বর্গং লোকং আক্রমতে (ফলরূপেণ প্রাপ্নোতি)? ইতি। [যাজ্ঞবল্ক্যঃ আহ—] ব্রহ্মণা ঋত্বিজা মনসা চন্দ্রেণ [আক্রমতে]। মনঃ বৈ (এব) যজ্ঞস্য (যজমানস্য) ব্রহ্মা; তৎ (তস্মাৎ) যৎ ইদং মনঃ, সঃ (তৎ মনঃ) অসৌ (দ্যুলোকস্থঃ) চন্দ্রঃ, সঃ ব্রহ্মা, সঃ মুক্তিঃ, সা অতিমুক্তিঃ, ইতি (এবংপ্রকারাঃ) অতিমোক্ষাঃ (অতিমুক্তয় উক্তা ইত্যর্থঃ)। অথ (অতঃপরং) সম্পদঃ (সম্পদ্রূপাঃ ক্রিয়াঃ) [উচ্যন্তে—]॥ ১৪৮ ॥ ৬ ॥

**মূলানুবাদ।**—অশ্বল পুনশ্চ যাজ্ঞবল্ক্যকে সম্বোধনপূর্ব্বক বলিলেন—এই যে, অন্তরিক্ষ (আকাশমণ্ডল) নিরালম্বনবৎ দেখা যাইতেছে, অর্থাৎ ইহার কোনও অবলম্বন জানা যাইতেছে না; সেই অবিজ্ঞাত কোন্ অবলম্বন জানিলে পর যজমান স্বর্গলোক লাভ করিতে পারে? [তদুত্তরে যাজ্ঞবল্ক্য বলিলেন—] ঋত্বিক্ ব্রহ্মা ও মনোরূপী চন্দ্র দ্বারা; কেন না, প্রকৃতপক্ষে মনই যজ্ঞের ব্রহ্মা; যাহা এই মন, তাহাই এই চন্দ্র, তাহাই ব্রহ্মা, তাহাই মুক্তি ও তাহাই অতিমুক্তি; এই সমস্তই অতিমুক্তির প্রকারভেদ। অতঃপর সম্পদুপাসনার কথা বলা হইতেছে—॥ ১৪৮ ॥ ৬ ॥

**শাঙ্করভাষ্যম্।**—মৃত্যোঃ কালাদতিমুক্তির্ব্যাখ্যাতা যজমানস্য। সোঽতিমুচ্যমানঃ কেনাবষ্টম্ভেন পরিচ্ছেদবিষয়ং মৃত্যুমতীত্য ফলং প্রাপ্নোতি—অতি-

মুচ্যতে—ইতি? উচ্যতে—যদিদং প্রসিদ্ধমন্তরিক্ষমাকাশম্ অনারম্বণমনালম্বনমিব, ইবশব্দাদন্ত্যেব তত্রালম্বনম্, তত্তু ন জ্ঞায়ত ইত্যভিপ্রায়ঃ। যত্তু তদজ্ঞায়মান-মালম্বনং, তৎ সর্ব্বনাম্না কেনেতি পৃচ্ছ্যতে; অন্যথা ফলপ্রাপ্তেরসম্ভবাৎ; যেনাব-ষ্টম্ভেন আক্রমেণ যজমানঃ কর্ম্মফলং প্রতিপদ্যমান অতিমুচ্যতে, কিং তদিতি প্রশ্ন-বিষয়ঃ; কেন আক্রমেণ যজমানঃ স্বর্গং লোকমাক্রমত ইতি স্বর্গং লোকং ফলং প্রাপ্নোতি অতিমুচ্যত ইত্যর্থঃ। ব্রহ্মণা ঋত্বিজা মনসা চন্দ্রেণেত্যক্ষরন্যাসঃ পূর্ব্ববৎ। ১

তত্রাধ্যাত্মং যজ্ঞস্য যজমানস্য যদিদং প্রসিদ্ধং মনঃ, সোঽসৌ চন্দ্রঃ অধিদৈবম্; মনোঽধ্যাত্মম্, চন্দ্রমা অধিদৈবতমিতি হি প্রসিদ্ধম্। স এব চন্দ্রমা ব্রহ্মা ঋত্বিক্, তেন—অধিভূতং ব্রহ্মণঃ পরিচ্ছিন্নং রূপম্ অধ্যাত্মং চ মনসঃ, এতদ্দ্বয়ম্ অপরি-চ্ছিন্নেন চন্দ্রমসো রূপেণ পশ্যতি; তেন চন্দ্রমসা মনসা অবলম্বনেন কর্ম্মফলং স্বর্গং লোকং প্রাপ্নোতি অতিমুচ্যত ইত্যভিপ্রায়ঃ। ইতীত্যুপসংহারার্থং বচনম্; ইত্যে-বম্প্রকারা মৃত্যোরতিমোক্ষাঃ; সর্ব্বাণি হি দর্শনপ্রকারাণি যজ্ঞাঙ্গবিষয়াণ্যস্মিন্নব-সরে উক্তানীতি কৃত্বা উপসংহারঃ—ইত্যতিমোক্ষাঃ—এবম্প্রকারা অতিমোক্ষা ইত্যর্থঃ। ২

অথ সম্পদঃ—অথ অধুনা সম্পদ উচ্যন্তে। সম্পৎ নাম—কেনচিৎ সামান্যেন অগ্নিহোত্রাদীনাং কর্ম্মণাং ফলবতাং তৎফলায় সম্পাদনম্, সম্পৎফলস্যৈব বা; সর্ব্বোৎসাহেন ফলসাধনানুষ্ঠানে প্রযতমানানাং কেনচিদ্বৈগুণ্যেনাসম্ভবঃ; তদি-দানীং আহিতাগ্নিঃ সন্ যৎকিঞ্চিৎ কর্ম্ম অগ্নিহোত্রাদীনাং যথাসম্ভবমাদায় আল-ম্বনীকৃত্য কর্ম্মফলবিদ্বত্তায়াং সত্যাং যৎকর্ম্মফলকামো ভবতি, তদেব সম্পাদয়তি। অন্যথা রাজসূয়াশ্বমেধ-পুরুষমেধ-সর্ব্বমেধলক্ষণানামধিকৃতানাং ত্রৈবর্ণিকানামপ্য-সম্ভবঃ—তেষাং তৎপাঠঃ স্বাধ্যায়ার্থ এব কেবলঃ স্যাৎ, যদি তৎফলপ্রাপ্ত্যুপায়ঃ কশ্চন ন স্যাৎ। তস্মাত্তেষাং সম্পদৈব তৎফলপ্রাপ্তিঃ, তস্মাৎ সম্পদামপি ফলবত্ত্বম্, অতঃ সম্পদ আরভ্যন্তে—॥ ১৩৮ ॥ ৬ ॥

**টীকা।**—যদিদমন্তরিক্ষমিত্যাদি প্রশ্নান্তরং বৃত্তানুবাদপূর্ব্বকমুপাদত্তে—মৃত্যোরিতি। ব্যাখ্যানব্যাখ্যেয়ভাবেন ক্রিয়াপদে নেতব্যে। ইত্যেতৎ প্রশ্নরূপমুচ্যতে সমনন্তরবাক্যেনেতি যাবৎ। তদ্ব্যাচষ্টে—যদিদমিতি। কেনেতি প্রশ্নস্য বিষয়মাহ—যত্ত্বিতি। প্রশ্নবিষয়ং প্রপঞ্চ-য়তি—অন্যথেতি। আলম্বনমন্তরেণেতি যাবৎ। প্রশ্নার্থং সঙ্ক্ষিপ্যোপসংহরতি—কেনেতি। অক্ষরন্যাসোঽক্ষরাণামর্থেষু বৃত্তিরিতি যাবৎ। মনো বৈ যজ্ঞস্যেত্যাদেরর্থমাহ—তত্রেতি। ব্যবহারভূমিঃ সপ্তম্যর্থঃ। বাক্যার্থমাহ—তেনেতি। তৃতীয়া তৃতীয়াভ্যাং সম্বধ্যতে। দর্শন-ফলমাহ—তেনেতি। বাগাদীনামগ্ন্যাদিভাবেন দর্শনমুক্তং, ত্বগাদীনাং তু বায়্বাদিভাবেন দর্শনং

বক্তব্যম্, তৎ কথং বক্তব্যশেষে সত্যুপসংহারোপপত্তিরিত্যাশঙ্ক্যাহ—সর্ব্বাণীতি। যাগাদ্যনুক্ত-স্থানস্থ যাগাদাবতিদেশোঽত্র বিবক্ষিত ইত্যাহ—এবম্প্রকারা ইতি। ২

অথশব্দো বর্ণনপ্রভেদকথনানন্তর্য্যার্থঃ। কেয়ং সম্পদামেতি পৃচ্ছতি—সম্পদামেতি। উত্তর-মাহ—কেনচিদিতি। মহতাং ফলবতামশ্বমেধাদিকর্ম্মণাং কর্ম্মসামান্যেনাল্পীয়ঃসু কর্ম্মসু বিবক্ষিতফলসিদ্ধ্যর্থং সম্পত্তিঃ সম্পদুচ্যতে। যথাশক্ত্যগ্নিহোত্রাদিনির্ব্বর্ত্তনেনাশ্বমেধাদি ময়া নির্ব্বর্ত্তিতমিতি ধ্যানং সম্পদিত্যর্থঃ। যদ্বা ফলস্যৈব দেবলোকাদেরল্পফলত্বাদিসামান্যেনাল্পাহঃ-হুতিষু সম্পাদনং সম্পদিত্যাহ—ফলস্যেতি। সম্পদনুষ্ঠানাবসরমাদর্শয়তি—সর্ব্বোৎসাহেনেতি। অসম্ভবোঽনুষ্ঠানস্য যদেতি শেষঃ। কর্ম্মিণামেব সম্পদনুষ্ঠানেঽধিকার ইতি দর্শয়িতুমাহিতাগ্নিঃ সন্নিত্যুক্তম্। অগ্নিহোত্রাদীনামিতি নির্দ্ধারণে ষষ্ঠী। যথাসম্ভবং বর্ণাশ্রমানুরূপাণীতি যাবৎ। আরোহেত্যস্য ব্যাখ্যানমালম্বনীকুর্য্যাদিতি। ন কেবলং কর্ম্মিভিরেব সম্পদনুষ্ঠাতুমপেক্ষ্যতে, কিন্তু তৎফলবিদ্যাবদ্ভিরপীত্যাহ—কর্ম্মেতি। তদেব কর্ম্মফলমেবেত্যর্থঃ। কর্ম্মাণ্যেব ফলবন্তি ন সম্পদঃ, তৎকথং তাসাং কার্য্যতেত্যাশঙ্ক্যাহ—অন্যথেতি। বিহিতাধ্যয়নস্যার্থজ্ঞানানুষ্ঠানাদি-পরম্পরয়া ফলবত্ত্বমিষ্টম্। ন চাশ্বমেধাদিষু সর্ব্বেষামনুষ্ঠানসম্ভবঃ, কর্ম্মস্বধিকৃতানামপি ত্রৈবর্ণি-কানাং কেষাঞ্চিদনুষ্ঠানাসম্ভবাদতস্তেষাং তদধ্যয়নার্থবত্ত্বানুপপত্ত্যা সম্পদামপি ফলবত্ত্বমেষ্টব্য-মিত্যর্থঃ। মহতোঽশ্বমেধাদিফলস্য কথমল্পীয়স্যা সম্পদা প্রাপ্তিরিত্যাশঙ্ক্য শাস্ত্রপ্রামাণ্যাদিত্যভি-প্রেত্যাহ—বদতীতি। তদা তৎপাঠঃ স্বাধ্যায়ার্থ এবেতি পূর্ব্বেণ সম্বন্ধঃ। অধ্যয়নস্য ফলবত্ত্বে বক্তব্যে ফলিতমাহ—তস্মাদিতি। তেষাং রাজসূয়াদীনামিতি যাবৎ। ব্রাহ্মণাদীনাং রাজ-সূয়াদ্যধ্যয়নসামর্থ্যাত্তেষাং সম্পদৈব তৎফলপ্রাপ্তাবপি কিং সিধ্যতি, তদাহ—তস্মাৎ সম্পদা-মিতি। কর্ম্মণামিবেতি দৃষ্টান্তার্থোঽপি-শব্দঃ। তাসাং ফলবত্ত্বে ফলিতমাহ—অত ইতি। ১৪৮। ৬।

**ভাষ্যানুবাদ।**—যজমানের কালরূপী মৃত্যু হইতে যে প্রকারে অতি-মুক্তি হইতে পারে, তাহা কথিত হইল। সেই যজমান অতিমুক্তি লাভ সময়ে কোন উপায়ের আশ্রয়ে থাকিয়া সসীমবিষয়ক মৃত্যু অতিক্রম করিয়া ফল প্রাপ্ত হয় অর্থাৎ অতিমুক্ত হয়, এখন সে কথা বলা হইতেছে—এই যে, প্রসিদ্ধ অন্তরিক্ষ—আকাশ অনারম্বণ অর্থাৎ নিরালম্বনের ন্যায় প্রতীত হইতেছে। [অনারম্বণম্ ইব] শ্রুতিতে 'ইব' শব্দ থাকায় বুঝা যাইতেছে যে, নিশ্চয়ই ইহার একটা অবলম্বন বা আশ্রয় আছে, কিন্তু তাহা জানা যাইতেছে না; এই যে অবিজ্ঞাত আলম্বন, তাহাই এখানে সর্ব্বনাম 'কেন' পদে জিজ্ঞাসিত হইয়াছে; নচেৎ বিজ্ঞানফল-প্রাপ্তির সম্ভাবনা থাকে না, অর্থাৎ এরূপ কোন একটি নির্দ্দিষ্ট বস্তু গ্রহণ না করিলে পরবর্ত্তী কথার সহিত এ কথার কোন সঙ্গতিই থাকে না। এখানে প্রষ্টব্য বিষয় হইতেছে এই যে, যজমান, যে অবষ্টম্ভ বা আশ্রয় বস্তুর বিজ্ঞানে কর্ম্মফল প্রাপ্ত হইয়া অতিমুক্ত হয়, সেই বস্তুটি কি?—যজমান কোন আলম্বন-বিজ্ঞানে স্বর্গফল আক্রমণ করে অর্থাৎ ফলরূপে স্বর্গলোক লাভ করে—অতিমুক্ত

হয়। 'ব্রহ্মণা ঋত্বিজা মনসা চন্দ্রেণ' এই কথাগুলির অর্থ—পূর্ব্বোক্ত 'উদ্গাত্রা ঋত্বিজা' ইত্যাদি কথার অর্থের অনুরূপ। ১

তন্মধ্যে লোকপ্রসিদ্ধ মন হইতেছে—যজ্ঞ-শব্দবাচ্য যজমানের অধ্যাত্ম, আর প্রসিদ্ধ চন্দ্র হইতেছে অধিদৈবত রূপ; মন যে, অধ্যাত্ম আর চন্দ্র যে, অধিদৈবত, ইহা লোকপ্রসিদ্ধও বটে। সেই চন্দ্রই আবার ঋত্বিক্ ব্রহ্মা-স্বরূপ; এইজন্য ব্রহ্মার পরিচ্ছিন্ন অধিভূত (ভূতান্তর্গত) রূপ এবং অধ্যাত্ম-সম্বন্ধী মনের রূপ, এই উভয়বিধ সাধনকে যজমান অপরিচ্ছিন্ন অধি-দৈবত চন্দ্ররূপে দর্শন করেন। অভিপ্রায় এই যে সেই অধ্যাত্ম মন ও অধিদৈবত চন্দ্ররূপ অবলম্বন করিয়া অর্থাৎ উক্তপ্রকার ভাবনা-বলে কর্ম্মফল—স্বর্গলোক লাভ করিয়া থাকেন,—অতিমুক্ত হন। বক্তব্য বিষয়ের উপসংহার সূচনার্থ 'ইতি' শব্দের প্রয়োগ হইয়াছে,—যজ্ঞাদিসম্বন্ধে যত প্রকার দর্শন হইতে পারে, এই অবসরে সে সমস্তই বলা হইল; এই অভিপ্রায়ে উপসংহার করা হইল যে, "ইতি অতিমোক্ষাঃ"—অতিমোক্ষের উপায়সমূহ এই প্রকারই বটে, এতদতিরিক্ত আর কিছু নাই। ২

অতঃপর সম্পদ্-ক্রিয়া-সমূহ কথিত হইতেছে—সম্পদ্ অর্থ—অধিক ফল-লাভের উদ্দেশ্যে স্বল্প ফলজনক অগ্নিহোত্রাদি কর্ম্মসমূহকে তদপেক্ষা উৎকৃষ্ট কর্ম্মরূপে সম্পাদন করা, অথবা যজ্ঞকেই ফলরূপে ভাবনা করা (১); [ অভিপ্রায় এই যে, ] যাহারা পূর্ণ উদ্যমে ফলসাধন—কর্ম্মানুষ্ঠানে প্রবৃত্ত হয়, তাহাদেরও কোন একটি বৈগুণ্য বশতঃ অনুষ্ঠানে ব্যাঘাত হইতে পারে; সেই কারণে অধিকৃত পুরুষ আহিতাগ্নি ( অগ্নিহোত্রী ) হইয়া সম্ভবমত যে কোন একটি কর্ম্ম অবলম্বন করিয়া বিজ্ঞাত কর্ম্মফলের মধ্যে, যে কর্ম্মফলটি পাইতে অভিলাষী হয়, অবলম্বিত কর্ম্ম দ্বারা সেই ফলই সম্পাদন করিয়া লইতে পারেন; নচেৎ রাজসূয়, অশ্বমেধ, নরমেধ ও সর্ব্বমেধ প্রভৃতি যে সমস্ত কর্ম্মে ব্রাহ্মণাদি

---

( ১ ) তাৎপর্য্য—কোন একটি সাধারণ ধর্ম্ম লইয়া ক্ষুদ্রফলজনক কর্ম্মকে যে, অধিক ফল-জনক বিষয়রূপে অনুষ্ঠান করা, তাহার নাম সম্পদ্। যেমন অগ্নিহোত্র একটি কর্ম্ম, অশ্বমেধও একটি কর্ম্ম; অগ্নিহোত্রের ফল অল্প, আর অশ্বমেধের ফল অধিক; অথচ উভয়েরই সাধারণ ধর্ম্ম হইতেছে—কর্ম্মত্ব; যে লোকের অশ্বমেধের অনুষ্ঠানে শক্তি নাই, অথচ তাহার ফল পাইতে ইচ্ছা আছে, সেই লোক আপনার অনুষ্ঠানযোগ্য অগ্নিহোত্রকেই অশ্বমেধ যজ্ঞ মনে করিয়া যথাবিধি সম্পাদন করিবে, এবং তাহার দরুণ অশ্বমেধেরই ফল লাভ করিবে। ভাষ্যের দ্বিতীয় ব্যাখ্যার তাৎপর্য্য এই যে, কর্ম্মাঙ্গ আহুতি প্রভৃতিকে ভাবী কর্ম্মফলরূপে চিন্তা করিবে; যেমন অগ্নিহোত্রযাগের ফল জ্যোতির্ম্ময় স্বর্গ, যজ্ঞের আহুতিকে ঐ জ্যোতির্ম্ময় স্বর্গরূপে চিন্তা করিবে।

বর্ণত্রয়ের অধিকার উক্ত আছে, তাহাদেরও সেই সমস্ত কর্ম্মের অনুষ্ঠান করা অসম্ভব হইয়া পড়ে। তাহাদের যদি ঐ সমস্ত ফলপ্রাপ্তির কোন উপায়ই না থাকে, তবে সে সমুদয়ের উল্লেখ কেবল অধ্যয়নার্থ অর্থাৎ পাঠমাত্রেই পর্য্যবসিত হইতে পারে, ( কোন কাজে আসিতে পারে না )। অতএব বলিতে হইবে যে, সম্পদ্-রূপেই তাহাদের সেই সমস্ত ফলপ্রাপ্তি হইয়া থাকে; সুতরাং সম্পদেরও সফলতা আছে; সফলতা আছে বলিয়াই এখন সম্পদনুষ্ঠানের কথা আরব্ধ হইতেছে ॥ ১৪৮ ॥ ৬ ॥

যাজ্ঞবল্ক্যেতি হোবাচ—কতিভিরয়মদ্যর্গ্ভির্হোতাস্মিন্ যজ্ঞে করিষ্যতীতি। তিসৃভিরিতি, কতমাস্তাস্তিস্র ইতি, পুরোঽনুবাক্যা চ যাজ্যা চ শস্যৈব তৃতীয়া, কিং তাভির্জ্জয়তীতি, যৎকিঞ্চেদং প্রাণভৃদিতি ॥ ১৪৯ ॥ ৭ ॥

**সরলার্থঃ।**—[ অশ্বলঃ যাজ্ঞবল্ক্যেতি সম্বোধয়ন্ পুনরপি ] উবাচ হ—অয়ং হোতা ( ঋগ্বেদবিৎ ঋত্বিক্ ) অদ্য অস্মিন্ ( অনুষ্ঠীয়মানে ) যজ্ঞে কতিভিঃ ( কিয়ৎসংখ্যকাভিঃ ) ঋগ্ভিঃ [ কর্ম্ম ] করিষ্যতি ইতি। [ যাজ্ঞবল্ক্য আহ— ] তিসৃভিঃ ( ঋক্ত্রয়েণ ) [ করিষ্যতি ] ইতি। [ অশ্বলঃ পুনরাহ—] তাঃ ( ত্বদুক্তাঃ ) তিস্রঃ ( ত্রিত্বসংখ্যাকাঃ ঋচঃ ) কতমাঃ ( কিন্নামকাঃ ) ইতি। [ যাজ্ঞবল্ক্য আহ—] 'পুরোঽনুবাক্যা'চ, 'যাজ্যা'চ 'শস্যা' এব তৃতীয়া। [ পুনঃ প্রশ্নঃ— ] তাভিঃ ( উক্তাভিঃ ঋগ্ভিঃ ) কিং ( কিন্নামকং ফলং ) জয়তি ( বশীকরোতি—লভতে )? ইতি। [ উত্তরং—] ইদং ( দৃশ্যমানং ) যৎকিঞ্চ প্রাণভৃৎ ( প্রাণিজাতম্ ) ইতি ॥ ১৪৯ ॥ ৭ ॥

**মূলানুবাদ।**—অশ্বল পুনশ্চ জিজ্ঞাসা করিলেন—যাজ্ঞবল্ক্য, এই হোতা আজ এই যজ্ঞে কতগুলি ঋক্‌মন্ত্র দ্বারা কর্ম্ম করিবেন? যাজ্ঞবল্ক্য বলিলেন—তিনটি ঋক্‌মন্ত্র দ্বারা। [ পুনশ্চ প্রশ্ন হইল— ] সেই তিনটি ঋক্ কি কি? [ উত্তর—] ( ১ ) 'পুরোঽনুবাক্যা,' (২) 'যাজ্যা' ও তৃতীয় ঋক্ 'শস্যা'। [ পুনঃ প্রশ্ন হইল, ] সেই তিনটি ঋকের দ্বারা কোন্ ফল জয় করেন? [ উত্তর— ] এই যাহা কিছু প্রাণিজাত (জীবজগৎ ), তাহা জয় করেন ॥ ১৪৯ ॥ ৭ ॥

**শাঙ্করভাষ্য।**—যাজ্ঞবল্ক্যেতি হোবাচ অভিমুখীকরণায়। 'কতিভি-

রয়মদ্য ঋগ্‌ভির্হোতাস্মিন্ যজ্ঞে'—কতিভিঃ কতিসঙ্খ্যাভিঃ ঋগ্‌ভিঃ ঋগ্‌জাতিভিঃ, অয়ং হোতা ঋত্বিক্, অস্মিন্ যজ্ঞে করিষ্যতি শস্ত্রং শংসতি? আহেতরঃ—তিসৃভিঃ ঋগ্‌জাতিভিঃ—ইত্যুক্তবন্তং প্রত্যাহ ইতরঃ—কতমাস্তাস্তিস্র ইতি? সংখ্যেয়-বিষয়োঽয়ং প্রশ্নঃ, পূর্ব্বস্তু সঙ্খ্যাবিষয়ঃ।

পুরোঽনুবাক্যা চ—প্রাক্ প্রয়োগকালাৎ যাঃ প্রযুজ্যন্তে ঋচঃ, সা ঋগ্‌জাতিঃ পুরোঽনুবাক্যেত্যুচ্যতে, যাগার্থং যাঃ প্রযুজ্যন্তে ঋচঃ, সা ঋগ্‌জাতির্যাজ্যা; শস্ত্রার্থং যাঃ প্রযুজ্যন্তে ঋচঃ, সা ঋগ্‌জাতিঃ শস্যা; সর্ব্বাস্তু যাঃ কাশ্চন ঋচঃ, তাঃ স্তোত্রিয়া বা অন্যা বা সর্ব্বা এতাস্বেব তিসৃষু ঋগ্‌জাতিষন্তর্ভবন্তি। কিং তাভি-র্জয়তীতি? যৎকিঞ্চেদং প্রাণভৃদিতি। অতশ্চ সঙ্খ্যাসামান্যাৎ যৎকিঞ্চিৎ প্রাণভৃজ্জাতম্, তৎ সর্ব্বং জয়তি—তৎ সর্ব্বং ফলজাতং সম্পাদয়তি সঙ্খ্যাদি-সামান্যেন॥ ১৪৯॥ ৭॥

**টীকা।**—সম্পদামারম্ভমুপপাদ্য প্রশ্নবাক্যমুত্থাপয়তি—যাজ্ঞবল্ক্যেতীতি। প্রতীকমাদায় ব্যাচষ্টে—কতিভিরিত্যাদিনা। কতিভিঃ কতমা ইতি প্রশ্নয়োর্ব্বিষয়ভেদং দর্শয়তি—সংখ্যেয়েতি। স্তোত্রিয়া নাম অন্যাঽপি কাচিদৃগ্‌জাতিরস্তীত্যাশঙ্ক্যাহ—সর্ব্বাস্বিতি। অন্যা বেতি শস্ত্রজাতি-গ্রহঃ। বিধেয়ভেদাৎ সর্ব্বশব্দাপুনরুক্তিঃ। অতশ্চ সম্পত্তিকরণাদিত্যর্থঃ। সংখ্যাসামান্যা-ন্ত্রিত্বাবিশেষাদিতি যাবৎ। প্রাণভৃজ্জাতং লোকত্রয়ং বিবক্ষিতম্॥ ১৪৯॥ ৭॥

**ভাষ্যানুবাদ।**—যাজ্ঞবল্ক্যের মনোযোগার্থ অশ্বল তাহাকে সম্বোধন করিয়া জিজ্ঞাসা করিলেন—[ বল দেখি, ] 'কতিভিঃ অয়ম্ অদ্য ঋগ্‌ভিঃ অস্মিন্ যজ্ঞে'—এই হোতা—ঋগ্বেদজ্ঞ ঋত্বিক্ এই যজ্ঞে কয়টি স্তোত্রজাতীয় ঋক্ পাঠ করিয়া থাকেন? অপর—যাজ্ঞবল্ক্য বলিলেন—ঋক্‌জাতীয় তিনটি মন্ত্র। এই কথা বলিলে পর, অপর ( অশ্বল ) জিজ্ঞাসা করিলেন—সেই তিনটি ঋক্ কি কি? ইহার মধ্যে প্রথম প্রশ্ন হইল সংখ্যা বিষয়ে, আর দ্বিতীয় প্রশ্ন হইল—সংখ্যেয় বিষয়ে।

[ উত্তর হইল—পুরোঽনুবাক্যা, যাজ্যা ও শস্যানামক ঋক্‌ত্রয়ে। তন্মধ্যে—] 'পুরোঽনুবাক্যা'—যে সমস্ত ঋক্ যজ্ঞানুষ্ঠানের পূর্ব্বে পঠিত হয়, সে সমস্ত ঋক্ 'পুরোঽনুবাক্যা' নামে অভিহিত হইয়া থাকে; আর যজ্ঞসম্পাদনের সময় যে সমস্ত ঋকের প্রয়োগ হইয়া থাকে, সে সমস্ত ঋকের নাম—'যাজ্যা', এবং যে সমস্ত ঋক্ শস্ত্রার্থ স্তুতিরূপে প্রযুক্ত হইয়া থাকে, সে সমস্ত ঋকের নাম শস্যা; আরও যে সমস্ত ঋক্ আছে, সেগুলি স্তোত্রজাতীয়ই হউক বা অন্যজাতীয়ই হউক, সমস্তই এই ত্রিবিধ ঋক্‌জাতির অন্তর্গত। "কিং তাভির্জয়তীতি? যৎ কিঞ্চেদং

প্রাণভৃদিতি"—এ কথার মর্ম্ম এই যে, সংখ্যাগত সাদৃশ্য থাকায় ত্রিলোকমধ্যে যাহা কিছু প্রাণিবিশেষ আছে, এই 'সম্পদ্' কর্ম্মের সাহায্যে সে সমস্তকে জয় করে, অর্থাৎ তিনটি ঋকের দ্বারা কর্ম্ম সম্পাদন করিয়া স্বর্গ মর্ত্ত্য ও পাতাল এই তিন লোকের প্রাণিভোগ্য সমস্ত ফল সম্পাদন করিয়া থাকে ॥ ১৪৯ ॥ ৭ ॥

যাজ্ঞবল্ক্যেতি হোবাচ কত্যয়মদ্যাধ্বর্য্যুরস্মিন্ যজ্ঞ আহুতী-র্হোষ্যতীতি, তিস্র ইতি, কতমাস্তাস্তিস্র ইতি? যা হুতা উজ্জ্বলন্তি, যা হুতা অতিনেদন্তে, যা হুতা অধিশেরতে। কিং তাভির্জ্জয়তীতি, যা হুতা উজ্জ্বলন্তি দেবলোকমেব তাভির্জ্জয়তি, দীপ্যত ইব হি দেবলোকঃ, যা হুতা অতিনেদন্তে পিতৃলোকমেব তাভির্জ্জয়ত্যতীব হি পিতৃলোকঃ, যা হুতা অধিশেরতে মনুষ্যলোকমেব তাভি-র্জ্জয়ত্যধ ইব হি মনুষ্যলোকঃ ॥ ১৫০ ॥ ৮ ॥

**সরলার্থঃ।**—[ পুনশ্চ যাজ্ঞবল্ক্যেতি সম্বোধয়ন্ ] উবাচ হ—অয়ং অধ্বর্য্যুঃ ( যজুর্ব্বেদজ্ঞঃ ঋত্বিক্ ) অদ্য অস্মিন্ যজ্ঞে কতি ( কিয়ৎসংখ্যাকাঃ ) আহুতীঃ হোষ্যতি ইতি। [ যাজ্ঞবল্ক্য আহ— ] তিস্রঃ [ আহুতীঃ হোষ্যতি ] ইতি। [ পুনঃ প্রশ্নঃ ] তাঃ ( ত্বদুক্তাঃ ) তিস্রঃ ( আহুতয়ঃ ) কতমাঃ? ইতি। [ উত্তরং ] যাঃ ( আহুতয়ঃ ) হুতাঃ ( অর্পিতাঃ সত্যঃ ) উজ্জ্বলন্তি, যাঃ হুতাঃ অতি নেদন্তে ( অতীব শব্দং কুর্ব্বন্তি ), যাঃ চ হুতাঃ অধিশেরতে ( ভূমেরধো গত্বা তিষ্ঠন্তি )। [ পুনঃ প্রশ্নঃ ] তাভিঃ ( আহুতিভিঃ ) কিং জয়তি ( কিং ফলং লভতে ) ইতি। [ অত্রোত্তরম্ ] যাঃ হুতাঃ উজ্জ্বলন্তি, তাভিঃ ( আহুতিভিঃ ) দেবলোকম্ এব জয়তি, হি ( যস্মাৎ ) দেবলোকঃ দীপ্যতে ইব, [ অত্র ফলগত-দীপ্তিসামান্যাৎ আহুতিষু তৎসম্পত্তিঃ ক্রিয়তে ইতি ভাবঃ ]; যাঃ হুতাঃ অতিনেদন্তে, তাভিঃ পিতৃলোকম্ এব জয়তি; হি ( যস্মাৎ ) পিতৃলোকঃ ( তৎসম্বন্ধী যমলোকঃ নিপীড্যমানৈঃ নারকিভিঃ ) অতীব [ শব্দায়মানঃ ভবতি; অতঃ শব্দসাম্যাৎ সম্পৎ ক্রিয়তে ইতি ভাবঃ ]; যাঃ চ হুতাঃ অধিশেরতে, তাভিঃ মনুষ্যলোকম্ এব জয়তি; হি ( যস্মাৎ ) মনুষ্যলোকঃ অধঃ ( স্বর্গাদিলোকাপেক্ষয়া অধোগত ইব ) [ লক্ষ্যতে; অতঃ তাসু আহুতিষু মনুষ্যলোক সম্পত্তিঃ ক্রিয়তে ইতি ভাবঃ ] ॥ ১৫০ ॥ ৮ ॥

**মূলানুবাদ।**—অশ্বল পুনশ্চ সম্বোধনপূর্ব্বক যাজ্ঞবল্ক্যকে

জিজ্ঞাসা করিলেন—এই অধ্বর্য্যু অর্থাৎ যজুর্ব্বেদবিদ্ ঋত্বিক্ আজ এই যজ্ঞে কয়টি আহুতি দ্বারা হোম করিবেন ? যাজ্ঞবল্ক্য বলিলেন—তিনটি দ্বারা। পুনর্ব্বার জিজ্ঞাসা করিলেন—সেই তিনটি আহুতি কি কি ? [ যাজ্ঞবল্ক্য বলিলেন— ] যে সমস্ত আহুতি অর্পিত হইয়া প্রজ্বলিত হয়, যে সমস্ত আহুতি অতীব শব্দ করে, আর যে সমস্ত আহুতি গলিত হইয়া ভূমধ্যে সঞ্চিত হয়, [সেই তিনটি আহুতি দ্বারা হোম করিবেন]। [পুনর্ব্বার প্রশ্ন হইল, ] যজমান সেই তিনটি দ্বারা কোন্ কোন্ লোক জয় করে ? [উত্তর—] যে সমস্ত আহুতি উজ্জ্বল হয়, সে সমস্ত আহুতি দ্বারা স্বর্গলোক জয় করে ; কারণ, স্বর্গলোক স্বভাবতঃই যেন দীপ্তিমান্ বলিয়া প্রতীত হয় ; আর যে সমস্ত আহুতি বিকট শব্দ করে, সে সমস্ত আহুতি দ্বারা পিতৃলোক জয় করে ; কারণ, পিতৃলোক-সম্পর্কিত যমালয়ে যাতনাপ্রাপ্ত নারকি পুরুষগণ বিকট শব্দ করিয়া থাকে ; [ উভয়ের মধ্যে এইরূপ শব্দগত সাদৃশ্য রহিয়াছে ] ; আর যে সমস্ত আহুতি ভূগর্ভে সঞ্চিত হয়, সে সমস্ত আহুতি দ্বারা যজমান মনুষ্যলোক জয় করিয়া থাকে ; কারণ, মনুষ্যলোক সাধারণতঃ স্বর্গাদিলোক অপেক্ষা যেন নিম্নবর্ত্তী বলিয়াই বোধ হয় ; [ এইরূপ সাদৃশ্য নিবন্ধন যজমান ঐ আহুতিতে মনুষ্যলোকত্ব সম্পাদন করিবে ] ॥ ১৫০ ॥ ৮ ॥

**শাঙ্করভাষ্যম্।**—যাজ্ঞবল্ক্যেতি হোবাচেতি পূর্ব্ববৎ। কত্যয়মদ্যাধ্বর্য্যুরস্মিন্ যজ্ঞ আহুতীর্হোষ্যতীতি—কতি আহুতিপ্রকারাঃ ? তিস্র ইতি। কতমাস্তাঃ তিস্র ইতি পূর্ব্ববৎ। ইতর আহ—যা হুতা উজ্জ্বলন্তি সমিদাজ্যাহুতয়ঃ, যা হুতা অতিনেদন্তে অতীব শব্দং কুর্ব্বন্তি মাংসাদ্যাহুতয়ঃ, যা হুতা অধিশেরতে অধি—অধো গত্বা ভূমেঃ অধিশেরতে পয়ঃসোমাহুতয়ঃ। কিং তাভির্জ্জয়তীতি ; তাভিরেবং নির্ব্বর্ত্তিতাভিরাহুতিভিঃ কিং জয়তীতি।

যা আহুতয়ো হুতা উজ্জ্বলন্তি উজ্জ্বলনযুক্তা আহুতয়ো নির্ব্বর্ত্তিতাঃ,—ফলঞ্চ দেবলোকাখ্যং উজ্জ্বলমেব ; তেন সামান্যেন যা ময়া এতা উজ্জ্বলন্ত্য আহুতয়ো নির্ব্বর্ত্ত্যমানাঃ, তা এতাঃ—সাক্ষাদ্দেবলোকস্য কর্ম্মফলস্য রূপং দেবলোকাখ্যং ফলমেব ময়া নির্ব্বর্ত্ত্যতে—ইত্যেবং সম্পাদয়তি। যা হুতা অতিনেদন্তে আহুতয়ঃ, পিতৃলোকমেব তাভির্জ্জয়তি, কুৎসিতশব্দকর্ত্তৃত্বসামান্যেন ; পিতৃলোকসম্বন্ধায়াং

হি সংযমিন্যাং পুর্য্যাং বৈবস্বতেন যাত্যমানানাং 'হা হতাঃ স্মঃ, মুঞ্চ মুঞ্চ' ইতি শব্দো ভবতি ; তথা অবদানাহুতয়ঃ ; তেন পিতৃলোকসামান্যাৎ, পিতৃলোক এব ময়া নির্ব্বর্ত্ত্যতে—ইতি সম্পাদয়তি। যা হুতা অধিশেরতে, মনুষ্যলোকমেব তাভি-র্জয়তি, ভূম্যুপরিসম্বন্ধসামান্যাৎ ; অধ ইব হি অধ এব হি মনুষ্যলোকঃ উপরিতনান্ সাধ্যান্ লোকানপেক্ষ্য, অথবা অধোগমনমপেক্ষ্য ; অতো মনুষ্যলোক এব ময়া নির্ব্বর্ত্ত্যতে—ইতি সম্পাদয়তি পয়ঃসোমাহুতিনির্ব্বর্ত্তনকালে ॥ ১৫০ ॥ ৮ ॥

**টীকা।**—প্রথমঃ সংখ্যাবিষয়ো দ্বিতীয়স্তু সংখ্যেয়বিষয়ঃ প্রশ্ন ইতি বিভাগং লক্ষয়তি—পূর্ব্ববদিতি। তেন সামান্যেনোজ্জ্বলত্বেনেতি যাবৎ। উক্তমর্থং সঙ্ক্ষিপ্যাহ—দেবলোকাখ্য-মিতি। কথং মাংসাদ্যাহুতীনাং পিতৃলোকেন সহ যথোক্তং সামান্যমত আহ—পিতৃলোকেতি। অধোগমনমপেক্ষ্যেতি—অস্তি হি সোমাদ্যাহুতীনামধস্তাদ্গমনম্, অস্তি চ মনুষ্যলোকস্য পাপ-প্রচুরস্য তাদৃগ্গমনং, তদপেক্ষ্যেত্যর্থঃ। অতঃ সামান্যাদিতি যাবৎ ॥ ১৫০ ॥ ৮ ॥

**ভাষ্যানুবাদ।**—'যাজ্ঞবল্ক্যেতি হোবাচ' এ কথার অর্থ পূর্ব্ববৎ। 'কতি অয়ম্ অদ্য অধ্বর্য্যুঃ অস্মিন্ যজ্ঞে হোষ্যতি ইতি' [ এই বাক্যে জিজ্ঞাসা করা হইল যে, ] আহুতি কত প্রকার ? [ উত্তর হইল—] তিন প্রকার ; [ পুনঃ প্রশ্ন হইল—] সেই তিনটি আহুতি কি কি ? যাজ্ঞবল্ক্য বলিলেন—ঘৃত ও সমিৎ-প্রভৃতি দ্রব্যময় যে সমস্ত আহুতি অগ্নিতে প্রক্ষিপ্ত হইয়া প্রজ্বলিত হয়, এবং মাংসাদিদ্রব্যাত্মক যে সমস্ত আহুতি অগ্নিতে অর্পিত হইয়া অতীব শব্দ করে, আর দুগ্ধ ও সোমরসাদি দ্রব্যাত্মক যে সমস্ত আহুতি অগ্নিতে অর্পিত হইয়া ভূগর্ভে যাইয়া স্থিতিলাভ করে, [ সেই আহুতিত্রয়ের দ্বারা ]। [ পুনর্ব্বার জিজ্ঞাসা করি-লেন—] সেই তিনটি আহুতি দ্বারা কোন্ কোন্ ফল জয় করে ? অর্থাৎ উক্তপ্রকারে সম্পাদিত সেই আহুতিসমূহ দ্বারা কোন্ কোন্ ফল লাভ করে ? [ উত্তর হইল— ]

যে সমস্ত আহুতি অগ্নিতে অর্পিত হইয়া প্রজ্বলিত হয় ; সম্পাদিত সেই আহুতিসমূহ যেমন উজ্জ্বলনযুক্ত, তাহার ফলও তেমনি উজ্জ্বল—দেবলোক ( স্বর্গ-লোক )। ফল ও আহুতিগত এই প্রকার উজ্জ্বলতা-ধর্ম্মের সাম্য থাকায় যজমান মনে করিবে যে, আমার সম্পাদিত যে, এই সমস্ত উজ্জ্বল আহুতি, এই আহুতি-সমূহই সাক্ষাৎ দেবলোকরূপ আহুতি-ফলস্বরূপ, এবং এই আহুতি সম্পাদনেই দেবলোকনামক কর্ম্মফলও আমার সম্পাদিত হইল ; যজমান এইরূপে কর্ম্মসম্পদ্ নির্ব্বাহ করিয়া থাকেন। আর যে সমস্ত আহুতি অতিমাত্র শব্দ করিয়া থাকে, কুৎসিত ( বিকট ) শব্দ-করণরূপ ধর্ম্মের সাম্য থাকায়, সে সমস্ত আহুতি দ্বারা নিশ্চয়ই পিতৃলোক জয় করে। পিতৃলোকের সহিত যমভবনের সম্বন্ধ আছে;

সেই যমপুরীতে যাহারা গমন করে, তাহারা যমরাজকর্তৃক নিপীড়িত হইয়া 'আমরা ম'লেম, ছাড়—ছাড়' বলিয়া চীৎকার করিতে থাকে; মাংসাদির আহুতি হইতেও ঐরূপ বিকট শব্দ উত্থিত হইয়া থাকে; পিতৃলোকের সহিত এইরূপ শব্দসাম্য থাকায়, যজমান মনে করিবেন যে, এই আহুতি-সম্পাদনেই আমার পিতৃলোক প্রাপ্তিরূপ কর্ম্ম-ফলও সম্পাদিত হইতেছে; যজমান এইরূপে সম্পৎ-কর্ম্ম নির্ব্বাহ করিয়া থাকেন। আর যে সমস্ত আহুতি গলিয়া ভূমিগত হয়, সেই সমস্ত আহুতি দ্বারা মনুষ্যলোকই জয় করিয়া থাকে; কারণ, ভূমির উপরে অবস্থিতিরূপ-ধর্ম্মটি উভয়েরই সমান; কেন না, কর্ম্মলভ্য উপরিস্থ অপরাপর লোক অপেক্ষা মনুষ্যলোকটি যেন অধঃ—নিম্নবর্ত্তী বলিয়াই মনে হয়; অথবা নিম্নগামিত্ব ধর্ম্মের তুলনায়ও ঐরূপ প্রতীতি হয়; অতএব দুগ্ধ ও ঘৃতাদিময় আহুতি সম্পাদনকালে,—'আমি এই আহুতি দ্বারা মনুষ্যলোকই সম্পাদন করিতেছি'—এইরূপে সম্পদ্-কর্ম্ম করিয়া থাকেন ॥ ১৫০ ॥ ৮ ॥

যাজ্ঞবল্ক্যেতি হোবাচ, কতিভিরয়মদ্য ব্রহ্মা যজ্ঞং দক্ষিণতো দেবতাভির্গোপায়তীত্যেকয়েতি, কতমা সৈকেতি, মন এবেত্য-নন্তং বৈ মনোঽনন্তা বিশ্বে দেবা অনন্তমেব স তেন লোকং জয়তি ॥ ১৫১ ॥ ৯ ॥

**সরলার্থঃ**।—[ অশ্বলঃ পুনরপি যাজ্ঞবল্ক্যেতি সম্বোধয়ন্ ] উবাচ হ—অয়ং ব্রহ্মা অদ্য ( যজ্ঞানুষ্ঠানকালে ) দক্ষিণতঃ ( অগ্নের্দক্ষিণভাগে স্বাসনে উপবিষ্টঃ সন্ ) কতিভিঃ ( কিয়ৎসংখ্যকাভিঃ ) দেবতাভিঃ যজ্ঞং গোপায়তি ( রক্ষতি ) ইতি। [ যাজ্ঞবল্ক্য আহ—] একয়া ( দেবতয়া ) ইতি। [ পুনঃ প্রশ্নঃ— ] সা ( ত্বদুক্তা ) একা দেবতা কতমা? ( সা নামতঃ স্বরূপতশ্চ কা? ) ইতি। [ উত্তরম্— ] মনঃ ( অন্তঃকরণং ) এব ইতি; বৈ ( যতঃ ) মনঃ অনন্তং, ( বৃত্তীনামানন্ত্যাৎ মনসোঽনন্তত্বমিত্যাশয়ঃ ), বিশ্বে দেবাঃ ( সঙ্ঘবৃত্তয়ঃ দেবতাভেদাঃ ) [ অপি ] অনন্তাঃ ( সংখ্যাতোঽপরিমেয়াঃ ); [ অতঃ ] সঃ ( ব্রহ্মা ) তেন ( মনসা ) অনন্তম্ এব লোকং ( ফলং ) জয়তি ( লভতে ইত্যর্থঃ ) ॥ ১৫১ ॥ ৯ ॥

**মূলানুবাদ**।—অশ্বল পুনশ্চ যাজ্ঞবল্ক্যকে সম্বোধনপূর্ব্বক জিজ্ঞাসা করিলেন—ব্রহ্মা (একজন ঋত্বিক্) আজ দক্ষিণ ভাগে নিজের আসনে বসিয়া [ হোতার দক্ষিণে ব্রহ্মার আসন থাকে ], কোন্ কোন দেবতা দ্বারা এই যজ্ঞ রক্ষা করিতেছেন? [যাজ্ঞবল্ক্য বলিলেন—] একটি

দেবতা দ্বারা। [ অশ্বল জিজ্ঞাসা করিলেন—] সেই একটি দেবতা কে? [ যাজ্ঞবল্ক্য বলিলেন—] সেই দেবতাটি হইতেছে—মন; কেন না, মনও অনন্ত-বৃত্তিবিশিষ্ট, আর বিশ্বে দেবগণও অনন্ত; অতএব ব্রহ্মা এই মনো-দেবতা দ্বারা অনন্ত লোক জয় করেন, অর্থাৎ অনন্ত ফল প্রাপ্ত হন ॥ ১৫১ ॥ ৯ ॥

**শাঙ্করভাষ্যম্।**—যাজ্ঞবল্ক্যেতি হোবাচেতি পূর্ব্ববৎ। অয়ম্ ঋত্বিক্ ব্রহ্মা দক্ষিণতো ব্রহ্মাসনে স্থিত্বা যজ্ঞং গোপায়তি। কতিভির্দ্দেবতাভিঃ গোপায়তীতি প্রাসঙ্গিকমেতদ্ বহুবচনম্, একয়া হি দেবতয়া গোপায়ত্যসৌ; এবং জ্ঞাতে বহুবচনেন প্রশ্নো নোপপদ্যতে স্বয়ং জানতঃ; তস্মাৎ পূর্ব্বয়োঃ কণ্ডিকয়োঃ প্রশ্ন-প্রতিবচনেষু—কতিভিঃ কতি, তিসৃভিস্তিস্রঃ—ইতি প্রসঙ্গং দৃষ্ট্বা ইহাপি বহুবচনেনৈব প্রশ্নোপক্রমঃ ক্রিয়তে; অথবা প্রতিবাদিব্যামোহার্থং বহুবচনম্। ইতর আহ—একয়েতি; একা সা দেবতা, যয়া দক্ষিণতঃ স্থিত্বা ব্রহ্মাসনে যজ্ঞং গোপায়তি। কতমা সা একেতি—মন এবেতি, মনঃ সা দেবতা; মনসা হি ব্রহ্মা ব্যাপ্রিয়তে ধ্যানেনৈব, "তস্য যজ্ঞস্য মনশ্চ বাক্ চ বর্ত্তনী, তয়োরন্যতরাং মনসা সংস্করোতি ব্রহ্মা" ইতি শ্রুত্যন্তরাৎ; তেন মন এব দেবতা, তয়া মনসা হি গোপা-য়তি ব্রহ্মা যজ্ঞম্। তচ্চ মনো বৃত্তিভেদেনানন্তম্; বৈ-শব্দঃ প্রসিদ্ধাবদ্যোতকঃ; প্রসিদ্ধং মনস আনন্ত্যম্; তদানন্ত্যাভিমানিনো দেবাঃ, অনন্তা বৈ বিশ্বে দেবাঃ, "সর্ব্বে দেবা যত্রৈকং ভবন্তি" ইতি শ্রুত্যন্তরাৎ, তেনানন্ত্যসামান্যাদনন্তমেব স তেন লোকং জয়তি ॥ ১৫১ ॥ ৯ ॥

**টীকা।**—দক্ষিণত আহবনীয়স্যেতি শেষঃ। প্রাসঙ্গিকং বহুবচনমিত্যুক্তং প্রকটয়তি—একয়া হীতি। জল্পকথা প্রবৃত্তেতি হৃদি নিধায় বহূক্তের্গত্যন্তরমাহ—অথবেতি। মনসো দেবতাত্বং সাধয়তি—মনসেতি। বর্ত্তনী বর্ত্মনী, তয়োর্ব্বাঙ্মনসয়োর্ব্বর্ত্মনোরন্যতরাং বাচং মনসা মৌনেন ব্রহ্মা সংস্করোতি, বাগ্বিসর্গে প্রায়শ্চিত্তবিধানাদিতি শ্রুত্যন্তরস্যার্থঃ। তথাপি কথং সম্পদঃ সিদ্ধিস্তত্রাহ—তচ্চেতি। দেবাঃ সর্ব্বে যস্মিন্ মনস্যেকং ভবন্ত্যভিন্নত্বং প্রতিপদ্যন্তে, তস্মিন্ বিশ্বদেবদৃষ্ট্যা ভবত্যনন্তলোকপ্রাপ্তিরিতি শ্রুত্যন্তরস্যার্থঃ। অনন্তমেবেত্যাদি ব্যাচষ্টে—তেনেতি। উক্তেন প্রকারেণেতি যাবৎ। তেন মনসি বিশ্বদেবদৃষ্ট্যধ্যাসেনেত্যর্থঃ। স ইত্যুপাসকোক্তিঃ ॥ ১৫১ ॥ ৯ ॥

**ভাষ্যানুবাদ।**—'যাজ্ঞবল্ক্যেতি হোবাচ' কথার অর্থ—পূর্ব্ববৎ। ঋত্বিক্‌রূপে বৃত ব্রহ্মা সাধারণতঃ হোতার দক্ষিণভাগে স্বীয় আসনে উপবেশনপূর্ব্বক যজ্ঞরক্ষা করিয়া থাকেন। এই ঋত্বিক্ ব্রহ্মা আজ কতগুলি দেবতা দ্বারা যজ্ঞ

রক্ষা করিতেছেন? পূর্ব্ব পূর্ব্ব প্রশ্নে বহুবচনের প্রয়োগ থাকায় প্রসঙ্গক্রমে এখানেও দেবতা-শব্দের পর বহুবচনের ('দেবতাভিঃ') প্রয়োগ করা হইয়াছে; কেন না, ব্রহ্মা যে, একটিমাত্র দেবতা দ্বারা যজ্ঞরক্ষা করিয়া থাকেন, ইহা যখন অশ্বলের জানাই আছে, তখন তাহার পক্ষে একত্ব-জ্ঞান সত্ত্বে বহুবচনে (দেবতাভিঃ) প্রশ্ন করা সঙ্গত হইতে পারে না; অতএব বুঝিতে হইবে যে, পূর্ব্বোক্ত দুইটি শ্রুতিবাক্যে 'কতিভিঃ, কতি, এবং তিসৃভিঃ, তিস্রঃ' এইরূপ বহুবচনে প্রশ্ন ও প্রতিবচন থাকায় এখানেও প্রসঙ্গক্রমে বহুবচনেই প্রশ্নারম্ভ করা হইতেছে; অথবা প্রতিবাদীর বুদ্ধি-ভ্রম সমুৎপাদনের জন্যও বহুবচন প্রদত্ত হইতে পারে।

প্রশ্নোত্তরে যাজ্ঞবল্ক্য বলিলেন—একটি দেবতা দ্বারা; অর্থাৎ ব্রহ্মা দক্ষিণভাগে আসনে উপবেশনপূর্ব্বক যাহা দ্বারা যজ্ঞ রক্ষা করেন, সেই দেবতাটি এক (অনেক নহে)। [পুনঃ প্রশ্ন—] সেই একটি দেবতাই বা কে? [উত্তর—] মনই—সেই দেবতাটি হইতেছে মন; কারণ, 'মন ও বাক্ হইতেছে সেই যজ্ঞের দুইটি বর্ত্ম, ব্রহ্মা মানসিক সংকল্প বা মৌনব্রত দ্বারা তদুভয়ের এক একটিকে পরিষ্কৃত করেন; অভিপ্রায় এই যে, চক্ষুর দুই পার্শ্বে দুইটি কোণ আছে, চক্ষুর পীড়াদায়ক তৈলাদি কোন বস্তু চক্ষুতে পড়িলে, তাহা সাধারণতঃ ঐ দুইটি কোণে (বর্ত্মে) আশ্রয় লয়; এবং লোকে কর-সম্মর্দ্দন দ্বারা যেমন চক্ষুর সেই দুইটি কোণকে পরিষ্কার করিয়া থাকে, তেমনি যজ্ঞকালে যদি বাক্য ও মনের যাহা কিছু দোষ উপস্থিত হয়, ব্রহ্মা ধ্যান-প্রভাবে সেই সকল দোষ বিদূরিত করেন।' এইরূপ অন্য শ্রুতি হইতেও জানা যায় যে, ব্রহ্মা কার্য্যকালে মানস ধ্যানেই ব্যাপৃত থাকেন; অতএব মনই ইহার দেবতা; সেই মনোদেবতার সাহায্যেই ব্রহ্মা যজ্ঞ রক্ষা করিয়া থাকেন। সেই মন আবার স্বীয় বৃত্তিভেদে—ধ্যানাদি ব্যাপারানুসারে অনন্ত; বৈ-শব্দটি প্রসিদ্ধিদ্যোতক, অর্থাৎ মনের বৃত্তি-সংখ্যা যে, অনন্ত, ইহা লোক-প্রসিদ্ধ; বিশ্বদেবগণও মনের সেই বৃত্তিগত আনন্ত্যাভিমানী; অতএব তাঁহারাও অনন্ত; 'সমস্ত দেবতা যাহাতে—যে মনেতে একীভাব প্রাপ্ত হন' এই শ্রুত্যন্তরও এ বিষয়ে প্রমাণ। অতএব উভয়ের মধ্যে 'অনন্তত্ব' ধর্ম্মের সাম্য থাকায় সেই যজমান ঐরূপ সম্পৎ-ক্রিয়া দ্বারা অনন্ত লোকই জয় করেন অর্থাৎ অনন্ত ফল লাভ করেন॥ ১৫১॥ ৯॥

যাজ্ঞবল্ক্যেতি হোবাচ কত্যয়মদ্যোদ্গাতাস্মিন্ যজ্ঞে স্তোত্রিয়াঃ স্তোষ্যতীতি, তিস্র ইতি, কতমাস্তাস্তিস্র ইতি, পুরোঽনুবাক্যা চ

যাজ্যা চ শস্যৈব তৃতীয়া, কতমাস্তাঃ, যা অধ্যাত্মমিতি, প্রাণ এব পুরোঽনুবাক্যাঽপানো যাজ্যা, ব্যানঃ শস্যা, কিং তাভির্জ্জয়তীতি, পৃথিবী-লোকমেব পুরোঽনুবাক্যয়া জয়ত্যন্তরিক্ষলোকং যাজ্যয়া দ্যুলোকꣳশস্যয়া ; ততো হ হোতাশ্বল উপররাম ॥ ১৫২ ॥ ১০ ॥

ইতি বৃহদারণ্যকোপনিষদি তৃতীয়াধ্যায়স্য

প্রথমং ব্রাহ্মণম্ ॥ ৩ ॥ ১ ॥

**সরলার্থঃ ।**—[ অশ্বলঃ পুনরপি যাজ্ঞবল্ক্যেতি সম্বোধয়ন্ ] উবাচ হ— অয়ম্ উদ্গাতা ( সামবেদজ্ঞঃ ঋত্বিক্ ) অস্মিন্ যজ্ঞে কতি ( কিয়ৎসংখ্যাকাঃ ) স্তোত্রিয়াঃ ( স্তোত্রযোগ্যাঃ ঋচঃ ) স্তোষ্যতি ( পঠিষ্যতি ) ? ইতি। [ যাজ্ঞবল্ক্য আহ—] তিস্রঃ ( ত্রিত্বসংখ্যাকাঃ ঋচঃ ) ইতি। [ পুনঃ প্রশ্নঃ—] তাঃ ( ত্বদুক্তাঃ ) তিস্রঃ কতমাঃ ( কিন্নামধেয়াঃ ) ? ইতি। [ যাজ্ঞবল্ক্য আহ— ] পুরোঽনুবাক্যা চ, যাজ্যা চ, তৃতীয়া শস্যা এব। [ পুনঃ প্রশ্নঃ—] তাঃ ( ত্বদুক্তাঃ ঋচঃ ) কতমাঃ ? ( কিংস্বরূপাঃ ? ) যাঃ ( ঋচঃ ) অধ্যাত্মং (দেহে ভবন্তি) ইতি। [ অত্রোত্তরম্—] প্রাণঃ ( উর্দ্ধগমনাত্মকঃ ) এব পুরোঽনুবাক্যা ; অপানঃ [ এব ] যাজ্যা, ব্যানঃ [ এব ] শস্যা ( তদাখ্যা ঋক্ )। তাভিঃ ( উক্তাভিঃ ঋগ্‌ভিঃ ) কিং জয়তি ( কিং ফলং লভতে ) ? ইতি প্রশ্নঃ ; [উত্তরম্—] পুরোঽনুবাক্যয়া পৃথিবীলোকম্ এব জয়তি, যাজ্যয়া অন্তরিক্ষলোকং, শস্যয়া চ দ্যুলোকং [ জয়তীতি শেষঃ ]। ততঃ ( অতঃপরং ) হোতা অশ্বলঃ হ ( ঐতিহ্যে ) উপররাম ( প্রশ্নাৎ বিরতো বভূব ইত্যর্থঃ ) ॥ ১৫২ ॥ ১০ ॥

**মূলানুবাদ ।**—অশ্বল পুনশ্চ সম্বোধনপূর্ব্বক যাজ্ঞবল্ক্যকে জিজ্ঞাসা করিলেন—এই উদ্গাতা আজ এই যজ্ঞে কতগুলি স্তোত্রিয় (স্তবযোগ্য) ঋক্ দ্বারা স্তব করিবেন ? [ যাজ্ঞবল্ক্য বলিলেন— ] তিনটি ঋকের দ্বারা। [ পুনর্ব্বার জিজ্ঞাসা করিলেন—] সেই তিনটি ঋক্ কি কি ? [ উত্তর হইল— ] সেই তিনটি ঋক্—পুরোঽনুবাক্যা, যাজ্যা ও তৃতীয় ঋক্ শস্যা। [পুনঃ প্রশ্ন হইল— ] দেহসম্বন্ধী সেই তিনটি কি কি ? [উত্তর— ] প্রাণই পুরোঽনুবাক্যা, অপানই যাজ্যা, এবং ব্যানই শস্যা। ভাল, সেই তিনটি ঋকের দ্বারা কোন্ কোন্ ফল লাভ করেন ? [ উত্তর— ] পুরোঽনুবাক্যা দ্বারা পৃথিবী লোক, যাজ্যা দ্বারা

অন্তরিক্ষ লোক, এবং শস্যা দ্বারা দ্যুলোক জয় করেন। ইহার পর হোতা অশ্বল প্রশ্ন হইতে বিরত হইলেন ॥ ১৫২ ॥ ১০ ॥

ইতি তৃতীয়াধ্যায়ে প্রথম-ব্রাহ্মণ-ব্যাখ্যা ॥ ৩ ॥ ১ ॥

**শাঙ্করভাষ্যম্।**—যাজ্ঞবল্ক্যেতি হোবাচেতি পূর্ব্ববৎ। কতি স্তোত্রিয়াঃ স্তোষ্যতীতি অয়মুদ্গাতা। স্তোত্রিয়া নাম ঋক্-সামসমুদায়ঃ কতিপয়ানামৃচাম্। স্তোত্রিয়া বা শস্যা বা যাঃ কাশ্চন ঋচঃ, তাঃ সর্ব্বাঃ তিস্র এবেত্যাহ; তাশ্চ ব্যাখ্যাতাঃ—পুরোঽনুবাক্যা চ যাজ্যা চ শস্যৈব তৃতীয়েতি। তত্র পূর্ব্বমুক্তম্—যৎ কিঞ্চেদং প্রাণভৃৎ সর্ব্বং জয়তীতি; তৎ কেন সামান্যেনেতি উচ্যতে। ১

কতমাস্তাস্তিস্র ঋচঃ, যা অধ্যাত্মং ভবন্তীতি; প্রাণ এব পুরোঽনুবাক্যা, পশব্দ-সামান্যাৎ; অপানো যাজ্যা, আনন্তর্য্যাৎ—অপানেন হি প্রত্তং হবির্দ্দেবতা গ্রসন্তি, যাগশ্চ প্রদানম্; ব্যানঃ শস্যা, "অপ্রাণন্নপানন্ ঋচমভিব্যাহরতি" ইতি শ্রুত্যন্তরাৎ। কিং তাভির্জ্জয়তীতি ব্যাখ্যাতম্; তত্র বিশেষসম্বন্ধসামান্যমনুক্তমিহোচ্যতে; সর্ব্বমন্যদ্ব্যাখ্যাতম্। লোকসম্বন্ধসামান্যেন পৃথিবীলোকমেব পুরোঽনুবাক্যয়া জয়তি; অন্তরিক্ষলোকং যাজ্যয়া, মধ্যমত্বসামান্যাৎ; দ্যুলোকং শস্যয়া, ঊর্দ্ধত্বসামান্যাৎ। ততো হ তস্মাদাত্মনঃ প্রশ্ননির্ণয়াৎ অসৌ হোতা অশ্বল উপররাম—নায়মস্মদ্গোচর ইতি ॥১৫২

ইতি বৃহদারণ্যকে তৃতীয়াধ্যায়ে প্রথমমশ্বল-ব্রাহ্মণভাষ্যম্ ॥ ৩ ॥ ১ ॥

**টীকা।**—পূর্ব্ববদিত্যভিমুখীকরণায়েত্যর্থঃ। প্রতিবচনমুপাদত্তে—স্তোত্রিয়া বেতি। প্রগীত-মৃগ্‌জাতং স্তোত্রম্, অপ্রগীতং শস্ত্রম্। কতমাস্তাস্তিস্র ইত্যাদেস্তাৎপর্য্যমাহ—তাশ্চেতি। প্রশ্নান্তরং বৃত্তমনূদ্যোপাদত্তে—তত্রেতি। যজ্ঞাধিকারঃ সপ্তম্যর্থঃ। পুরোঽনুবাক্যাদিনা লোকত্রয়জয়লক্ষণং ফলং কেন সামান্যেনেত্যপেক্ষায়াং সংখ্যাবিশেষেণেত্যুক্তং স্মারয়তি—তদিতি। অধিযজ্ঞে ত্রয়মুক্তং স্মারয়িত্বাঽধ্যাত্মবিশেষং দর্শয়িতুমুত্তরো গ্রন্থ ইত্যাহ—উচ্যত ইতি। প্রাণাদৌ পুরোঽনুবাক্যাদৌ চ পৃথিব্যাদিলোকদৃষ্টিরিতি প্রশ্নপূর্ব্বকমাহ—কতমা ইতি। অপানে যাজ্যা-দৃষ্টৌ হেত্বন্তরমাহ—অপানেন হীতি। হস্তাদ্যাদানব্যাপারেণেতি যাবৎ। প্রাণাপানব্যাপার-ব্যতিরেকেণ শস্ত্রপ্রয়োগস্য শ্রুত্যন্তরে সিদ্ধত্বাদ্ ব্যানে শস্যা দৃষ্টিরিত্যাহ—অপ্রাণন্নিতি। তত্র পুরোঽনুবাক্যাদিষু চেতি যাবৎ। ইহেত্যনন্তরবাক্যোক্তিঃ। সর্ব্বমন্যদিতি সংখ্যাসামান্যোক্তিঃ। কিং তদ্বিশেষসম্বন্ধসামান্যং, তদাহ—লোকেতি। পৃথিবীলক্ষণেন লোকেন সহ প্রথমত্বেন সম্বন্ধসামান্যং পুরোঽনুবাক্যায়ামস্তি, তেন তয়া পৃথিবীলোকমেব প্রাপ্নোতীত্যর্থঃ। অশ্বলস্য তূষ্ণীম্ভাবং ভজতোঽভিপ্রায়মাহ—নায়মিতি। ১৫২। ১০।

ইতি বৃহদারণ্যকোপনিষদ্ভাষ্যটীকায়াং তৃতীয়াধ্যায়স্য প্রথমমশ্বলব্রাহ্মণম্। ৩। ১।

**ভাষ্যানুবাদ।**—'যাজ্ঞবল্ক্যেতি হোবাচ' এই অংশের অর্থ পূর্ব্ববৎ। এই উদ্গাতা কতগুলি স্তোত্রিয় পাঠ করিবেন? সামাকারে পরিণত কতকগুলি

মন্ত্রসমষ্টির নাম স্তোত্রিয়া ঋক্। স্তোত্রিয়া অথবা শস্যা নামে যে কোন ঋক্ আছে, সে সমস্তকে তিন বলিয়াই নির্দ্দেশ করিতেছেন, এবং পুরোহনুবাক্যা, যাজ্যা ও তৃতীয় শস্যা—এই কথায় সেই অর্থ ই বিবৃত করিয়াছেন। ১

ইতঃপূর্ব্বে অধিযজ্ঞ সম্বন্ধে কথিত হইয়াছে যে, 'এই যাহা কিছু প্রাণিমণ্ডল, সে সমুদয়কে জয় করেন', এবং কিরূপ ধর্ম্মসাম্যে জয় করেন, তাহাও উক্ত হইয়াছে; এখন অধ্যাত্ম যজ্ঞসম্বন্ধে যাহা কিছু বিশেষ আছে, তাহা প্রদর্শন করিতেছেন। [প্রশ্ন হইল—] অধ্যাত্মবিষয়ে প্রয়োগার্হ (প্রয়োগের উপযুক্ত) সেই তিনটি ঋক্ কি কি? [উত্তর হইল—] প্রাণই পুরোহনুবাক্যা; কারণ, উভয়েতেই প-অক্ষরটি সমান; অপান হইতেছে যাজ্যা; কারণ, আনন্তর্য্য ধর্ম্ম উভয়েতেই সমান; কেন না, যাগ অর্থ—দেবতা উদ্দেশে দ্রব্য প্রদান; সেই প্রদানকার্য্যটি অপানবায়ু দ্বারাই নির্ব্বাহিত হয়। অগ্রে অপান দ্বারা হোমীয় দ্রব্য প্রদত্ত হয়, অনন্তর দেবতাগণ সেই হবিঃ ভোজন করেন; সুতরাং উভয়েতেই আনন্তর্য্য ধর্ম্মের সাম্য রহিয়াছে। ব্যান হইতেছে শস্যা; কারণ, শ্রুত্যন্তরে আছে—'প্রাণ ও অপানের ক্রিয়া স্থগিত রাখিয়া ব্যানবায়ু দ্বারা ঋকের উচ্চারণ করিয়া থাকে' (১)। ২

যজমান সে সমস্ত ঋকের দ্বারা কি ফল লাভ করে, তাহা ব্যাখ্যাত হইয়াছে। সেখানে সম্বন্ধগত সাম্যপ্রভৃতি যাহা কিছু অনুক্ত রহিয়াছে, এখন এখানে কেবল তাহাই বলা হইতেছে; ইহা ছাড়া আর যাহা কিছু আছে, তাহা পূর্ব্বেই বর্ণিত হইয়াছে। পৃথিবী-লোকের সহিত সম্বন্ধগত সাম্য থাকায় পুরোহনুবাক্যা দ্বারা পৃথিবী লোকই জয় করে, মধ্যবর্ত্তিত্বরূপ ধর্ম্মসাম্য থাকায় যাজ্যা দ্বারা অন্তরিক্ষ লোক এবং ঊর্দ্ধত্ব (সর্ব্বোপরি স্থিতিরূপ), ধর্ম্মের সাম্য থাকায় শস্যা ঋকের দ্বারা দ্যুলোক (স্বর্গলোক) জয় করে। তাহার পর—আপনার প্রশ্নোত্তর লাভের পর, সেই হোতা অশ্বল বিরত হইলেন—এ ব্যক্তি আমাদের পরাজেয় নহে বুঝিয়া নিবৃত্ত হইলেন ॥ ১৫২ ॥ ১০ ॥

ইতি বৃহদারণ্যকে তৃতীয়াধ্যায়ে প্রথম ব্রাহ্মণের ভাষ্যানুবাদ ॥ ৩ ॥ ১ ॥

---

(১) তাৎপর্য্য—ছান্দোগ্যোপনিষদে আছে—"যঃ প্রাণাপানয়োঃ সন্ধিঃ, স ব্যানঃ," অর্থাৎ প্রাণ ও অপান বায়ুর যে সন্ধি অর্থাৎ সম্মিলন, তাহার নাম—ব্যান। ইহা হইতে বুঝা যাইতেছে যে, ব্যানবৃত্তির সময়ে প্রাণ ও অপানের ব্যাপার স্থগিত থাকে; যতকিছু কষ্টসাধ্য গুরুতর কাজ, তৎসমস্তই এই ব্যান বায়ুর দ্বারা সম্পাদিত হইয়া থাকে। স্বরাদি-সমন্বিত ঋকের উচ্চারণও শ্রমসাধ্য; সুতরাং তাহাও ব্যান বায়ুর সাহায্যেই সম্পাদিত হয়।

## দ্বিতীয়ং ব্রাহ্মণম্ ।

**আভাসভাষ্যম্।**—আখ্যায়িকাসম্বন্ধঃ প্রসিদ্ধ এব। মৃত্যোরতিমুক্তির্ব্ব্যাখ্যাতা কাললক্ষণাৎ কর্ম্মলক্ষণাচ্চ। কঃ পুনরসৌ মৃত্যুঃ, যস্মাদতিমুক্তির্ব্ব্যাখ্যাতা? স চ স্বাভাবিকাজ্ঞানাসঙ্গাস্পদঃ অধ্যাত্মাধিভূতবিষয়পরিচ্ছিন্নো গ্রহাতিগ্রহলক্ষণো মৃত্যুঃ। তস্মাৎ পরিচ্ছিন্নরূপাৎ মৃত্যোরতিমুক্তস্য রূপাণি অগ্ন্যাদিত্যাদীনি উদ্গীথপ্রকরণে ব্যাখ্যাতানি, অশ্বলপ্রশ্নে চ তদ্গতো বিশেষঃ কশ্চিৎ; তচ্চৈতৎ কর্ম্মণাং জ্ঞানসহিতানাং ফলম্। এতস্মাৎ সাধ্যসাধনরূপাৎ সংসারাৎ মোক্ষঃ কর্ত্তব্যঃ—ইত্যতো বন্ধনরূপস্য মৃত্যোঃ স্বরূপমুচ্যতে; বদ্ধস্য হি মোক্ষঃ কর্ত্তব্যঃ। ১

যদপ্যতিমুক্তস্য স্বরূপমুক্তম্, তত্রাপি গ্রহাতিগ্রহাভ্যামবিনির্ম্মুক্ত এব মৃত্যুরূপাভ্যাম্; তথাচোক্তম্—"অশনায়া হি মৃত্যুঃ", "এষ এব মৃত্যুঃ" ইতি আদিত্যস্থং পুরুষমঙ্গীকৃত্যাহ; "একো মৃত্যুর্ব্বহবা" ইতি চ; তদাত্মভাবাপন্নো হি মৃত্যোরাপ্তিমতিমুচ্যত ইত্যুচ্যতে। ন চ তত্র গ্রহাতিগ্রহৌ মৃত্যুরূপৌ ন স্তঃ; "অথৈতস্য মনসো দ্যৌঃ শরীরং জ্যোতীরূপমসাবাদিত্যঃ", "মনশ্চ গ্রহঃ, স কামেনাতিগ্রাহেণ গৃহীতঃ" ইতি, বক্ষ্যতি—"প্রাণো বৈ গ্রহঃ, সোঽপানেনাতিগ্রাহেণ" ইতি—"বাগ্বৈ গ্রহঃ, স নাম্নাতিগ্রাহেণ" ইতি চ। তথা ত্র্যন্নবিভাগে ব্যাখ্যাতমস্মাভিঃ; সুবিচারিতং চৈতৎ—যদেব প্রবৃত্তিকারণং, তদেব নিবৃত্তিকারণং ন ভবতীতি। ২

কেচিত্তু সর্ব্বমেব নিবৃত্তিকারণং মন্যন্তে। অতঃ কারণাৎ—পূর্ব্বস্মাৎ পূর্ব্বস্মাৎ মৃত্যোর্ম্মুচ্যতে—উত্তরমুত্তরং প্রতিপদ্যমানঃ—ব্যাবৃত্ত্যর্থমেব প্রতিপদ্যতে; ন তু তাদর্থ্যম্—ইত্যত আ দ্বৈতক্ষয়াৎ সর্ব্বং মৃত্যুঃ, দ্বৈতক্ষয়ে তু পরমার্থতো মৃত্যোরাপ্তিমতিমুচ্যতে; অতশ্চাপেক্ষিকী গৌণী মুক্তিরন্তরালে। ৩

সর্ব্বমেতদেবম্ অবার্হদারণ্যকম্। নমু সর্ব্বৈকত্বং মোক্ষঃ, "তস্মাৎ তৎ সর্ব্বমভবৎ" ইতি শ্রুতেঃ। বাঢ়ম্, ভবত্যেতদপি, ন তু "গ্রামকামো যজেত" "পশুকামো যজেত" ইত্যাদিশ্রুতীনাং তাদর্থ্যম্; যদি হি অদ্বৈতার্থত্বমেবাসাম্ গ্রামপশুস্বর্গাদ্যর্থত্বং নাস্তীতি গ্রামপশুস্বর্গাদয়ো ন গৃহ্যেরন্; গৃহ্যন্তে তু কর্ম্মফলবৈচিত্র্যবিশেষাঃ; যদি চ বৈদিকানাং কর্ম্মণাং তাদর্থ্যমেব, সংসার এব নাভবিষ্যৎ। ৪

অথ তাদর্থ্যেঽপি অনুনিষ্পাদিত-পদার্থস্বভাবঃ সংসার ইতি চেৎ, যথা চ

রূপদর্শনার্থ আলোকে সর্ব্বোঽপি তত্রস্থঃ প্রকাশ্যত এব ; ন, প্রমাণানুপপত্তেঃ ; অদ্বৈতার্থত্বে বৈদিকানাং কর্ম্মণাং বিদ্যাসহিতানাম্ অন্যস্যানুনিষ্পাদিতত্বে প্রমাণানুপপত্তিঃ—ন প্রত্যক্ষং, নানুমানম্, অতএব চ ন আগমঃ । উভয়মেকেন বাক্যেন প্রদর্শ্যত ইতি চেৎ—কুল্যাপ্রণয়নালোকাদিবৎ ; তন্ন, এবম্ বাক্যধর্ম্মানুপপত্তেঃ ; ন চৈকবাক্যগতস্যার্থস্য প্রবৃত্তিনিবৃত্তি[illegible]াধনত্বমবগন্তুং শক্যতে ; কুল্যাপ্রণয়নালোকাদাবর্থস্য প্রত্যক্ষত্বাদদোষঃ । ৫

যদপ্যুচ্যতে—মন্ত্রা অস্মিন্নর্থে দৃষ্টা ইতি ; অয়মেব তু তাবদর্থঃ প্রমাণাগম্যঃ ; মন্ত্রাঃ পুনঃ কিমস্মিন্নর্থে অহোস্বিদন্যস্মিন্নর্থে ইতি মৃগ্যমেতৎ । তস্মাদ্‌গ্রহাতিগ্রহলক্ষণো মৃত্যুর্ব্বন্ধঃ, তস্মান্মোক্ষো বক্তব্য ইত্যত ইদমারভ্যতে । ৬

ন চ জানীমো বিষয়সন্ধাবিবান্তরালেঽবস্থানমর্দ্ধজরতীয়ং কৌশলম্ । যত্তু মৃত্যোরতিমুচ্যত ইত্যুক্ত্বা গ্রহাতিগ্রহাবুচ্যেতে, তত্ত্বর্থসম্বন্ধাৎ ; সর্ব্বোঽয়ং সাধ্যসাধনলক্ষণো বন্ধঃ, গ্রহাতিগ্রহাবিনির্ম্মোকাৎ ; নিগড়ে হি নির্জ্ঞাতে নিগড়িতস্য মোক্ষায় যত্নঃ কর্ত্তব্যো ভবতি, তস্মাত্তাদর্থ্যেনারম্ভঃ । ৭

**টীকা।**—ব্রাহ্মণান্তরমবতারয়ন্নাখ্যায়িকা কিমর্থেতি শঙ্কমানং প্রত্যাহ—আখ্যায়িকেতি । যাজ্ঞবল্ক্যো হি বিদ্যাপ্রকর্ষবশাদত্র পূজাভাগী লক্ষ্যতে নার্ত্তভাগঃ, তথা বিদ্যামান্দ্যাৎ, অতো বিদ্যাস্তুত্যর্থেয়মাখ্যায়িকেত্যর্থঃ । ইদানীং ব্রাহ্মণার্থং বক্তুং বৃত্তং কীর্ত্তয়তি—মৃত্যোরিতি । মৃত্যুস্বরূপং পৃচ্ছতি—কঃ পুনরসাবিতি । তৎস্বরূপনিরূপণার্থং ব্রাহ্মণমুত্থাপয়তি—স চেতি । মৃত্যুরিতি সম্বন্ধঃ । স্বাভাবিকং নৈসর্গিকমনাদিসিদ্ধমজ্ঞানং, তস্মাদাসঙ্গঃ স আস্পদমিবাস্পদং যস্য স তথেতি বিগ্রহঃ । তস্য বিষয়মুক্ত্বা ব্যাপ্তিমাহ—অধ্যাত্মেতি । তস্য স্বরূপমাহ—গ্রহেতি । যথোক্তমৃত্যুব্যাপ্তিমগ্ন্যাদীনাং কথয়তি—তস্মাদিতি । তান্যপি গ্রহাতিগ্রহগৃহীতান্যেবার্থেন্দ্রিয়সংসর্গিত্বাদিত্যর্থঃ । তদ্‌গতো বিশেষোঽগ্ন্যাদিগতো দৃষ্টিভেদ ইতি যাবৎ । কশ্চিদ্ব্যাখ্যাত ইতি সম্বন্ধঃ । সূত্রস্যাপি মৃত্যুগ্রস্তত্বমভিপ্রেত্যাহ—তচ্চেতি । অগ্ন্যাদিত্যাদ্যাত্মকং সৌত্রং পদমিতি যাবৎ । ফলং যথোক্তমৃত্যুগ্রস্তমিতি শেষঃ । কিমিতি মৃত্যোর্ব্বন্ধনরূপস্য স্বরূপমুচ্যতে, তত্রাহ—এতস্মাদিতি । নন্বু মোক্ষে কর্ত্তব্যে বন্ধনরূপোপবর্ণনমনুপযুক্তমিত্যাশঙ্ক্যাহ—বদ্ধস্য হীতি । ১

অগ্ন্যাদীনাং যথোক্তমৃত্যুব্যাপ্তিমুক্তাং ব্যক্তীকরোতি—যদপীতি । অবিনির্মুক্ত এবাতিমুক্তোঽপীতি শেষঃ । তথাপি কথং সূত্রস্য যথোক্তমৃত্যুব্যাপ্তিস্তত্রাহ—তথা চেতি । তথাপি কথমগ্ন্যাদীনাং মৃত্যুব্যাপ্তিঃ, ন হি তত্র প্রমাণমস্তি, তত্রাহ—এক ইতি । বহবা ইতি চ্ছান্দসম্ । তথাপি বিদুষো মৃত্যোরতিমুক্তস্য ন তদাপ্তিরিত্যাশঙ্ক্যাহ—তদাত্মেতি । সৌত্রে পদে মৃত্যুব্যাপ্তিং প্রকারান্তরেণ প্রকটয়তি—ন চেতি । মনসি কার্য্যকরণরূপেণ বিবক্ষাদিত্যস্য চৈক্যমস্তু, তথাপি কথং গ্রহাতিগ্রহগৃহীতত্বং সূত্রস্যেত্যাশঙ্ক্যাহ—মনশ্চেতি । বাগাদের্ব্বক্তব্যাদেশ্চ গ্রহত্বেঽতিগ্রহত্বে চ হিরণ্যগর্ভে কিমায়াতমিত্যাশঙ্ক্যাহ—তথেতি । কর্ম্মফলস্য সংসারত্বাচ্চ তৎফলং সৌত্রং পদং

মৃত্যুগ্রস্তমেবেত্যাহ—সুবিচারিতং চেতি। যদেব কর্ম্ম বন্ধপ্রবৃত্তিপ্রযোজকং, তদেব বন্ধনিবৃত্তের্ কারণমতঃ কর্ম্মফলং হৈরণ্যগর্ভং পদং বন্ধনমেবেত্যর্থঃ। ২

স্বমতমুক্ত্বা মতান্তরমাহ—কেচিত্ত্বিতি। সর্ব্বমেব কর্ম্মেতি শেষঃ। স্বর্গকামবাক্যে দেহাত্মত্ব-নিবৃত্তির্গোদোহনবাক্যে স্বতন্ত্রাধিকারনিবৃত্তিনিত্যনৈমিত্তিকবিধিষ্বর্থান্তরোপদেশেন স্বাভাবিক-প্রবৃত্তিনিরোধো নিষেধেষু সাক্ষাদেব নৈসর্গিকপ্রবৃত্তয়ো নিরুধ্যন্তে, তদেবং সর্ব্বমেব কর্ম্মকাণ্ডং নিবৃত্তিদ্বারেণ মোক্ষপরমিত্যর্থঃ। নমু শাস্ত্রীয়াৎ কর্ম্মণো হেতোরুত্তরমুত্তরং কার্য্যকরণসঙ্ঘাত-মতিশয়বত্তমাহগ্রন্থাৎ প্রতিপদ্যমানঃ সঙ্ঘাতাৎ পূর্ব্বস্মান্ মুচ্যতে, তৎ কুতো নিবৃত্তিপরত্বং কর্ম্ম-কাণ্ডস্যেত্যাশঙ্ক্যাহ—অতঃ কারণাদিতি। যদ্বীদমুত্তরমুত্তরং সাতিশয়ং ফলং প্রাজাপত্যং পদং, তদপি প্রাসাদারোহণক্রমেণ ব্যাবৃত্তিদ্বারা মোক্ষমবতারয়িতুং, ন তু তত্রৈব প্রাজাপত্যে, পদে শ্রুতেস্তাৎপর্য্যং; তস্যাপি নিরতিশয়ফলত্বাভাবাদিত্যর্থঃ। ফলিতমাহ—ইত্যত ইতি। যস্মাৎ পূর্ব্বং পূর্ব্বং পরিত্যজ্যোত্তরমুত্তরং প্রতিপদ্যমানস্তত্তন্নিবৃত্তিদ্বারা মুক্ত্যর্থমেব তত্তৎপ্রতিপদ্যতে, ন তু তত্তৎপদপ্রাপ্ত্যর্থমেব বাক্যং পর্য্যবসিতং, তস্যান্তবত্ত্বেনাফলত্বাৎ। তস্মাৎ দ্বৈতক্ষয়পর্য্যন্তং সর্ব্বোঽপি ফলবিশেষো মৃত্যুগ্রস্তত্বাৎ প্রাসাদারোহণন্যায়েন মোক্ষার্থোঽবতিষ্ঠতে, হিরণ্যগর্ভপদ-প্রাপ্ত্যা দ্বৈতক্ষয়ে তু বস্তুতো মৃত্যোরাপ্তিমতীত্য পরমাত্মরূপেণ স্থিতো মুক্তো ভবতি। তথা চ মনুষ্যভাবাদূর্দ্ধমর্ব্বাক্ চ পরমাত্মভাবান্ মধ্যে যা তত্তৎপদপ্রাপ্তিঃ, সা থবাপেক্ষিকী সতী গৌণী মুক্তির্মুখ্যা তু পূর্ব্বোক্তৈবেত্যর্থঃ। ৩

সর্ব্বমেতদুৎপ্রেক্ষামাত্রেণারচিতং, ন তু বৃহদারণ্যকস্য শ্রুত্যন্তরস্য বার্থ ইতি দূষয়তি—সর্ব্বমেতদিতি। সর্ব্বৈকত্বলক্ষণো মোক্ষো বৃহদারণ্যকার্থ এবাস্মাভিরুচ্যতে, তৎকথমস্মদুক্ত-মবার্হদারণ্যকমিতি শঙ্কতে—নন্বিতি। অঙ্গীকরোতি—বাঢ়মিতি। অঙ্গীকৃতমংশং বিশদয়তি—ভবতীতি। এতৎ সর্ব্বৈকত্বমারণ্যকার্থো ভবত্যপীতি যোজনা। কথং তর্হি সর্ব্বমেতদবার্হদারণ্যক-মিত্যুক্তং, তত্রাহ—ন ত্বিতি। ত্বদুক্তয়া রীত্যা কর্ম্মশ্রুতীনাং যথোক্তমোক্ষার্থত্বং ঘটতে, তেন সর্ব্বমেতদৌৎপ্রেক্ষিকং, ন শ্রৌতমিত্যুক্তমিত্যর্থঃ। কর্ম্মশ্রুতীনাং মোক্ষার্থত্বাভাবং সমর্থয়তে—যদি হীতি। তস্মাত্তাসাং ন মোক্ষার্থতেতি শেষঃ। কিঞ্চ সংসারস্তাবদ্ধর্ম্মাধর্ম্মহেতুকঃ, তৌ চ বিধিনিষেধাধীনৌ, তয়োশ্চেৎ ত্বদুক্তরীত্যা মোক্ষার্থত্বং, তদা হেত্বভাবাৎ সংসার এব ন স্যাদিত্যাহ—যদি চেতি। ৪

বিধিনিষেধয়োর্নিবৃত্তিদ্বারা মুক্ত্যর্থত্বেঽপি বিধ্যাদিজ্ঞানাদমুনিষ্পাদিতো যঃ কর্ম্মপদার্থঃ, তস্যায়ং স্বভাবো যদুত কর্ত্তারমনর্থেন সংযুনক্তীতি চোদয়তি—অথেতি। মোক্ষার্থমপি কর্ম্মকাণ্ডং সংসারার্থং ভবতীতি সদৃষ্টান্তমাহ—যথেতি। প্রমাণাভাবেন পরিহরতি—নেতি। তদেব ব্যনক্তি—অদ্বৈতার্থত্ব ইতি। অস্যস্য বন্ধস্যেতি যাবৎ। অনুপপত্তিং স্ফোরয়তি—ন প্রত্যক্ষ-মিতি। কর্ম্মশ্রুতিবাক্যস্যাবান্তরতাৎপর্য্যং যথাশ্রুতেঽর্থে গৃহ্যতে, নিবৃত্তিদ্বারা মুক্তৌ তু মহা-তাৎপর্য্যমিত্যঙ্গীকৃত্য শঙ্কতে—উভয়মিতি। কৃত্রিমাঃ ক্ষুদ্রাঃ সরিতঃ কুল্যাস্তাসাং প্রণয়নং স্নানার্থং পানীয়ার্থমাচমনীয়াদ্যর্থং চ, প্রদীপশ্চ প্রাসাদশোভার্থং কৃতো গমনাদিহেতুরপি ভবতি, বৃক্ষমূলে চ সেচনমনেকার্থং, তথা কর্ম্মকাণ্ডমনেকার্থমিত্যুপপাদয়তি—কুল্যেতি। একস্য বাক্যস্য যথাশ্রুতেনার্থেনার্থবত্ত্বে সম্ভবতি নান্যত্র তাৎপর্য্যং কল্প্যং কল্পকাভাবাৎ, ন চ ত্বদুক্তয়া রীত্যানে-

কার্য্যত্বলক্ষণো ধর্ম্মো বাক্যস্যৈকত্বোপপদ্যতে, অর্থৈকত্বাদেকং বাক্যমিতি ন্যায়াদিতি পরিহরতি—তত্রৈবমিতি। বাক্যস্যানেকার্থত্বাভাবেঽপি তদর্থস্য কর্ম্মণো বন্ধমোক্ষাখ্যানেকার্থত্বং স্যাদিত্যাশঙ্ক্যাহ—ন চেতি। পরোক্তং দৃষ্টান্তং বিঘটয়তি—কুল্যেতি। ৫

বিদ্যাং চাবিদ্যাং চেত্যাদয়ো মন্ত্রাঃ সমুচ্চয়পরা দৃষ্টাঃ, সমুচ্চয়শ্চ কর্ম্মকাণ্ডস্য নিবৃত্তিদ্বারা মোক্ষার্থত্বমিত্যস্মিন্নর্থে সিধ্যতীতি শঙ্কতে—যদপীতি। কর্ম্মকাণ্ডস্যোক্তরীত্যা মোক্ষার্থত্বে নাস্তি প্রমাণমিতি পরিহরতি—অয়মেবেতি। মন্ত্রাণাং সমুচ্চয়পরত্বাত্তস্য চ যথোক্তার্থাক্ষেপকত্বাৎ কুতোঽস্যার্থস্য প্রমাণাগম্যতেত্যাশঙ্ক্যাহ—মন্ত্রাঃ পুনরিতি। তেষাং ন সমুচ্চয়পরতেত্যগ্রে ব্যক্তীভবিষ্যতীত্যর্থঃ। পরমতাসম্ভবে স্বমতমুপসংহরতি—তস্মাদিতি। বন্ধনিরূপণমনুপযোগীত্যাশঙ্ক্যাহ—তস্মান্মোক্ষ ইতি। ৬

যত্তু কর্ম্মকাণ্ডং বন্ধায় মুক্তয়ে বা ন ভবতি, কিন্ত্বন্তরাবস্থানকারণমিতি, তদ্দূষয়তি—ন চেতি। যথা ন জাগর্ত্তি ন স্বপিতীতি বিষয়গ্রহণচ্ছিদ্রেঽন্তরালেঽবস্থানং দুর্ঘটং, যথা চার্দ্ধং কুক্কুট্যাঃ পাকার্থমর্দ্ধং চ প্রসবায়েতি কৌশলং নোপলভ্যতে, তথা কর্ম্মকাণ্ডং ন বন্ধায় নাপি সাক্ষান্মোক্ষায়েতি ব্যাখ্যানং কর্ত্তুং ন জানীম ইত্যর্থঃ। যত্তু শ্রুতিরেবোত্তরোত্তরপদপ্রাপ্ত্যভিধানব্যাজেন মোক্ষে পুরুষমবতারয়তীতি, তত্রাহ—যত্বিতি। মৃত্যোরাপ্তিমতীত্য মুচ্যত ইত্যুক্ত্বা যদেতদ্গ্রহাতিগ্রহবচনং, তদয়ং সর্ব্বঃ সাধ্যসাধনলক্ষণো বন্ধ ইত্যনেনাভিপ্রায়েণোচ্যতে, তস্যার্থেন মৃত্যুপদার্থেনান্বয়দর্শনাদিতি যোজনা। অর্থসম্বন্ধাদিত্যুক্তং স্ফুটয়তি—গ্রহাতিগ্রহাবিনির্ম্মোকাদিতি। এষা হি শ্রুতির্বন্ধমেব প্রতিপাদয়তি ন তু মোক্ষে পুরুষমবতারয়তীতি ভাবঃ। ননু পুরুষস্যাপেক্ষিতো মোক্ষঃ প্রতিপাদ্যতাং, কিমিত্যনর্থাত্মা বন্ধঃ প্রতিপাদ্যতে, তত্রাহ—নিগড়েতি। বন্ধজ্ঞানং বিনা ততো বিশ্লেষাযোগান্ মুমুক্ষোঃ সপ্রযোজকবন্ধজ্ঞানার্থত্বেনানন্তরব্রাহ্মণপ্রবৃত্তিরিত্যুপসংহরতি—তস্মাদিতি। ৭

**আভাস-ভাষ্যানুবাদ।**—আখ্যায়িকার সহিত প্রকৃত বিষয়ের যে, কিরূপ সম্বন্ধ বা উপযোগিতা, তাহা প্রসিদ্ধই আছে। ইতঃপূর্ব্বে কাল ও কর্ম্মরূপ মৃত্যু হইতে অতিমুক্তির কথা বর্ণিত হইয়াছে; এখন প্রশ্ন হইতেছে যে, এই মৃত্যু পদার্থ টি কি, যাহা হইতে অতিমুক্তি বর্ণিত হইয়াছে। হাঁ, তাহা হইতেছে স্বভাবসিদ্ধ অজ্ঞানময় আসক্তির অধিকারভুক্ত এবং অধ্যাত্ম ও অধিভূত বিষয় দ্বারা পরিচ্ছিন্ন গ্রহ ও অতিগ্রহাত্মক মৃত্যু। সেই পরিচ্ছিন্নাত্মক মৃত্যু হইতে যে লোক অতিমুক্ত হয়, তাহার অগ্নি ও আদিত্যাদিময় রূপপ্রাপ্তি ইতঃপূর্ব্বে উদ্গীথপ্রকরণে ব্যাখ্যাত হইয়াছে, এবং অশ্বলের প্রশ্নেও তৎসম্পর্কিত কোন কোন বিশেষ কথা বর্ণিত হইয়াছে। সে সমস্তই হইতেছে জ্ঞানসহ অনুষ্ঠিত কর্ম্মের ফল, (শুদ্ধ কর্ম্মের ফল নহে)। সাধ্য-সাধনভাবাপন্ন এই মৃত্যুময় সংসার হইতে জীবকে মুক্ত করিতে হইবে, এই উদ্দেশ্যে এখন জীবের বন্ধনাত্মক মৃত্যুর স্বরূপ অভিহিত হইতেছে; কারণ, বদ্ধ ব্যক্তিরই বন্ধনবিমোচন করা আবশ্যক হয়। ১

আর পূর্ব্বে যে, অতিমুক্তের স্বরূপ নির্দ্দেশ করা হইয়াছে, তাহাতেও মৃত্যু-রূপী গ্রহ ও অতিগ্রহ হইতে বিমুক্তির কথা অনুক্তই রহিয়াছে! দেখ, অন্যত্র উক্ত হইয়াছে—আদিত্য-মণ্ডলাধিষ্ঠিত পুরুষকে লক্ষ্য করিয়া বলিয়াছেন—'অশনায়াই (ভোজনেচ্ছাই) মৃত্যু' এবং 'একই মৃত্যু বহুপ্রকার' ইত্যাদি শ্রুতি বলিতেছেন যে, সেই আদিত্যভাবাপন্ন ব্যক্তি মৃত্যুর অধিকার অতিক্রম করে। অবশ্য, একথাও বলা যাইতে পারে না যে, গ্রহ ও অতিগ্রহ মৃত্যুর স্বরূপই নয়; কারণ, শ্রুতি নিজেই বলিয়াছেন—'দ্যুলোক হইতেছে এই মনের শরীর, এই আদিত্য হইতেছে জ্যোতির্ম্ময় রূপ', এবং 'মন একটি গ্রহ, সে আবার কামরূপী অতিগ্রহ দ্বারা চালিত হয়'। পরেও বলিবেন—'প্রাণ হইতেছে গ্রহ, তাহা আবার অপানরূপ অতিগ্রহ দ্বারা পরিগৃহীত, এবং বাক্ হইতেছে গ্রহ, সে আবার নাম-রূপী অতিগ্রহ দ্বারা পরিগৃহীত'। অন্নত্রয়ের বিভাগস্থলেও আমরা এইরূপই ব্যাখ্যা করিয়াছি। বিশেষতঃ যাহা প্রবৃত্তির কারণ, তাহা যে, কখনও নিবৃত্তির কারণ হইতে পারে না, আমরা উত্তমরূপে বিচারপূর্ব্বক সে মীমাংসা করিয়াছি। ২

কেহ কেহ কিন্তু সমস্ত কর্ম্মকেই নিবৃত্তিসাধন বলিয়া মনে করেন। এই কারণে লোকে পূর্ব্ব পূর্ব্ব মৃত্যুর গ্রাস হইতে বিমুক্ত হইয়া আবার পর পর মৃত্যু-গ্রাসে পতিত হয়; তাহা হইতে বিমুক্তিলাভই এই সকলের উদ্দেশ্য, কিন্তু মৃত্যুগ্রস্ত থাকা কখনই উহার উদ্দেশ্য নহে। এই কারণে দ্বৈতসম্বন্ধ বিধ্বস্ত না হওয়া পর্য্যন্ত যাহা কিছু কর্ম্ম, তৎসমস্তই মৃত্যুপদবাচ্য। দ্বৈতক্ষয় হইলেই যথার্থ মৃত্যুর অধিকার হইতে বিমুক্তি লাভ হয়; এই জন্যই বলিতে হয় যে, ইহার মধ্য-বর্ত্তী যে মুক্তি, তাহা আপেক্ষিক—গৌণ মুক্তি (যথার্থ মুক্তি নহে)। ৩

তাহাদের এ সমস্ত কথা নিশ্চয়ই বৃহদারণ্যক-সম্মত কথা নহে। কেন? সর্ব্ব-পদার্থের সহিত একত্ব বা অভিন্নভাব প্রাপ্তিই ত মোক্ষ; কারণ, শ্রুতি বলিতে-ছেন—'তিনি সেই ব্রহ্মবিজ্ঞানের প্রভাবে সর্ব্বাত্মভাব প্রাপ্ত হইলেন' ইতি। হাঁ, ইহা কতকটা সত্য বটে, অর্থাৎ এরূপও কল্পনা হইতে পারে সত্য, কিন্তু তা বলিয়া, 'গ্রামাভিলাষী ব্যক্তি যজ্ঞ করিবে' 'পশুকামনায় যজ্ঞ করিবে' ইত্যাদি শ্রুতিরও মোক্ষসাধকতা কল্পনা করা যাইতে পারে না। এই সমস্ত শ্রুতিরও যদি অদ্বৈত-তত্ত্ব প্রতিপাদনই তাৎপর্য্য হইত, আর গ্রাম, পশু ও স্বর্গাদির প্রতিপাদন যদি উদ্দেশ্য-বহির্ভূত হইত, তাহা হইলে এই সমস্ত শ্রুতিবাক্যে কখনই গ্রাম, পশু ও স্বর্গাদি ফলের উল্লেখ থাকিত না; অথচ সমস্ত শ্রুতিবাক্যেই বিবিধ বৈচিত্র্যপূর্ণ কর্ম্মফলের উল্লেখ দৃষ্ট হইয়া থাকে।। পক্ষান্তরে, কেবল অদ্বৈত-

তত্ত্ব প্রতিপাদন করাই যদি বেদোক্ত সমস্ত কর্ম্মের একমাত্র উদ্দেশ্য হইত, তাহা হইলে ত কর্ম্মফলাত্মক এই সংসারেরই আবির্ভাব অসম্ভব হইত। ৪

যদি বল, অদ্বৈত-তত্ত্বসাধনে কর্ম্মের তাৎপর্য্য হইলেও, তাহার স্বতঃসিদ্ধ স্বভাব হইতে সংসারের প্রাদুর্ভাব হইয়া থাকে। যেমন, কোন একটি বস্তু-প্রকাশনের জন্য আলোক প্রজ্বলিত হইলেও, তত্রত্য অপরাপর সমস্ত বস্তুই তাহা দ্বারা প্রকাশ পাইয়া থাকে, ইহাও তদ্রূপ; না—এরূপ কথা হইতে পারে না; কারণ, এবিষয়ে কোন প্রমাণ নাই; জ্ঞান-সহকারে অনুষ্ঠিত বৈদিক কর্ম্মসমূহের অদ্বৈততত্ত্ব-সিদ্ধি মুখ্য উদ্দেশ্য হইলেও যে, তদতিরিক্ত সংসার তাহার আনুষঙ্গিক ফলরূপে নিষ্পন্ন হইতে পারে, এ বিষয়ে কোনও প্রমাণ নাই। প্রথমতঃ প্রত্যক্ষ প্রমাণের সম্ভাবনা নাই, দ্বিতীয়তঃ অনুমানও হইতে পারে না; সুতরাং আগম বা শব্দ-প্রমাণেরও সম্ভাবনা থাকিতে পারে না। যদি বল, কুল্যাখনন ও প্রদীপ প্রজ্বালনের ন্যায়, ক্রিয়াবিধায়ক একই বাক্যে উভয়ই—মোক্ষ ও স্বর্গাদি ফল প্রদর্শিত হইতে পারে (১); না—এরূপও হইতে পারে না; কেন না, তাহা হইলে বাক্যের স্বাভাবিক রীতি রক্ষা পায় না; কারণ, একই বাক্যে প্রবৃত্তি-সাধনতা (প্রবর্ত্তকতা) ও নিবৃত্তি-সাধনতা, এই উভয় ধর্ম্ম কথনই প্রতীত হইতে দেখা যায় না: কুল্যানির্ম্মাণ ও আলোক-প্রজ্বালন স্থলে অবশ্য এ দোষ ঘটে না; কারণ, উহা প্রত্যক্ষসিদ্ধ; [প্রত্যক্ষসিদ্ধ বিষয়ের বিরুদ্ধে উত্থাপিত কোন যুক্তিতর্কই স্থান পায় না]। ৫

আরও যে বলা হইয়াছে—এবিষয়ে বহুতর মন্ত্র দেখিতে পাওয়া যায়। তোমার সে কথাটিও অপ্রামাণিক; কেন না, সেই মন্ত্রগুলি কি তোমার অভিমত অর্থেরই প্রকাশক, না অন্যার্থের প্রকাশক, প্রথমে তাহাই অনুসন্ধান করা আবশ্যক; [সুতরাং এরূপ অপ্রামাণিক কথার উপর নির্ভর করিয়া কোন সিদ্ধান্ত সংস্থাপন করিতে পারা যায় না]। অতএব (স্বীকার করিতে হইবে যে,) গ্রহ ও অতিগ্রহ-রূপী মৃত্যুই বন্ধন; সেই বন্ধন হইতে মুক্তির উপায় নির্দ্দেশ করা একান্ত আবশ্যক হইয়াছে, সেই অবশ্য-কর্ত্তব্য বিষয়ের নিরূপণার্থই এই প্রকরণ আরব্ধ হইতেছে।৬

(১) তাৎপর্য্য—ক্ষুদ্র জলাশয়কে "কুল্যা" বলে। শস্যক্ষেত্রে জল দিবার জন্য কুল্যা খনন করিলেও, তাহাতে যেমন স্নান-পানাদি কার্য্য সম্পাদিত হয়, এবং গৃহশোভার্থ—আলোক স্থাপন করিলেও, তদ্দ্বারা যেমন বস্তুদর্শন ও পথগমনাদি উদ্দেশ্য সিদ্ধ হইয়া থাকে, তেমনি বেদবিহিত কর্ম্মগুলি অদ্বৈত তত্ত্ব বা মুক্তির উদ্দেশ্যে বিহিত হইলেও তদ্দ্বারা প্রসঙ্গতঃ সাংসারিক স্বর্গাদি ফল সম্পাদিত হইতে পারে।

বিষয়-সন্ধিতে অর্থাৎ না জাগরণ, না নিদ্রা—এইরূপ মধ্যবর্ত্তী অবস্থায় অবস্থান যেমন দুষ্কর, তেমনি অর্দ্ধজরতীয় ন্যায়ে—বৈদিক কর্ম্ম বন্ধেরও কারণ নয়, আবার সাক্ষাৎ মোক্ষেরও কারণ নয়—এরূপ মধ্যাবস্থায় অবস্থানের কৌশল আমরা জানি না। (১) তবে যে, প্রথমে মৃত্যু হইতে অতিমুক্তির কথা বলিয়া, পরে গ্রহাতিগ্রহের কথা বলা হইয়াছে, তাহা কেবল অর্থসঙ্গতি রক্ষার জন্য। অভিপ্রায় এই যে, যত কিছু বন্ধন আছে, তৎসমস্তই গ্রহ ও অতিগ্রহ পরিত্যাগ না করার ফল; অথচ নিগড় বা বন্ধনশৃঙ্খলের তত্ত্ব (স্বরূপ) পরিজ্ঞাত থাকিলেই নিগড়িতের (বদ্ধ ব্যক্তির) বন্ধনচ্ছেদনে যত্ন করা সম্ভব হইতে পারে; সেই উদ্দেশ্যেই এখন গ্রহাতিগ্রহের কথা আরব্ধ হইতেছে। ৭

অথ হৈনং জারৎকারব আর্ত্তভাগঃ পপ্রচ্ছ যাজ্ঞবল্ক্যেতি হোবাচ, কতি গ্রহাঃ কত্যতিগ্রহা ইতি। অষ্টৌ গ্রহা অষ্টাবতিগ্রহা ইতি, যে তেঽষ্টৌ গ্রহা অষ্টাবতিগ্রহাঃ কতমে ত ইতি ॥ ১৫৩ ॥ ১ ॥

**সরলার্থঃ**।—[অতঃ পরং গ্রহাতিগ্রহলক্ষণাৎ মৃত্যোরতিমুক্তিং বক্তুমুপক্রমতে—অথ হেত্যাদিনা।] অথ (অশ্বল-বিরামানন্তরং) জারৎকারবঃ (জরৎকারুবংশীয়ঃ) আর্ত্তভাগঃ (ঋতভাগস্যাপত্যং, তন্নামা বা ঋত্বিক্) এনং (যাজ্ঞবল্ক্যং) পপ্রচ্ছ (পৃষ্টবান্) হ। [সঃ] যাজ্ঞবল্ক্যেতি [সম্বোধয়ন্] উবাচ হ—গ্রহাঃ কতি (কিয়ৎসংখ্যকাঃ)? অতিগ্রহাঃ [চ] কতি? ইতি। [যাজ্ঞবল্ক্যঃ আহ—] গ্রহাঃ অষ্টৌ, অতিগ্রহাঃ [চ] অষ্টৌ ইতি। [আর্ত্তভাগ আহ—] যে তে অষ্টৌ গ্রহাঃ, অষ্টৌ অতিগ্রহাঃ [ত্বয়া উক্তাঃ], কতমে (কিংস্বরূপাঃ) তে? ইতি ॥ ১৫৩ ॥ ১ ॥

**মূলানুবাদ**।—অশ্বল প্রশ্ন হইতে বিরত হইলে পর, জরৎকারুবংশীয় আর্ত্তভাগনামক ঋত্বিক্ যাজ্ঞবল্ক্যকে সম্বোধনপূর্ব্বক বলিলেন—হে যাজ্ঞবল্ক্য, গ্রহ কতগুলি এবং অতিগ্রহই বা কতগুলি? [যাজ্ঞবল্ক্য

---

(১) তাৎপর্য্য—বিপক্ষ বলিয়াছিল—বেদোক্ত কর্ম্মগুলি বন্ধ মোক্ষ কিছুরই কারণ নয়, কেবল বন্ধ মোক্ষের মধ্যবর্ত্তী অবস্থায় স্থিতির কারণমাত্র, একথা বলিলে দোষ কি? তদুত্তরে ভাষ্যকার বলিতেছেন—ইহা হইতেছে—'অর্দ্ধজরতীয়' ন্যায়; যেমন একই লোকের এক অর্দ্ধেক জরাগ্রস্ত, অপরার্দ্ধ যৌবনাবস্থ, অথবা একই লোক না যুবা, না বৃদ্ধ, পরন্তু মাঝামাঝি অবস্থায় বর্ত্তমান; ইহা যেমন নিতান্ত অসম্ভব, তেমনি বন্ধ-মোক্ষের মাঝামাঝি অবস্থায় থাকাও অসম্ভব, এইরূপ অসম্ভাবনা প্রকাশনস্থলে 'অর্দ্ধজরতীয়' ন্যায়টি প্রযোজ্য হয়।

বলিলেন—] গ্রহ আটটি, এবং অতিগ্রহও আটটি। [আর্ত্তভাগ পুনর্ব্বার প্রশ্ন করিলেন—] সেই আটটি গ্রহ কি কি? এবং সেই আটটি অতি-গ্রহই বা কি কি? ॥ ১৫৩ ॥ ১ ॥

**শাঙ্করভাষ্যম্।**—অথ হৈনম্—হ-শব্দ ঐতিহ্যার্থঃ। অথ অনন্তরং, অশ্বলে উপরতে, প্রকৃতং যাজ্ঞবল্ক্যং জরৎকারু-গোত্রঃ জারৎকারবঃ, ঋতভাগস্যা-পত্যমার্ত্তভাগঃ পপ্রচ্ছ। যাজ্ঞবল্ক্যেতি হোবাচেতি অভিমুখীকরণায়। পূর্ব্ববৎ প্রশ্নঃ—কতি গ্রহাঃ কত্যতিগ্রহাঃ। ইতি-শব্দো বাক্যপরিসমাপ্ত্যর্থঃ। ১

তত্র নির্জ্ঞাতেষু বা গ্রহাতিগ্রহেষু প্রশ্নঃ স্যাৎ, অনির্জ্ঞাতেষু বা? যদি তাবদ্ গ্রহা অতিগ্রহাশ্চ নির্জ্ঞাতাঃ, তদা তদ্গতস্যাপি গুণস্য সঙ্খ্যায়া নির্জ্ঞাতত্বাৎ কতি গ্রহাঃ কত্যতিগ্রহা ইতি সঙ্খ্যাবিষয়ঃ প্রশ্নো নোপপদ্যতে; অথ অনির্জ্ঞাতাঃ, তদা সঙ্খ্যেয়বিষয়প্রশ্নঃ—ইতি কে গ্রহাঃ কে অতিগ্রহাঃ ইতি প্রষ্টব্যম্, ন তু কতি গ্রহাঃ কত্যতিগ্রহা ইতি প্রশ্নঃ। অপি চ, নির্জ্ঞাতসামান্যকেষু বিশেষবিজ্ঞানায় প্রশ্নো ভবতি,—যথা কতমেঽত্র কঠাঃ, কতমেঽত্র কালাপা ইতি। ন চাত্র গ্রহাতিগ্রহা নাম পদার্থাঃ কেচন লোকে প্রসিদ্ধাঃ, যেন বিশেষার্থঃ প্রশ্নঃ স্যাৎ। ননু চ 'অতি-মুচ্যতে' ইত্যুক্তম্, গ্রহগৃহীতস্য হি মোক্ষঃ "স মুক্তিঃ, সাতিমুক্তিঃ" ইতি হি দ্বিরুক্তম্; তস্মাৎ প্রাপ্তা গ্রহা অতিগ্রহাশ্চ। ২

ননু তত্রাপি চত্বারো গ্রহা অতিগ্রহাশ্চ নির্জ্ঞাতাঃ—বাক্‌চক্ষুঃপ্রাণমনাংসি, তত্র কতীতি প্রশ্নো নোপপদ্যতে, নির্জ্ঞাতত্বাৎ; ন, অনবধারণার্থত্বাৎ; ন হি চতুষ্ট্বং তত্র বিবক্ষিতম্; ইহ তু গ্রহাতিগ্রহাদর্শনে অষ্টত্ব-গুণবিবক্ষয়া কতীতি প্রশ্ন উপপদ্যত এব; তস্মাৎ "স মুক্তিঃ, সাতিমুক্তিঃ" ইতি মুক্ত্যতিমুক্তী দ্বিরুক্তে; গ্রহাতিগ্রহা অপি সিদ্ধাঃ। অতঃ কতিসঙ্খ্যকা গ্রহাঃ, কতি বা অতিগ্রহা ইতি পৃচ্ছতি। ইতর আহ—অষ্টৌ গ্রহাঃ, অষ্টাবতিগ্রহা ইতি। যে তেঽষ্টৌ গ্রহা অভিহিতাঃ, কতমে তে নিয়মেন গ্রহীতব্যা ইতি ॥ ১৫৩ ॥ ১ ॥

**টীকা।**—কতি গ্রহা ইত্যাদিঃ প্রথমঃ সঙ্খ্যাবিষয়ঃ প্রশ্নঃ, কতমে ত ইতি দ্বিতীয়ঃ সঙ্খ্যেয়-বিষয়ঃ, ইত্যাহ—পূর্ব্ববদিতি। সম্প্রতি প্রশ্নমাক্ষিপতি—তত্রেত্যাদিনা। আদ্যং প্রশ্নমাক্ষিপ্য দ্বিতীয়মাক্ষিপতি—অপি চেতি। বিশেষতশ্চাজ্ঞাতেষ্বিতি চশব্দার্থঃ। মুক্ত্যতিমুক্তিপদার্থদ্বয়-প্রতিযোগিনৌ বন্ধনাখ্যৌ গ্রহাতিগ্রহৌ সামান্যেন প্রাপ্তৌ, প্রশ্নস্তু বিশেষবুভুৎসায়ামিতি প্রষ্টা চোদয়তি—ননু চেতি। ২

তথাপি প্রশ্নদ্বয়মনুপপন্নমিত্যাক্ষেপ্তা ব্রূতে—ননু তত্রেতি। বাগ্বৈ যজ্ঞস্য হোতেত্যাদাবিতি যাবৎ। নির্জ্ঞাতত্বাদ্বিশেষস্যেতি শেষঃ। অতিমোক্ষোপদেশেন ত্বগাদেরপি সূচিতত্বাৎ তেষু

চতুষ্ট্বস্যানির্দ্ধারণাদবিশেষেণ প্রপন্নেষু বাগাদিষু বিশেষবুভুৎসায়াং সখ্যাদিবিষয়ত্বে প্রশ্নস্যোপপন্নার্থত্বান্নাক্ষেপোপপত্তিরিতি সমাধত্তে—নানবধারণার্থত্বাদিতি। তদেব স্পষ্টয়তি—ন হীতি। তত্র পূর্ব্বব্রাহ্মণে বাগাদিষিতি যাবৎ। ফলিতাং প্রথমপ্রশ্নোপপত্তিং কথয়তি—ইহ ত্বিতি। নমু গ্রহাণামেব পূর্ব্বত্রোপদেশাত্তিদেশাভ্যাং প্রতিপন্নত্বাৎ তেষু বিশেষবুভুৎসায়াং কতি গ্রহা ইতি প্রশ্নেঽপ্যতিগ্রহাণামপ্রতিপন্নত্বাৎ কথং কত্যতিগ্রহা ইতি প্রশ্নঃ স্যাদত আহ—তস্মাদিতি। পূর্ব্বস্মাদ্ ব্রাহ্মণাদিতি যাবৎ। বাগাদয়ো বক্তব্যাদয়শ্চ চত্বারো গ্রহাশ্চাতিগ্রহাশ্চ যদ্যপি বিশেষতো নির্জ্ঞাতাঃ, তথাঽপ্যতিদেশপ্রাপ্তাশ্চত্বারো বিশেষতো ন জ্ঞায়ন্তে, তেন তেষু বিশেষতো জ্ঞানসিদ্ধয়ে প্রশ্ন ইত্যভিপ্রেত্য বিশিনষ্টি—নিয়মেনেতি ॥ ১৫৩ ॥ ১ ॥

**ভাষ্যানুবাদ**।—শ্রুতির হ-শব্দটি ঐতিহ্যার্থক, অর্থাৎ পুরাবৃত্তদ্যোতক। অনন্তর—অশ্বল নিবৃত্ত হইলে পর, জরৎকারুগোত্রীয় আর্ত্তভাগ—ঋতভাগের পুত্র সেই যাজ্ঞবল্ক্য ঋষিকে প্রশ্ন করিলেন,—যাজ্ঞবল্ক্যের দৃষ্টি আকর্ষণের জন্য প্রথমে তাঁহাকে সম্বোধন করা হইয়াছে। পূর্ব্বের ন্যায় প্রশ্ন হইল—গ্রহ কতটি, এবং অতিগ্রহ কতটি? ইতি শব্দটি বাক্যসমাপ্তিসূচক। ১

এখন জিজ্ঞাস্য হইতেছে যে, গ্রহ ও অতিগ্রহসমূহ বিজ্ঞাত থাকিলেই তদ্বিষয়ে প্রশ্ন করা সম্ভব হয়? কিংবা অবিজ্ঞাত থাকিলেই সম্ভব হয়? তন্মধ্যে, গ্রহ ও অতিগ্রহ যদি বিজ্ঞাত থাকে, তাহা হইলে গ্রহাতিগ্রহের গুণও—সংখ্যাও বিজ্ঞাতই আছে; সুতরাং এপক্ষে 'গ্রহ ও অতিগ্রহ কতগুলি?' এইরূপ সংখ্যাবিষয়ক প্রশ্ন সঙ্গত হইতে পারে না; আর যদি গ্রহ ও অতিগ্রহ অবিজ্ঞাতই থাকে, তাহা হইলেও সংখ্যেয় (যাহার সংখ্যা করা হয়, সেই) গ্রহ ও অতিগ্রহের স্বরূপসম্বন্ধেই প্রশ্ন করা উচিত হয়, কিন্তু গ্রহ ও অতিগ্রহের সংখ্যা সম্বন্ধে প্রশ্ন করা উচিত হয় না। বিশেষতঃ যে বিষয় সামান্যাকারে জানা থাকে, সেই বিষয়েই কোন কিছু বিশেষ জানিবার জন্য প্রশ্ন হইয়া থাকে; যেমন —'এখানে কঠশাখাধ্যায়ী কত জন, এবং এখানে কলাপাধ্যায়ী কত জন?' আলোচ্য স্থলে কিন্তু গ্রহ ও অতিগ্রহনামে কোন পদার্থ জগতে প্রসিদ্ধ নাই, যাহাতে তদ্গত বিশেষ বৃত্তান্ত জানিবার জন্য প্রশ্ন হইতে পারে। কেন, 'অতিমুচ্যতে' কথাতেই ত ইহা ব্যক্ত করা হইয়াছে; কারণ, যে লোক মৃত্যুদ্বারা আক্রান্ত হয়, তাহার পক্ষেই মুক্তিলাভ আবশ্যক হয়; এই জন্যই 'স মুক্তিঃ, সা অতিমুক্তিঃ' বাক্যে একথা দুবার করিয়া বলা হইয়াছে; অতএব বলিতে হইবে যে, ইতঃপূর্ব্বেই গ্রহ ও অতিগ্রহের কথা বলা হইয়াছে; সুতরাং তদ্বিষয়ে প্রশ্ন করা অসঙ্গত হইতেছে না। ২

ভাল কথা, সেখানেই ত বাক্, চক্ষুঃ, প্রাণ ও মন, এই চারিটি গ্রহ ও অতি-

গ্রহ বিজ্ঞাত হইয়াছে; সুতরাং গ্রহাতিগ্রহের সংখ্যা নিশ্চিত থাকায় এখানে আবার সংখ্যাবিষয়ক প্রশ্ন করা সঙ্গত হইতে পারে না। না,—একথাও হইতে পারে না; কারণ, সেখানে ইহার কোন সংখ্যা-বিশেষ নির্ণীত হয় নাই; কেননা, চতুঃসংখ্যা নির্দ্দেশ করা সেখানে শ্রুতির অভিপ্রেত ছিল না; কাজেই এখানে গ্রহ ও অতিগ্রহ নিদর্শনস্থলে উহাদের অষ্টত্ব-সংখ্যা নির্দ্দেশ আবশ্যক হইতেছে; এজন্য এখানে 'কতি?' বলিয়া সংখ্যাবিষয়ক প্রশ্ন করা সুসঙ্গতই হইয়াছে। অতএব পূর্ব্বে "স মুক্তিঃ, সা অতিমুক্তিঃ" বলিয়া মুক্তি ও অতিমুক্তির দুইবার নির্দ্দেশ করায়—ফলে গ্রহ ও অতিগ্রহের অস্তিত্বও প্রতীত হইয়াছে। কাজেই এখানে সংখ্যাবিষয়ে প্রশ্ন করিতেছেন। তদুত্তরে যাজ্ঞবল্ক্য বলিলেন—গ্রহ ও অতিগ্রহ আটটি। [পুনঃ প্রশ্ন হইল—] সেই যে আটটি গ্রহ ও অতিগ্রহ উক্ত হইয়াছে; কোন্ কোন্ বস্তুকে সেই গ্রহ ও অতিগ্রহ বলিয়া নিশ্চিতরূপে গ্রহণ করিতে হইবে? ॥ ১৫৩ ॥ ১ ॥

প্রাণো বৈ গ্রহঃ সোঽপানেনাতিগ্রাহেণ গৃহীতোঽপানেন হি গন্ধান্ জিঘ্রতি ॥ ১৫৪ ॥ ২ ॥

**সরলার্থঃ।**—[গ্রহাতিগ্রহাণাং স্বরূপনির্দ্দিধারয়িষয়া যাজ্ঞবল্ক্য আহ—] প্রাণঃ (প্রকরণাৎ প্রাণোঽত্র বায়ুসহিতঃ ঘ্রাণো মন্তব্যঃ), বৈ (প্রসিদ্ধৌ), গ্রহঃ (গৃহ্ণাতীতি গ্রহঃ—ধারকঃ); সঃ (প্রাণঃ) অপানেন (প্রকরণাৎ গন্ধেন) অতিগ্রাহেণ গৃহীতঃ (আশ্রিতঃ); হি (যস্মাৎ) [সর্ব্বো লোকঃ] অপানেন (অপানসাহায্যেন) গন্ধান্ জিঘ্রতি (ঘ্রাণেন অনুভবতি) ॥ ১৫৪ ॥ ২ ॥

**মূলানুবাদ।**—প্রাণ অর্থাৎ ঘ্রাণেন্দ্রিয় হইতেছে গ্রহ, তাহা আবার অপান-পদবাচ্য গন্ধ দ্বারা পরিগৃহীত; কারণ, অপান বায়ুর সাহায্যেই প্রাণিগণ ঘ্রাণেন্দ্রিয় দ্বারা গন্ধ গ্রহণ করিয়া থাকে। [এখানে অপান অর্থ—প্রশ্বাস, যাহা নাসারন্ধ্র দ্বারা দেহমধ্যে প্রবেশ করে] ॥ ১৫৪ ॥ ২ ॥

**শাঙ্করভাষ্যম্।**—তত্রাহ—প্রাণো বৈ গ্রহঃ—প্রাণ ইতি ঘ্রাণমুচ্যতে, প্রকরণাৎ; বায়ুসহিতঃ সঃ; অপানেনেতি গন্ধেনেত্যেতৎ; অপানসচিবত্বাদপানো গন্ধ উচ্যতে; অপানোপহৃতং হি গন্ধং ঘ্রাণেন সর্ব্বো লোকো জিঘ্রতি; তদেতদুচ্যতে—অপানেন হি গন্ধং জিঘ্রতীতি ॥ ১৫৪ ॥ ২ ॥

**টীকা।**—দ্বিতীয়ে প্রশ্নে পরিহারমুখাপয়তি—তত্রাহেতি। প্রাণশব্দস্য ঘ্রাণবিষয়ত্বে পূর্ব্বোত্তরগ্রন্থয়োর্ব্বাগাদীনাং প্রকৃতত্বং হেতুমাহ—প্রকরণাদিতি। তস্য গন্ধেন গৃহীতত্বসিদ্ধ্যর্থং

বিশিনষ্টি—বায়ুসহিত ইতি। অপানশব্দস্য গন্ধবিষয়ত্বে গন্ধস্যাপানেনাবিনাভাবং হেতুমাহ—অপানেতি। তত্রৈব হেত্বন্তরমাহ—অপানোপহৃতং হীতি। অপশ্বাসোঽত্রাপানশব্দার্থঃ। উক্তেঽর্থে বাক্যং পাতয়তি—তদেতদিতি। ১৫৪। ২।

**ভাষ্যানুবাদ।**—তদুত্তরে যাজ্ঞবল্ক্য বলিলেন—প্রাণই গ্রহ; এখানে ইন্দ্রিয়ের প্রস্তাব থাকায় প্রাণ-শব্দে ঘ্রাণেন্দ্রিয়ের নির্দ্দেশ বুঝিতে হইবে। [ বায়ু সহযোগেই তাহা গন্ধগ্রাহী হইয়া থাকে; এই জন্য বলিলেন যে, ] সেই ঘ্রাণও আবার বায়ুসমন্বিত। অপান দ্বারা অর্থাৎ গন্ধ দ্বারা অপানবায়ু গন্ধ-গ্রহণের সাহায্য করে, এই নিমিত্ত গন্ধকে অপান বলা হইয়াছে; কেননা, প্রাণিগণ অপান বায়ু দ্বারা সমাহৃত গন্ধই আঘ্রাণ করিয়া থাকে; "অপানেন হি গন্ধান্ জিঘ্রতি" কথায় ঐরূপ অর্থ ই ব্যক্ত করা হইয়াছে॥ ১৫৪॥ ২॥

বাগ্বৈ গ্রহঃ, স নাম্নাতিগ্রাহেণ গৃহীতো বাচা হি নামান্যভিবদতি॥ ১৫৫॥ ৩॥

**সরলার্থঃ।**—বাক্ বৈ (প্রসিদ্ধৌ) গ্রহঃ, সঃ (বাগ্রূপঃ গ্রহঃ) [ স্ব-বিষয়েণ ] নাম্না (শব্দাত্মকেন) অতিগ্রাহেণ গৃহীতঃ (বশীকৃতঃ); হি (যতঃ) বাচা (বাগিন্দ্রিয়েণ) নামানি (শব্দান্) অভিবদতি (ব্যাহরতি) [ লোকঃ ]॥ ১৫৫॥ ৩॥

**মূলানুবাদ।**—বাগিন্দ্রিয় হইতেছে—গ্রহ, তাহা স্ব-বিষয়ীভূত নামরূপ অতিগ্রহ দ্বারা কবলিত হয়; কারণ, লোকে বাগিন্দ্রিয়ের সাহায্যেই বিবিধ শব্দ উচ্চারণ করিয়া থাকে॥ ১৫৫॥ ৩॥

জিহ্বা বৈ গ্রহঃ, স রসেনাতিগ্রাহেণ গৃহীতো জিহ্বয়া হি রসান্ বিজানাতি॥ ১৫৬॥ ৪॥

**সরলার্থঃ।**—জিহ্বা বৈ (প্রসিদ্ধৌ) গ্রহঃ, সঃ (জিহ্বারূপঃ গ্রহঃ) রসেন (জিহ্বাগ্রাহ্য-মাধুর্য্যাদিনা) অতিগ্রাহেণ গৃহীতঃ; হি (যতঃ) [ লোকঃ ] জিহ্বয়া রসান্ (মধুরাম্লাদিকান্) বিজানাতি (বিশেষেণ—প্রত্যক্ষতঃ অনুভবতি)॥ ১৫৬॥ ৪॥

**মূলানুবাদ।**—জিহ্বা হইতেছে—গ্রহ; তাহা আবার রসরূপ অতিগ্রহ দ্বারা বশীকৃত; কেননা, লোক জিহ্বা দ্বারাই মধুরাম্লাদি রস প্রত্যক্ষতঃ অনুভব করিয়া থাকে॥ ১৫৬॥ ৪॥

চক্ষুর্বৈ গ্রহঃ, স রূপেণাতিগ্রাহেণ গৃহীতশ্চক্ষুষা হি রূপাণি পশ্যতি ॥ ১৫৭ ॥ ৫ ॥

**সরলার্থঃ।**—চক্ষুঃ বৈ (প্রসিদ্ধৌ) গ্রহঃ, সঃ (চক্ষুরূপঃ গ্রহঃ) রূপেণ (শ্বেতপীতাদিরূপেণ) অতিগ্রাহেণ গৃহীতঃ; হি (যতঃ) [লোকঃ] চক্ষুষা (করণেন) রূপাণি (শ্বেতপীতাদীনি) পশ্যতি ॥ ১৫৭ ॥ ৫ ॥

**মূলানুবাদ।**—চক্ষু হইতেছে—গ্রহ, সেই চক্ষুরূপ গ্রহটি আবার শ্বেত-পীতাদি রূপাত্মক অতিগ্রহ দ্বারা আয়ত্তীকৃত; কারণ, লোকে চক্ষু দ্বারাই বিবিধ রূপ নিরীক্ষণ করিয়া থাকে ॥ ১৫৭ ॥ ৫ ॥

শ্রোত্রং বৈ গ্রহঃ, স শব্দেনাতিগ্রাহেণ গৃহীতঃ শ্রোত্রেণ হি শব্দান্ শৃণোতি ॥ ১৫৮ ॥ ৬ ॥

**সরলার্থঃ।**—শ্রোত্রং (শ্রবণেন্দ্রিয়ং) বৈ (প্রসিদ্ধৌ) গ্রহঃ, সঃ শব্দেন অতিগ্রাহেণ গৃহীতঃ; হিঃ (যতঃ) [লোকঃ] শ্রোত্রেণ (করণেন) শব্দান্ (ধ্বনিরূপান্ বর্ণরূপাংশ্চ) শৃণোতি ॥ ১৫৮ ॥ ৬ ॥

**মূলানুবাদ।**—শ্রবণেন্দ্রিয় হইতেছে—গ্রহ, তাহা আবার শব্দরূপী অতিগ্রহ দ্বারা গৃহীত; কারণ, লোকে শ্রবণেন্দ্রিয় দ্বারাই নানাবিধ শব্দ শ্রবণ করিয়া থাকে ॥ ১৫৮॥ ৬ ॥

মনো বৈ গ্রহঃ, স কামেনাতিগ্রাহেণ গৃহীতো মনসা হি কামান্ কাময়তে ॥ ১৫৯ ॥ ৭ ॥

**সরলার্থঃ।**—মনঃ বৈ (প্রসিদ্ধৌ) গ্রহঃ, সঃ কামেন (সংকল্পাত্মকেন) অতিগ্রাহেণ গৃহীতঃ; হি (যতঃ) [লোকঃ] মনসা কামান্ (প্রার্থনীয়ান্) কাময়তে (অভিলষতি) ॥ ১৫৯ ॥ ৭ ॥

**মূলানুবাদ।**—মন হইতেছে গ্রহ, তাহা কামরূপ অতিগ্রহ দ্বারা গৃহীত; কেন না, লোকে মনের সাহায্যেই প্রার্থনীয় বিষয় পাইতে অভিলাষ করে ॥ ১৫৯ ॥ ৭ ॥

হস্তৌ বৈ গ্রহঃ, স কর্ম্মণাতিগ্রাহেণ গৃহীতো হস্তাভ্যাং হি কর্ম্ম করোতি ॥ ১৬০ ॥ ৮ ॥

**সরলার্থঃ।**—হস্তৌ (করৌ) বৈ (প্রসিদ্ধৌ) গ্রহঃ, সঃ (হস্তরূপঃ

গ্রহঃ ) কর্ম্মণা ( ক্রিয়ারূপেণ ) অতিগ্রাহেণ গৃহীতঃ ; হি ( যতঃ ) [ লোকঃ ] হস্তাভ্যাং ( করণাভ্যাং ) কর্ম্ম ( ক্রিয়াং ) করোতি ( সম্পাদয়তি ) ॥ ১৬০ ॥ ৮ ॥

**মূলানুবাদ।**—হস্তদ্বয় হইতেছে গ্রহ, উহারা আবার কর্ম্ম বা ক্রিয়াত্মক অতিগ্রহ দ্বারা কবলিত ; কারণ, লোকে হস্তদ্বয়ের সাহায্যেই ক্রিয়া সম্পাদন করিয়া থাকে ॥ ১৬০ ॥ ৮ ॥

ত্বগ্বৈ গ্রহঃ, স স্পর্শেনাতিগ্রাহেণ গৃহীতস্ত্বচা হি স্পর্শান্ বেদয়তে ইত্যেতেঽষ্টৌ গ্রহা অষ্টাবতিগ্রহাঃ ॥ ১৬১ ॥ ৯ ॥

**সরলার্থঃ।**—ত্বক্ ( ত্বগিন্দ্রিয়ং ) বৈ ( প্রসিদ্ধৌ ) গ্রহঃ, সঃ ( ত্বগাত্মকঃ গ্রহঃ ) স্পর্শেন অতিগ্রাহেণ গৃহীতঃ ; হি ( যতঃ ) [ লোকঃ ] ত্বচা ( ত্বগিন্দ্রিয়েণ ) স্পর্শান্ ( শীতোষ্ণাদিরূপান্ ) বেদয়তে ( অনুভবতি ) ; ইতি ( যথোক্তাঃ ) এতে অষ্টৌ ( অষ্টবিধাঃ ) গ্রহাঃ, অষ্টৌ অতিগ্রহাঃ [ চ ব্যাখ্যাতা ইতি শেষঃ ] ॥ ১৬১ ॥ ৯ ॥

**মূলানুবাদ।**—ত্বগিন্দ্রিয় হইতেছে গ্রহ, তাহা আবার শীতোষ্ণাদি-স্পর্শরূপ অতিগ্রহ দ্বারা গৃহীত ; কেন না, লোকে সাধারণতঃ ত্বগিন্দ্রিয়ের সাহায্যেই শীতোষ্ণাদি স্পর্শ অনুভব করিয়া থাকে ॥১৬১॥৯॥

**শাঙ্করভাষ্যম্।**—বাগ্বৈ গ্রহঃ—বাচা হি অধ্যাত্মপরিচ্ছিন্নয়া আসঙ্গ-বিষয়াস্পদয়া অসত্যানৃতাসভ্য-বীভৎসাদিবচনেষু ব্যাপৃতয়া গৃহীতঃ লোকঃ অপহৃতঃ, তেন বাক্ গ্রহঃ ; স নাম্না অতিগ্রাহেণ গৃহীতঃ—স বাগাখ্যো গ্রহঃ, নাম্না বক্তব্যেন বিষয়েণ অতিগ্রাহেণ—অতিগ্রাহেণেতি দৈর্ঘ্যং ছান্দসম্ ; নাম বক্তব্যার্থা হি বাক্ ; তেন বক্তব্যেনার্থেন তাদর্থ্যেন প্রযুক্তা বাক্ তেন বশীকৃতা ; তেন তৎ-কার্য্যমকৃত্বা নৈব তস্যা মোক্ষঃ ; অতো নাম্নাতিগ্রহেণ গৃহীতা বাগিত্যুচ্যতে ; বক্তব্যাসঙ্গেন হি প্রবৃত্তা সর্ব্বানর্থৈর্যুজ্যতে। সমানমন্যৎ। ইত্যেতে ত্বক্পর্য্যন্তা অষ্টৌ গ্রহাঃ, স্পর্শপর্য্যন্তাশ্চ এতেঽষ্টাবতিগ্রহা ইতি ॥ ১৫৫—১৬১ ॥ ৩—৯ ॥

**টীকা।**—বাচো গ্রহত্বমুপপাদয়তি—বাচা হীতি। আসঙ্গস্য বিষয়ঃ শব্দাদিরেবাস্পদং যস্যা বাচস্তয়েতি বিগ্রহঃ। তৎসিদ্ধ্যর্থমধ্যাত্মপরিচ্ছিন্নয়েতি বিশেষণম্। অসত্যং পরপীড়াকরং মিথ্যাবচনং, তদেব স্বদৃষ্টমাত্রবিরোধ্যনৃতং, বিপরীতং বা। আদিপদেনেষ্টানিষ্টোক্তিগ্রহঃ। বাচি প্রকৃতায়াং স নাম্নেতি কথমুচ্যতে, তত্রাহ—স বাগাখ্য ইতি। বক্তব্যেন বাচো বশীকৃতত্বং সাধয়তি—বক্তব্যার্থেতি। তাদর্থ্যেন বচনকরণত্বেনেতি যাবৎ। বচনার্থে বাচো বক্তব্যেন বশীকৃতত্বে ফলিতমাহ—তেনেতি। তৎকার্য্যং বচনং মোক্ষশ্চাসাধারণে দেবতাত্মনি পর্য্যবসানম্। বক্তব্যার্থোক্তিং বিনা বাচোঽপর্য্যবসানে সিদ্ধমর্থমাহ—অত ইতি। বাচোঽতিগ্রহগৃহীতত্বমনু-

ভবেন সাধয়ন্তি—বক্তব্যেতি। বাচা হীত্যাদেরপানেন হীত্যাদিনা তুল্যার্থত্বাদব্যাখ্যেয়ত্বমাহ—সমানমিতি। ঘ্রাণং বাগ্ জিহ্বা চক্ষুঃ শ্রোত্রং মনো হস্তৌ ত্বগিত্যুক্তান্ গ্রহান্নিগময়তি—ইত্যেত ইতি। গন্ধো নাম রসো রূপং শব্দঃ কামঃ কর্ম্ম স্পর্শ ইত্যতিগ্রহানপি নিগময়ন্তি—স্পর্শপর্য্যন্তাশ্চেতি। ১৫৫—১৬১। ৩—৯।

**ভাষ্যানুবাদ।**—স্বাভাবিক অনুরাগাস্পদ শব্দাদি বিষয় হইতেছে দেহাবচ্ছিন্ন বাগিন্দ্রিয়ের গ্রহণীয় ( বিষয় ); সেই বাগিন্দ্রিয় সর্ব্বদা অসত্য ( পরপীড়াকর মিথ্যা বাক্য ), অনৃত ( প্রত্যক্ষ-বিরুদ্ধ ), অসভ্য (সভার অযোগ্য) ও নিন্দিতাদি বাক্য প্রয়োগে ব্যাপৃত থাকিয়া প্রাণিগণকে অপহরণ ( বিমোহিত ) করে; এইজন্য বাগিন্দ্রিয় 'গ্রহ'-পদবাচ্য; তাহাও আবার নাম বা শব্দরূপ অতিগ্রহ দ্বারা গৃহীত, অর্থাৎ সেই বাগিন্দ্রিয়নামক গ্রহটিও আবার নাম—বক্তব্য-বিষয়রূপ অতিগ্রহ দ্বারা পরিগৃহীত হইয়া থাকে। বৈদিক প্রয়োগ বলিয়া 'অতিগ্রহ' শব্দের অকার দীর্ঘ ( অতিগ্রাহ ) হইয়াছে; প্রকৃতপক্ষে শব্দটি হইবে 'অতিগ্রহ'। বক্তব্য শব্দই বাগিন্দ্রিয়ের মুখ্য বিষয়; এই জন্য—বক্তব্য বিষয়ের উচ্চারণেই নিযুক্ত থাকে বলিয়াই বাগিন্দ্রিয়কে ঐ বক্তব্য বিষয় দ্বারা বশীকৃত বলা হইয়াছে; কেন না, শব্দোচ্চারণ না করিয়া বাগিন্দ্রিয়ের কখনই নিস্তার নাই; এই কারণেই বাগিন্দ্রিয়কে নামরূপী অতিগ্রহ দ্বারা আক্রান্ত বলা হইল; বস্তুতঃ বক্তব্য বিষয়ে আসক্তি থাকাতেই বাগিন্দ্রিয় সেই সমস্ত বক্তব্য বিষয় প্রকাশ করিতে বাধ্য হয়, এবং তাহার ফলেই নানাবিধ অনর্থে জড়িত হয়। পরবর্ত্তী অন্যান্য শ্রুতির অর্থও এই প্রকার। কথিত ত্বক্‌পর্য্যন্ত আটটি ইন্দ্রিয় 'গ্রহ'-পদবাচ্য, আর স্পর্শপর্য্যন্ত আটটি বিষয় 'অতিগ্রাহ'-পদবাচ্য ইতি॥ ১৫৫—১৬১॥ ৩—৯॥

যাজ্ঞবল্ক্যেতি হোবাচ যদিদং সর্ব্বং মৃত্যোরন্নং, কা স্বিৎ সা দেবতা যস্যা মৃত্যুরন্নমিত্যগ্নির্বৈ মৃত্যুঃ সোঽপামন্নমপ পুনর্ম্মৃত্যুং জয়তি॥ ১৬২॥ ১০॥

**সরলার্থঃ।**—[ আর্ত্তভাগঃ পুনশ্চ যাজ্ঞবল্ক্যেতি সম্বোধয়ন্ ] উবাচ হ—যৎ ইদং ( স্থূলসূক্ষ্মবস্তুজাতং ) মৃত্যোঃ ( বিনাশস্য ) অন্নং ( বিনাশগ্রস্তং ), কা স্বিৎ ( স্বিৎ-শব্দঃ কামপ্রবেদনে, ) সা দেবতা, যস্যাঃ ( দেবতায়াঃ ) মৃত্যুঃ [অপি] অন্নম্? [ সর্ব্বং হি জায়মানং বস্তু মৃত্যুনা কবলীকৃতং দৃশ্যতে, সঃ মৃত্যুরপি কেনচিৎ কবলীক্রিয়তে ন বা? মৃত্যোরপি মৃত্যুরস্তি নাস্তি বা ইতি প্রশ্নার্থঃ ]। [ যাজ্ঞবল্ক্যঃ একৈকশো বিভজ্য তদুত্তরমাহ—] অগ্নিঃ বৈ ( প্রসিদ্ধৌ ) মৃত্যুঃ

( সর্ব্ববিনাশকঃ ), সঃ ( অগ্নিরূপঃ মৃত্যুঃ ) অপাং ( জলানাম্ ) অন্নং ( ভক্ষ্যং—আপো হি অগ্নেঃ মৃত্যুরিতি ভাবঃ )। [ যঃ এবং বেত্তি ; সঃ ] পুনঃ মৃত্যুং অপজয়তি ( মৃত্বা পুনর্ন ম্রিয়তে, অমৃতত্বং লভতে ইত্যাশয়ঃ ) ॥ ১৬২ ॥১০॥

**মূলানুবাদ**।—আর্ত্তভাগ সম্বোধনপূর্ব্বক পুনশ্চ জিজ্ঞাসা করিলেন—যাজ্ঞবল্ক্য, উৎপত্তিশীল সমস্ত পদার্থই মৃত্যুর বশীভূত ; [ জিজ্ঞাসা করি, ] এমন দেবতা কে আছে, মৃত্যুও যাহার ভক্ষণীয় হয়—অর্থাৎ মৃত্যুরও মৃত্যু ঘটায় ? [যাজ্ঞবল্ক্য বলিলেন—] অগ্নি হইতেছে একটি প্রসিদ্ধ মৃত্যু (সর্ববস্তু-বিধ্বংসকারী), তাহাও আবার জলের অন্ন—ভক্ষ্য—বিনাশ্য হয়, অর্থাৎ জল হইতেছে মৃত্যুরূপী অগ্নিরও মৃত্যু-স্বরূপ। যে লোক এই তত্ত্ব জানে, সে লোক পুনর্ম্মৃত্যু জয় করে, অর্থাৎ অমৃতত্ব লাভ করে ॥ ১৬২ ॥ ১০ ॥

**শাঙ্করভাষ্যম্**।—উপসংহৃতেষু গ্রহাতিগ্রহেষু আহ পুনঃ—যাজ্ঞবল্ক্যেতি হোবাচ। যদিদং সর্ব্বং মৃত্যোরন্নং—যদিদং ব্যাকৃতং সর্ব্বং মৃত্যোরন্নম্—সর্ব্বং জায়তে বিপদ্যতে চ গ্রহাতিগ্রহলক্ষণেন মৃত্যুনা গ্রস্তম্। কা স্বিৎ কা নু স্যাৎ সা দেবতা, যস্যা দেবতায়া মৃত্যুরপ্যন্নং ভবেৎ "মৃত্যুর্যস্যোপসেচনম্" ইতি শ্রুত্যন্তরাৎ। অয়মভিপ্রায়ঃ প্রষ্টুঃ—যদি মৃত্যোর্ম্মৃত্যুং বক্ষ্যতি, অনবস্থা স্যাৎ ; অথ ন বক্ষ্যতি, অস্মাদ্ গ্রহাতিগ্রহলক্ষণাৎ মৃত্যোর্ম্মোক্ষো নোপপদ্যতে। গ্রহাতিগ্রহমৃত্যুবিনাশে হি মোক্ষঃ স্যাৎ ; স যদি মৃত্যোরপি মৃত্যুঃ স্যাৎ, ভবেৎ গ্রহাতিগ্রহলক্ষণস্য মৃত্যোর্বিনাশঃ ; অতো দুর্ব্বচনং প্রশ্নং মন্বানঃ পৃচ্ছতি—কা স্বিৎ সা দেবতেতি। অস্তি তাবৎ মৃত্যোর্ম্মৃত্যুঃ। নন্বনবস্থা স্যাৎ—তস্যাপ্যন্যো মৃত্যুরিতি ; ন অনবস্থা, সর্ব্বমৃত্যোর্ম্মৃত্যন্তরানুপপত্তেঃ। কথং পুনরবগম্যতে—অস্তি মৃত্যোর্ম্মৃত্যুরিতি ? দৃষ্টত্বাৎ,—অগ্নিস্তাবৎ সর্ব্বস্য দৃষ্টো মৃত্যুঃ, বিনাশকত্বাৎ ; সোঽদ্ভির্ভক্ষ্যতে,—সোঽগ্নিরপামন্নম্ ; গৃহাণ তর্হি—অস্তি মৃত্যোর্ম্মৃত্যুরিতি ; তেন সর্ব্বং গ্রহাতিগ্রহজাতং ভক্ষ্যতে মৃত্যোর্ম্মৃত্যুনা ; তস্মিন্ বন্ধনে নাশিতে মৃত্যুনা ভক্ষিতে সংসারাৎ মোক্ষ উপপন্নো ভবতি। বন্ধনং হি গ্রহাতিগ্রহলক্ষণমুক্তম্ ; তস্মাচ্চ মোক্ষ উপপদ্যতে—ইত্যেতৎ প্রসাধিতম্ ; অতো বন্ধমোক্ষায় পুরুষপ্রয়াসঃ সফলো ভবতি ; অতোঽপজয়তি পুনর্ম্মৃত্যুম্ ॥ ১৬২ ॥ ১০ ॥

**টীকা**।—প্রতীকমাদায় ব্যাচষ্টে—যদিদমিতি। যদিদং ব্যাকৃতং জগৎ সর্ব্বং মৃত্যোরন্নমিতি

যোজনা। তস্য তদন্নত্বং সাধয়তি—সর্ব্বমিতি। মৃত্যোরন্নত্বসম্ভাবনায়াং শ্রুত্যন্তরং সংবাদয়তি—মৃত্যুরিতি। মৃত্যোর্মৃত্যুমধিকৃত্য প্রশ্নস্য করটদন্তনিরূপণবদপ্রয়োজনত্বমাশঙ্ক্যাহ—অয়মিতি। সত্যেব গ্রহাতিগ্রহলক্ষণে মৃত্যৌ মোক্ষো ভবিষ্যতীতি চেন্নেত্যাহ—গ্রহেতি। অস্ত তর্হি গ্রহাতিগ্রহনাশে মুক্তিরিত্যত আহ—স যদীতি। ন চ মৃত্যোর্মৃত্যুরস্ত্যনবস্থানাদিত্যুক্তমিতি ভাবঃ। পক্ষেঽনবস্থানাং পক্ষে চামুক্তেরিত্যতঃ শব্দার্থঃ। অস্তি-পক্ষং পরিগৃহ্নাতি—অস্তি তাবদিতি। মৃত্যোর্মৃত্যুঃ ব্রহ্মাত্মসাক্ষাৎকারো বিবক্ষিতঃ, তস্যাপ্যন্যো মৃত্যুরস্তি চেদনবস্থা, নাস্তি চেৎ, তদ্ধেত্বজ্ঞানস্যাপি স্থিতেরমুক্তিরিতি শঙ্কতে—নম্বিতি। তত্রাস্তিপক্ষং পরিগৃহ্য পরিহরতি—নানবস্থেতি। যথোক্তস্য মৃত্যোঃ স্বপরবিরোধিত্বান্ন কিঞ্চিদবদ্যমিত্যর্থঃ। উক্তং পক্ষং প্রশ্নদ্বারা প্রমাণারূঢ়ং করোতি—কথমিতি। দৃষ্টত্বং স্পষ্টয়তি—অগ্নিস্তাবদিতি। দৃষ্টত্বফলমাচষ্টে—গৃহাণেতি। তস্য কার্য্যং কথয়তি—তেনেতি। অপ পুনর্মৃত্যুং জয়তীত্যস্য পাতনিকাং করোতি—তস্মিন্নিতি। উক্তমেব ব্যক্তীকরোতি—বন্ধনং হীতি। প্রসাধিতং মৃত্যোরপি মৃত্যুরস্তীতি প্রদর্শনেনেতি শেষঃ। মোক্ষোপপত্তৌ ফলিতমাহ—অত ইতি। পুরুষপ্রয়াসঃ শমাদিপূর্ব্বকশ্রবণাদিঃ। তৎফলস্য জ্ঞানস্য ফলং দর্শয়ন্ বাক্যং যোজয়তি—অত ইতি। জ্ঞানং পক্কমার্থঃ। ১৬২। ১০।

**ভাষ্যানুবাদ।**—গ্রহ ও অতিগ্রহের কথা পরিসমাপ্ত হইলে পর, আর্ত্তভাগ পুনশ্চ সম্বোধনপূর্ব্বক যাজ্ঞবল্ক্যকে জিজ্ঞাসা করিলেন—"যৎ ইদং সর্ব্বং মৃত্যোঃ অন্নম্" ইত্যাদি। উৎপত্তিশীল এই যাহা কিছু আছে, তৎসমস্তই মৃত্যুর অন্ন ( ভক্ষ্য ), অর্থাৎ সমস্ত পদার্থ ই জন্মে, আবার উক্ত গ্রহ ও অতিগ্রহরূপ মৃত্যু দ্বারা কবলিত হইয়া বিপন্নও হয়—বিনষ্টও হয়। এখন জিজ্ঞাসা করি, এমন কোনও দেবতা আছেন কি, এই মৃত্যুও যে দেবতার অন্ন—ভক্ষণীয় হয় ? 'মৃত্যু যাহার উপসেচন—অন্নোপকরণ ব্যঞ্জনাদিস্বরূপ' এই শ্রুতিবাক্যে তাহার অস্তিত্ব সম্বন্ধে কিঞ্চিৎ আভাস পাওয়া যায়। প্রশ্নকর্ত্তার অভিপ্রায় এই যে, যাজ্ঞবল্ক্য যদি বলেন—মৃত্যুরও মৃত্যু আছে, তাহা হইলে 'অনবস্থা' দোষ উপস্থিত হইবে, আর যদি বলেন—মৃত্যুর মৃত্যু নাই, তাহা হইলেও যথোক্ত গ্রহাতিগ্রহরূপ মৃত্যু হইতে মুক্তি বা নিষ্কৃতি লাভ করা কাহারো পক্ষে সম্ভব হইতে পারে না ; কেননা, পূর্ব্বে যে সর্ব্বগ্রাসী গ্রহাতিগ্রহনামক মৃত্যুর উল্লেখ করা হইয়াছে, সেই গ্রহাতিগ্রহরূপী মৃত্যুর বিনাশ হইলেই তাহা হইতে মুক্তিলাভ সম্ভব হইতে পারে ; যদি মৃত্যুরও মৃত্যু সম্ভব হয়, তবেই গ্রহাতিগ্রহরূপী মৃত্যুরও বিনাশ সম্ভবপর হয়, নচেৎ নহে ; কাজেই আপনার প্রশ্নটি দুরুত্তর মনে করিয়া আর্ত্তভাগ জিজ্ঞাসা করিলেন—"কা স্বিৎ সা দেবতা" ইতি। ১

[ যাজ্ঞবল্ক্য বলিলেন হাঁ, ] মৃত্যুরও মৃত্যু আছে। ভাল কথা, তাহা হইলে যে, 'তাহারও অন্য মৃত্যু, তাহারও অন্য মৃত্যু' এইরূপে অনবস্থা-দোষ ঘটে ?—

অর্থাৎ মৃত্যুচিন্তার আর কোথাও বিশ্রাম হইতে পারে না? না, অনবস্থা দোষ ঘটে না; কারণ? যেহেতু সর্ব্বসংহারকরূপে কল্পিত চরম মৃত্যুর আর অপর মৃত্যু থাকা সম্ভব হয় না। আচ্ছা, জিজ্ঞাসা করি, মৃত্যুরও যে, মৃত্যু আছে, ইহা কোন্ প্রমাণবলে জানা যাইতেছে? [ উত্তর— ] প্রত্যক্ষ দর্শন হইতেই ( জানা যাইতেছে ),—প্রত্যক্ষতঃ দেখিতে পাওয়া যায়, প্রথমতঃ অগ্নি হইতেছে সকলের মৃত্যু; কারণ, অগ্নিতে সকল বস্তুই ভস্মীভূত হইয়া যায়; সেই সর্ব্বসংহারক অগ্নিও আবার জল দ্বারা বিনষ্ট হইয়া থাকে; সুতরাং উক্ত অগ্নি হইতেছে জলের অন্ন—বিনাশ্য; [ সুতরাং জলকে অগ্নির মৃত্যুস্বরূপ বলা যাইতে পারে; ] এইরূপে ধরিয়া লও যে, মৃত্যুরও মৃত্যু আছে; অতএব বুঝিতে হইবে যে, সেই গ্রহাতিগ্রহরূপী মৃত্যুসমূহও অপর মৃত্যুকর্ত্তৃক কবলিত হয়। মৃত্যুর মৃত্যুকর্ত্তৃক সেই গ্রহাতিগ্রহরূপী বন্ধন ছিন্ন হইলে পর, জীবেরও সংসার হইতে মুক্তিলাভ করা সম্ভবপর হয়; গ্রহ ও অতিগ্রহই যে, জীবের প্রধানতম বন্ধন, একথা পূর্ব্বেই কথিত হইয়াছে। সেই গ্রহাতি-গ্রহরূপ বন্ধন হইতে যে, কিরূপে নিষ্কৃতিলাভ হইতে পারে, তাহা প্রমাণিত হইল; অতএব বন্ধন ছেদনের জন্য যে, জীবের প্রযত্ন, তাহারও সাফল্য প্রদর্শিত হইল। এবংবিধ বিজ্ঞানের ফলে জীব পুনর্মৃত্যু জয় করে, অর্থাৎ অমৃতত্ব লাভ করে। পুনর্ব্বার আর তাহাকে সংসারী হইতে হয় না॥ ১৬২ ॥ ১০॥

যাজ্ঞবল্ক্যেতি হোবাচ যত্রায়ং পুরুষো ম্রিয়ত উদস্মাৎ প্রাণাঃ ক্রামন্ত্যাহো ৩ নেতি, নেতি হোবাচ যাজ্ঞবল্ক্যোঽত্রৈব সমবনীয়ন্তে, স উচ্ছ্বয়ত্যাধ্মায়ত্যাধ্মাতো মৃতঃ শেতে ॥ ১৬৩ ॥ ১১ ॥

**সরলার্থঃ**।—[ পরমাত্মদর্শনেন মৃত্যুনা মৃত্যৌ ভক্ষিতে সতি বিমুক্তং পুরুষমধিকৃত্য পৃচ্ছতি—যাজ্ঞবল্ক্যেতি ]। [ আর্ত্তভাগঃ পুনশ্চ ] যাজ্ঞবল্ক্যেতি [ সম্বোধয়ন্ ] উবাচ হ—অয়ং ( ত্বদুক্তঃ মুক্তঃ ) পুরুষঃ যত্র ( যস্মিন্ কালে ) ম্রিয়তে ( দেহং পরিত্যজতি ), [ তদা ] প্রাণাঃ ( বাগাদয়ঃ গ্রহাঃ ) অস্মাৎ ( মুক্তপুরুষাৎ ) উৎক্রামন্তি ( ঊর্দ্ধং গচ্ছন্তি )? আহো ( অথবা ) ন [ উৎক্রামন্তি ]? ইতি। যাজ্ঞবল্ক্যঃ আহ—ন—( ন উৎক্রামন্তি ) ইতি; [ অপি তু ] অত্র ( অস্মিন্ স্বকারণে ) এব ( নিশ্চয়ে ) সমবনীয়ন্তে ( অবিভাগং একতাং গচ্ছন্তি )। সঃ ( তদবস্থঃ পুরুষদেহঃ ) উচ্ছ্বয়তি ( স্ফীতো ভবতি ), আধ্মায়তি ( বাহ্যবায়ুনা

পূর্ণো ভবতি); [ততশ্চ] আধ্মাতঃ (বাহ্যবায়ুনা পূর্ণঃ) মৃতঃ (সন্) শেতে (নিশ্চেষ্টঃ তিষ্ঠতি) ॥ ১৬৩ ॥ ১১ ॥

**মূলানুবাদ।**—আর্ত্তভাগ পুনশ্চ জিজ্ঞাসা করিলেন—হে যাজ্ঞবল্ক্য, গ্রহাতিগ্রহবিমুক্ত পুরুষ যখন মরে—দেহ ত্যাগ করে, তখন তাঁহার প্রাণসমূহ (বাক্প্রভৃতি গ্রহগণ) এখান হইতে ঊর্দ্ধগামী হয়? অথবা হয় না? যাজ্ঞবল্ক্য বলিলেন—না, ঊর্দ্ধগামী হয় না; পরন্তু এখানেই স্বকারণীভূত পরমাত্মাতেই বিলয়—অভিন্নভাব প্রাপ্ত হয়। এই দেহ তখন স্ফীত হয়, বাহ্য বায়ু দ্বারা পরিপূর্ণ হয়, এবং বায়ুপূর্ণ অবস্থায় মরিয়া নিশ্চেষ্টভাবে পড়িয়া থাকে ॥ ১৬৩ ॥ ১১ ॥

**শাঙ্করভাষ্যম্।**—পরেণ মৃত্যুনা মৃত্যৌ ভক্ষিতে পরমাত্মদর্শনেন, যোঽসৌ মুক্তো বিদ্বান্, সোঽয়ং পুরুষঃ যত্র যস্মিন্ কালে ম্রিয়তে, উৎ—ঊর্দ্ধম্, অস্মাদ্ ব্রহ্মবিদো ম্রিয়মাণাৎ, প্রাণা বাগাদয়ো গ্রহাঃ নামাদয়শ্চ অতিগ্রহা বাসনা-রূপা অন্তঃস্থাঃ সপ্রযোজকাঃ ক্রামন্তি ঊর্দ্ধং উৎক্রামন্তি, আহোস্বিন্নেতি? নেতি হোবাচ যাজ্ঞবল্ক্যঃ—ন উৎক্রামন্তি, অত্রৈব অস্মিন্নেব পরেণাত্মনা অবিভাগং গচ্ছন্তি—বিদুষি কার্য্যাণি করণানি চ স্বযোনৌ পরব্রহ্মসতত্ত্বে সমবনীয়ন্তে একী-ভাবেন সমবস্‌জ্যন্তে প্রলীয়ন্ত ইত্যর্থঃ—ঊর্ম্ময় ইব সমুদ্রে। তথা চ শ্রুত্যন্তরং কলাশব্দবাচ্যানাং প্রাণানাং পরস্মিন্নাত্মনি প্রলয়ং দর্শয়তি—"এবমেবাস্য পরিদ্রষ্টু-রিমাঃ ষোড়শ কলাঃ পুরুষায়ণাঃ পুরুষং প্রাপ্যাস্তং গচ্ছন্তি" ইতি পরেণাত্মনা অবিভাগং গচ্ছন্তীতি দর্শিতম্। ন তর্হি মৃতঃ? ন হি; মৃতশ্চায়ম্, যস্মাৎ স উচ্ছ্বয়তি উচ্ছূনতাং প্রতিপদ্যতে, আধ্মায়তি বাহ্যেন বায়ুনা পূর্য্যতে দৃতিবৎ, আধ্মাতো মৃতঃ শেতে নিশ্চেষ্টঃ। বন্ধননাশে মুক্তস্য ন ক্বচিদ্ গমনমিতি বাক্যার্থঃ ॥ ১৬৩ ॥ ১১ ॥

**টীকা।**—সম্যগ্‌জ্ঞানস্যাপ পুনর্ম্মৃত্যুং জয়তীত্যুক্তং ফলং বিশদীকর্ত্তুং প্রশ্নান্তরমুত্থাপয়তি—পরেণেতি। পরেণ মৃত্যুনা পরমাত্মদর্শনেনেতি সম্বন্ধঃ। গ্রহাতিগ্রহলক্ষণো বন্ধঃ সপ্তম্যর্থঃ। গ্রহশব্দেন প্রযোজ্যরাশির্গৃহীতঃ। নামাদীনাং স্থূলানাং বহিষ্ঠত্বেন স্বরসতস্ত্যক্তত্বাৎ কথং তদুৎ-ক্রান্তিঃ পৃচ্ছ্যতে, তত্রাহ—বাসনারূপা ইতি। তেষামনুৎক্রান্তৌ মুক্ত্যসম্ভবং সূচয়তি—প্রযোজকা ইতি। উৎক্রান্তিপক্ষে "ধ্রুবং জন্ম মৃতস্য চ" ইতি ন্যায়াৎ পুনরুৎপত্তিঃ স্যাৎ, অনুৎ-ক্রান্তিপক্ষে মরণপ্রসিদ্ধির্ব্বিরুধ্যেতেতি ভাবঃ। দ্বিতীয়ং পক্ষং পরিহরতি—নেতি হোবাচেত্যা-দিনা। কার্য্যাণি করণানি চ সর্ব্বাণি পরেণাত্মনা সহাবিভাগং গচ্ছন্তি সত্যাস্মিন্নেব বিদুষি সমবনীয়ন্ত ইতি সম্বন্ধঃ। তেষাং বিদুষি বিলয়ে হেতুমাহ—স্বযোনাবিতি। বিদ্বানেব হি

পূর্ব্বমবিদ্যা তেষাং যোনিরাসীৎ, তস্মিন্ বিদ্যাদশায়াং তদ্বলাদবিদ্যায়ামপনীতায়াং পরিপূর্ণে তত্ত্বে তেষাং পর্য্যবসানং সম্ভবতীত্যর্থঃ। কারণে কার্য্যাণাং প্রবিলয়ে দৃষ্টান্তমাহ—উর্দ্ময় ইতি। প্রাণাদীনাং কারণসংসর্গাখ্যো লয়শ্চেৎ পুনরুৎপত্তিঃ স্যাদিত্যাশঙ্ক্য জ্ঞানে সত্যজ্ঞানধ্বংসান্নৈবমিত্যভিপ্রেত্যাহ—তথা চেতি। সবিষয়াণ্যেকাদশেন্দ্রিয়াণি বায়বশ্চ পঞ্চেতি ষোড়শ কলাঃ, তাসাং স্বাতন্ত্র্যমাশ্রয়ান্তরং চ বারয়তি—পুরুষায়ণা ইতি। তাসাং নিবৃত্তিশ্চ পুরুষব্যতিরেকেণ নাস্তীতি সূচয়তি—পুরুষং প্রাপ্যেতি। প্রাণাশ্চেন্নোৎক্রামন্তি, তর্হি মৃত্যো ন ভবতীতি প্রতীতিবিরোধং শঙ্কিত্বা পরিহরতি—ন তর্হীত্যাদিনা। দৃতিশব্দো ভস্ত্রাবিষয়ঃ। প্রকৃতং বাক্যং প্রত্যক্ষসিদ্ধদেহমরণানুবাদকমিত্যভিপ্রেত্যাহ—বদ্ধনেতি। ১৬৩। ১১।

**ভাষ্যানুবাদ**।—পরমাত্মদর্শনরূপ অপর মৃত্যুকর্ত্তৃক গ্রহাতিগ্রহরূপী মৃত্যু ভক্ষিত হইলে পর, যে পুরুষ বিদ্যাবলে বিমুক্ত হন, সেই এই পুরুষ যে সময়ে দেহ ত্যাগ করেন, সে সময়ে বাসনারূপে দেহমধ্যবর্ত্তী প্রাণসমূহ—বাগাদি গ্রহগণ ও নামপ্রভৃতি অতিগ্রহগণ এই আসন্নমৃত্যু ব্রহ্মবিদ্ পুরুষ হইতে নির্গত হইয়া কি উর্দ্ধে গমন করে? অথবা গমন করে না? যাজ্ঞবল্ক্য বলিলেন—না—উর্দ্ধে—লোকান্তরে গমন করে না; পরন্তু এখানেই পরমাত্মার সহিত অবিভাগ প্রাপ্ত হয়,—বিদ্বান্ পুরুষের দেহ ও ইন্দ্রিয়সমূহ—সমুদ্রোত্থিত তরঙ্গসমূহ যেমন সমুদ্রে মিলিয়া যায়, তেমনি স্বকারণীভূত পরব্রহ্মে বিলীন হয়—এক—অভিন্নরূপে অবস্থান করে। অপর শ্রুতিও কলা-নামে অভিহিত প্রাণসমূহের পরব্রহ্মে বিলয়নের কথা বলিতেছে—'ঠিক এইরূপই আত্মদর্শীর পুরুষাশ্রিত (দেহস্থ) এই ষোড়শ কলা (১) পুরুষকে (পরমাত্মাকে) প্রাপ্ত হইয়া বিলীন হয়,' এখানে দেখান হইয়াছে যে, প্রাণসমূহ পরমাত্মার সহিত অবিভাগ প্রাপ্ত হয়। ভাল কথা, তাহা হইলে ত পুরুষের আর মৃত্যু হইল না; না—তাহা নহে, এই পুরুষ মৃতই বটে; কারণ, সেই দেহ তখন উচ্ছূনতা প্রাপ্ত হয়—স্ফীত হয়, এবং আধ্মাত হয় অর্থাৎ চর্ম্মনির্ম্মিত ভস্ত্রার ন্যায় বাহিরের বায়ু দ্বারা পরিপূর্ণ হয়; সেই অবস্থাতে মৃত হইয়া শয়ন করে—নিশ্চেষ্টভাবে পড়িয়া থাকে। শ্রুতির তাৎপর্য্যার্থ এই যে, বন্ধ-ধ্বংসের পর সেই বিদ্বান্ পুরুষের প্রাণসমূহ আর অন্যত্র কোথাও গমন করে না, (এখানেই শেষ হইয়া যায়)॥ ১৬৩॥ ১১॥

যাজ্ঞবল্ক্যেতি হোবাচ যত্রায়ং পুরুষো ম্রিয়তে কিমেনং

(১) তাৎপর্য্য—'ষোড়শকল'—কলা অর্থ—অংশ বা অবয়ব, একাদশ প্রকার বিষয়ের সহিত শ্রোত্রাদি একাদশ ইন্দ্রিয়, আর প্রাণ, অপান, ব্যান, উদান, সমান—এই পঞ্চ বায়ু, এই সম্মিলিত ষোড়শটি পদার্থ পুরুষের ভোগোপযোগী বলিয়া 'কলা' শব্দবাচ্য হয়, তাই পুরুষকেও 'ষোড়শকল' বলা হয়।

মাভাসীভবতি। তস্মাদ্বেদপ্রামাণ্যস্যাব্যভিচারাৎ তাদর্থ্যে সতি বাক্যস্য তথাত্বং স্যাৎ, ন তু পুরুষমতিকৌশলম্; ন হি পুরুষমতিকৌশলাৎ সবিতা রূপং ন প্রকাশয়তি, তথা বেদবাক্যান্যপি ন অন্যার্থানি ভবন্তি; তস্মান্ন মোক্ষার্থানি কর্ম্মাণীতি সিদ্ধম্। অতঃ কর্ম্মফলানাং সংসারত্বপ্রদর্শনায়ৈব ব্রাহ্মণমারভ্যতে—

নিরন্তমপ্যধিকবিবক্ষয়া পুনরনুবদতি—যত্বিতি। বিষাদের্মন্ত্রাদিসহিতস্য জীবনাদিহেতুত্বং প্রত্যক্ষাদিসিদ্ধম্, অতো দৃষ্টান্তে কার্য্যারম্ভকত্বে বিরোধো নাস্তীত্যাহ—তত্রেতি। কর্ম্মণো বিদ্যাসংযুক্তস্য কার্য্যান্তরারম্ভকত্বলক্ষণোঽর্থঃ শব্দেনৈব গম্যতে। ন চ তত্র মানান্তরমস্তি। ন চ সমুচ্চিতস্য কর্ম্মণো মোক্ষারম্ভকত্বপ্রতিপাদকং বাক্যমুপলভ্যতে, তদভাবে কর্ম্মণি বিদ্যাযুক্তেঽপি বিষদধ্যাদিসাধর্ম্ম্যং কল্পয়িতুং ন শক্যমিত্যাহ—যত্বিতি। কর্ম্মসাধ্যত্বে চ মোক্ষস্যানিত্যতা স্যাদিতি ভাবঃ।

'অপাম সোমমমৃতা অভূম' ইত্যাদিশ্রুতের্মোক্ষস্য কর্ম্মসাধ্যস্যাপি নিত্যত্বমিতি চেৎ, নেত্যাহ—ন চেতি। যৎ কৃতকং তদনিত্যমিত্যনুমানানুগৃহীতং যদ্যথেহেত্যাদিবাক্যং, তদ্বিরোধেনার্থবাদ-শ্রুতেঃ স্বার্থেঽপ্রামাণ্যমিত্যর্থঃ, প্রমাণান্তরবিরুদ্ধেঽর্থে প্রামাণ্যং শ্রুতের্নোচ্যতে চেদদ্বৈতশ্রুতেরপি কথং প্রত্যক্ষাদিবিরুদ্ধে স্বার্থে প্রামাণ্যমিত্যাশঙ্ক্যাহ—শ্রুতে ত্বিতি। তত্ত্বমস্যাদিবাক্যস্য ষড়্‌বিধতাৎপর্য্যলিঙ্গৈঃ সদদ্বৈতপরত্বে নির্ধারিতে সত্তেদবিষয়স্য প্রত্যক্ষাদেরাভাসত্বং ভবতীত্যর্থঃ। তদেব দৃষ্টান্তেন সাধয়তি—যথেত্যাদিনা। যদবিবেকিনাং যথোক্তং প্রত্যক্ষং, তদ্যদ্যপি প্রথম-ভাবিত্বেন প্রবলং নিশ্চিতার্থং চ, তথাঽপি তস্মিন্নেবাকাশাদৌ বিষয়ে প্রবৃত্তস্যাপ্তবাক্যা-দের্মানান্তরস্য যথার্থত্বে সতি তদ্বিরুদ্ধং পূর্ব্বোক্তমবিবেকিপ্রত্যক্ষমপ্যাভাসীভবতি, তথেদং দ্বৈতবিষয়ং প্রত্যক্ষাদ্যদ্বৈতাগমবিরোধে ভবত্যাভাস ইত্যর্থঃ।

ননু তাৎপর্য্যং নাম পুরুষস্য মনোধর্ম্মস্তদ্বশাচ্চেদদ্বৈতশ্রুতের্যথার্থত্বং, তর্হি প্রতিপুরুষমন্যথৈব তাৎপর্য্যদর্শনাত্তদ্বশাদন্যথৈব শ্রুত্যর্থঃ স্যাদিত্যাশঙ্ক্য দার্ষ্টান্তিকং নিগময়ন্নুত্তরমাহ—তস্মাদিত্যা-দিনা। তাদর্থ্যমর্থপরত্বং, তথাত্বং যাথার্থ্যং, শব্দধর্ম্মস্তাৎপর্য্যং, তচ্চ ষড়্‌বিধলিঙ্গগম্যং, তথা চ শব্দস্য পুরুষাভিপ্রায়বশান্নান্যথার্থত্বমিত্যর্থঃ। উক্তমর্থং দৃষ্টান্তেন স্পষ্টয়তি—ন হীতি। বিচারার্থ-মুপসংহরতি—তস্মাদিতি। বিদ্যাসংযুক্তস্যাপি কর্ম্মণো মোক্ষারম্ভকত্বাসংভবস্তচ্ছব্দার্থঃ। মা ভূৎ কর্ম্মণাং মোক্ষার্থত্বং, কিং তাবতেত্যাশঙ্ক্য ব্রাহ্মণারম্ভং নিগময়তি—অত ইতি।

**আভাস-ভাষ্যানুবাদ।**—অতঃপর, ভুজ্যুনামক লাহ্যায়নি (লহ্যের পুত্র) প্রশ্ন করিয়াছিলেন। দ্বিতীয় ব্রাহ্মণে গ্রহ ও অতিগ্রহাত্মক বন্ধনের কথা বলা হইয়াছে; গ্রহাতিগ্রহাত্মক যে বন্ধন ও তৎপ্রযোজক কর্ম্ম হইতে মুক্ত হইয়া জীব মুক্তিলাভ করিয়া থাকে, এবং যাহা দ্বারা আবদ্ধ হইয়া সংসারী হইয়া থাকে, তাহাই প্রকৃত মৃত্যু বা মৃত্যুর নিদান; যেহেতু মৃত্যুরও মৃত্যু থাকা যুক্তি-সিদ্ধ, সেই হেতু পূর্ব্বোক্ত গ্রহাতিগ্রহাত্মক মৃত্যু হইতেও জীবের বিমুক্তিলাভ সম্ভবপর হয়। মুক্ত পুরুষের অন্য কোনও লোকান্তরে গতি হয় না এবং প্রদীপ

নির্ব্বাপিত হইলে যেমন তাহার নাম ভিন্ন আর কিছুই থাকে না, তেমনি মুক্ত পুরুষেরও অপর সমস্তই বিনষ্ট হইয়া যায়, কেবল নামমাত্র অবশিষ্ট থাকে, এ সমস্ত বিষয় দ্বিতীয় ব্রাহ্মণেই অবধারিত হইয়াছে। অধিকন্তু, দেহেন্দ্রিয়াদি সাধন-সমুদয়ের নিজ নিজ কারণে বিলীন হওয়া সংসারী ও মোক্ষ্যমাণ ( দেহপাতের পর যাহাদের মুক্তি হইবে, তাহারা ), উভয়ের পক্ষে সমান হইলেও মুক্ত পুরুষ-দিগকে আর কখনও শরীর ধারণ করিতে হয় না; কিন্তু সংসারীদিগকে তাহা করিতে হয়; যাহার প্রেরণায় শরীর ধারণ করিতে হয়, তাহা যে কর্ম্ম ভিন্ন আর কিছুই হইতে পারে না, ইহাও বিচারপূর্ব্বক সেখানেই অবধারিত হইয়াছে, এবং সেই কর্ম্মের ক্ষয় হইলে পর যে, নামমাত্র অবশিষ্ট থাকায় দেহেন্দ্রিয়াদি-সর্ব্বধর্ম্মের উচ্ছেদাত্মক মোক্ষ নিষ্পন্ন হয়, এ কথাও ব্যবস্থাপিত হইয়াছে। ১

সংসার-প্রবেশের কারণীভূত সেই কর্ম্মের নাম হইতেছে—পুণ্য ও পাপ, কারণ, "পুণ্যো বৈ পুণ্যেন কর্ম্মণা ভবতি, পাপঃ পাপেন" এই শ্রুতিতে ঐরূপ অর্থ ই অবধারিত হইয়াছে। সেই পুণ্যপাপাখ্য কর্ম্মই জীবের সংসার-সমুৎপাদন করিয়া থাকে। তন্মধ্যে বিশেষ এই যে, যাহারা পাপ কর্ম্ম করে, তাহারা সেই পাপের ফলে স্থাবরজঙ্গমাদি দেহে, অথবা স্বভাবতঃ দুঃখবহুল নারকী, পশু-পক্ষী ও প্রেতযোনিতে বারংবার জন্ম ও মরণ-দুঃখ ভোগ করিয়া থাকে, ইহা রাজমার্গের ন্যায় অর্থাৎ রাজপথ যেমন সর্ব্বলোকের পরিজ্ঞাত, ইহাও ঠিক তেমনি সর্ব্বলোকের নিকট সুপরিচিত। যাহা শাস্ত্রোক্ত পুণ্য কর্ম্ম, "পুণ্যো বৈ পুণ্যেন কর্ম্মণা ভবতি" শ্রুতিতে যাহার প্রশংসা রহিয়াছে, স্বয়ং শ্রুতিও তদ্বিষয়েই আদর প্রদর্শন করিতেছেন। আর সমস্ত শ্রুতি ও স্মৃতিশাস্ত্র সমস্বরে বলিতেছেন যে, পুণ্য-কর্ম্মই পুরুষের সর্ব্ববিধ অভীষ্ট সিদ্ধির উপায়; মোক্ষও যখন পুরুষার্থ—পুরুষের একান্ত অভীষ্ট, তখন বুঝা যাইতেছে যে, তাহাও পুণ্য কর্ম্ম দ্বারাই সিদ্ধ হইবার যোগ্য; অতএব, যে পরিমাণে পুণ্যের উৎকর্ষ সিদ্ধ হইবে, সেই পরিমাণেই তৎ-ফলেরও উৎকর্ষ সম্পন্ন হইবে; ইহা হইতে আশঙ্কা হইতে পারে যে মোক্ষফলও পুণ্যের চরম উৎকর্ষ-সাধন দ্বারাই লাভ করিতে হইবে; এখন সেই আশঙ্কা নিবারণ করা আবশ্যক হইতেছে। [ সেই জন্য বুঝাইতে হইবে যে, ] কর্ম্ম যতই উত্তমরূপে অনুষ্ঠিত হউক না কেন, অধিক কি, জ্ঞানসহযোগে অনুষ্ঠিত হইলেও তাহার ফল কখনই পরিচ্ছিন্ন বৈ অপরিচ্ছিন্ন হইতে পারে না; কেন না, কর্ম্ম ও কর্ম্মফল স্থূল জগতের উপরই সম্ভবপর হয়, কিন্তু নামরূপ-বিবর্জ্জিত এবং ক্রিয়া কারক ও

ফলভাবরহিত অনভিব্যক্ত নিত্য বস্তু বিষয়ে কর্ম্মের কোনও অধিকার নাই, অর্থাৎ কর্ম্ম দ্বারা কখনই নিত্য ফল লাভ করা যায় না। [বুঝিতে হইবে,] যাহার উপর কর্ম্মের ব্যাপার বা কার্য্যকারিতা সম্ভব হয়, তাহা সংসার ভিন্ন আর কিছুই নহে। এই সমস্ত বক্তব্য বিষয় প্রদর্শনার্থ এই তৃতীয় ব্রাহ্মণ আরব্ধ হইতেছে। ২

কোন কোন পণ্ডিত বলিয়া থাকেন—ফলানুসন্ধান না করিয়া (নিষ্কাম ভাবে) অথবা জ্ঞানসহযোগে অনুষ্ঠিত কর্ম্মও বিষ ও দধিপ্রভৃতি বস্তুর ন্যায় (১) ভিন্ন ফল সমুৎপাদন করিয়া থাকে; সে কথাও হইতে পারে না; যে হেতু মোক্ষ কোনও কর্ম্মেরই ফল নহে; কেন না, জীবের অজ্ঞান-কল্পিত বন্ধন-ছেদনই মোক্ষ, তাহা কস্মিন্ কালেও কার্য্য বা অন্য পদার্থ হইতে পারে না; আর জীবের বন্ধন যে, অবিদ্যা-কল্পিত মিথ্যা অবস্তুমাত্র, এ কথা আমরা পূর্ব্বেই বলিয়াছি। কর্ম্ম দ্বারা কখনও সেই অবিদ্যার বিনাশ করা সম্ভবপর হয় না, বা হইতে পারে না; বিশেষতঃ প্রত্যক্ষসিদ্ধ উৎপত্ত্যাদি বিষয়েই কর্ম্মের সামর্থ্য বা অধিকার দেখিতে পাওয়া যায়; [সুতরাং অবিদ্যানিবৃত্তিরূপ মোক্ষ কর্ম্ম-সাধ্য হইতেই পারে না।] কেন না, উৎপত্তি, প্রাপ্তি, বিকার ও সংস্কারসাধনেই কর্ম্মের (ক্রিয়ার) শক্তি পরিচ্ছিন্ন (সীমাবদ্ধ);—সাধারণতঃ কোন বিষয় উৎপাদন করিতে, এক বস্তুর সহিত অপর বস্তুকে সংযোজিত করিতে, একাকার বস্তুকে অন্যাকারে পরিণত করিতে (বস্তুর বিকার ঘটাইতে) কিংবা বস্তুবিশেষের দোষাপনয়ন বা গুণাধান করিতে কর্ম্মের যথেষ্ট ক্ষমতা আছে, কিন্তু এতদতিরিক্ত কোনও বিষয়ে কর্ম্মের সামর্থ্য নাই, এবং তাহা লোকপ্রসিদ্ধও নহে। আলোচ্য মোক্ষপদার্থ ত উক্ত উৎপত্তি প্রভৃতির অন্তর্গত নহে; কারণ, মোক্ষ যে জীবের স্বাভাবিক ধর্ম্ম, এবং কেবল অজ্ঞানে আচ্ছাদিত হইয়া অপ্রাপ্তবৎ প্রতীত হয় মাত্র; একথা আমরা পূর্ব্বেই বলিয়াছি। ৩

---

(১) তাৎপর্য্য—'বিষ ও দধি প্রভৃতির ন্যায়' কথার অভিপ্রায় এই:—বিষ যে প্রকারই হউক না কেন, মৃত্যুসাধন করাই তাহার কার্য্য; কিন্তু সেই বিষই আবার বস্তুবিশেষের সংযোগে অমৃতময় রসায়নে পরিণত হইয়া মৃত্যু নিবারণ করিয়া থাকে। দধিও সাধারণতঃ শ্লেষ্মাদি বৃদ্ধি করিয়া দেহের অনিষ্ট সাধন করিয়া থাকে; কিন্তু শর্করাদি বস্তুবিশেষ সহযোগে সেবন করিলে সেই দধিই আবার দেহের বিশেষ পুষ্টিসাধন করিয়া থাকে। এইরূপ শাস্ত্রোক্ত যাগযজ্ঞাদিক্রিয়ানিচয় সাধারণতঃ জীবের বন্ধনকর হইলেও নিষ্কামভাবে অনুষ্ঠান করিলে তাহাই আবার জীবের সর্ব্বকল্যাণকর মুক্তির সাধন হইতে পারে।

[ বাদী এতদুত্তরে বলিতেছেন ] হাঁ, তোমার কথা আংশিক সত্য বটে ; কিন্তু সর্ব্বতোভাবে স্বীকার্য্য নহে। কেননা, জ্ঞানরহিত কর্ম্মেরই ঐরূপ স্বভাব, কিন্তু জ্ঞানসহকারে অনুষ্ঠিত ফলাকাঙ্ক্ষারহিত নিষ্কাম কর্ম্মের স্বভাব অন্যপ্রকার ; কেন না, বিষ ও দধি প্রভৃতি যে সমস্ত পদার্থের সচরাচর যেরূপ শক্তি বা কার্য্যকারিতা লোকপ্রসিদ্ধ আছে, সেই সমস্ত দধি-বিষাদি পদার্থও যখন বিদ্যা, মন্ত্র ও শর্করাদি পদার্থান্তরের সহিত সম্মিলিত হয়, তখন তাহাদেরই অন্যপ্রকার ক্রিয়াশক্তি দেখিতে পাওয়া যায় ; কর্ম্মের সম্বন্ধেও সেইপ্রকার হউক ; না— একথাও বলিতে পার না ; কারণ, এ বিষয়ে কোনও প্রমাণ নাই। উৎপত্তি প্রভৃতি যে চারিটি বিষয়ে কর্ম্মের সামর্থ্য প্রদর্শিত হইয়াছে, তদতিরিক্ত বিষয়েও যে, তাহার সামর্থ্য আছে, বা থাকিতে পারে, তদ্বিষয়ে প্রত্যক্ষ, অনুমান, উপমান, অর্থাপত্তি ( ১ ) অথবা আগম—কোন প্রমাণই নাই। ৪

ভাল, জিজ্ঞাসা করি, বিদ্যাসহকারে অনুষ্ঠিত নিষ্কাম কর্ম্মের যদি অন্য কোন ফল না-ই থাকে, তাহা হইলে ত তাহার বিধান করাই নিষ্ফল হইয়া পড়ে, ইহাই কি এ বিষয়ে যথেষ্ট প্রমাণ নহে ? দেখ, শাস্ত্রবিহিত নিত্যকর্ম্মগুলির 'বিশ্বজিৎ' যাগের ন্যায় (২) ফলকল্পনা করা যাইতে পারে না, এবং বিধিবাক্যেও কোন ফলের উল্লেখ দেখা যায় না ; অথচ সেই নিত্য কর্ম্মগুলিরও শাস্ত্রে বিধান

---

( ১ ) তাৎপর্য্য—'অর্থাপত্তি' একপ্রকার প্রমাণ ; তাহার লক্ষণ—"উপপাদ্য-জ্ঞানেন উপপাদককল্পনম্ অর্থাপত্তিঃ"। ( বেদান্তপরিভাষা )। ইহার অর্থ এই যে, কোনরূপ কর্ম্মবিশেষ দর্শনে যে, অবিজ্ঞাত তৎকারণের কল্পনা করা, তাহার নাম অর্থাপত্তি। যেমন— 'স্থূলকায় এই ব্যক্তি দিনে ভোজন করে না'। এস্থলে, সূর্য্যের উদয় হইতে আরম্ভ করিয়া পুনর্ব্বার সূর্য্যোদয় না হওয়া পর্য্যন্ত কালকেও 'দিন' বলা হয়, আবার উদয় হইতে অস্ত পর্য্যন্ত কালকেও দিন বলা হয় ; এমত অবস্থায়—ভোজন ব্যতীত যখন দেহের স্থূলতা সম্ভব হয় না, তখন এখানে উদয়াবধি অস্তপর্য্যন্ত সময়কেই দিনরূপে ধরিয়া সেই সময়ে ভোজন করে না, অর্থাৎ রাত্রিতে ভোজন করে, এইরূপই অর্থ কল্পনা করিতে হয়। এই কল্পনাকেই অর্থাপত্তি বলে।

( ২ ) তাৎপর্য্য—বেদোক্ত কর্ম্মমাত্রেরই একটা ফল থাকা আবশ্যক ; বিফল কর্ম্মের বিধান করিলে বেদবাক্যের উপর লোকের বিশ্বাস থাকিতে পারে না, অথচ "বিশ্বজিতা যজেত" এই শ্রৌত বিধিতে কোন ফলের উল্লেখ দেখিতে পাওয়া যায় না ; তাই মীমাংসকগণ সিদ্ধান্ত করিয়াছেন যে, "স স্বর্গঃ স্যাৎ সর্ব্বান্ প্রত্যবিশেষাৎ" যে সমস্ত বিধিবাক্যে ফলবিশেষের উল্লেখ নাই, সে সমস্ত স্থলে অবিশেষে স্বর্গ ফল কল্পনা করিতে হইবে, কারণ, স্বর্গফল সকলের পক্ষেই প্রিয়। এই প্রকারে যে, অশ্রুত ফলের কল্পনা করা, তাহাই 'বিশ্বজিৎ' ন্যায়ের স্থান।

রহিয়াছে; সুতরাং 'পরিশেষ' নিয়মানুসারে (১) বুঝা যায় যে, মোক্ষই সে সমস্ত কর্ম্মের (নিত্যকর্ম্মের) একমাত্র ফল; তাহা না হইলে—কোনরূপ ফল না থাকিলে কোন পুরুষই সে সমস্ত কর্ম্মে প্রবৃত্ত হইত না। ৫

ভাল কথা, তাহা হইলে ত সেই 'বিশ্বজিৎ' ন্যায়ই আসিয়া পড়িল; যেহেতু তোমাকেও নিরুপায় হইয়া মোক্ষ-ফল কল্পনা করিতে হইতেছে; কেন না, 'শ্রুতার্থাপত্তি' প্রমাণ বলে (২) যদি 'বিশ্বজিৎ' যজ্ঞের ন্যায় নিত্যকর্ম্মেও মোক্ষ কিংবা তদনুরূপ কোনও ফলবিশেষের কল্পনা না করা যায়, তাহা হইলে তদ্বিষয়ে লোকের প্রবৃত্তিই হইতে পারে না; এইরূপেই যদি ফলবিশেষ কল্পনা করিতে হয়, তবে আর 'বিশ্বজিৎ ন্যায়' হইতেছে না বলিতেছ কিপ্রকারে? অশ্রুত ফলেরও কল্পনা করা হইতেছে, অথচ 'বিশ্বজিৎ' যাগের মতও হইতেছে না, ইহা ত বিরুদ্ধ কথা হইতেছে। যদি বল, মোক্ষ প্রকৃতপক্ষে ফলই নহে; না, সে কথাও বলিতে পার না; কারণ, তাহা বলিলে তোমার পূর্ব্বপ্রতিজ্ঞা রক্ষা পায় না; প্রথমে তুমি প্রতিজ্ঞা করিয়াছ যে, বিষ ও দধিপ্রভৃতির ন্যায় কর্ম্মও বিদ্যাসহযোগে অনুষ্ঠিত হইলে স্বতন্ত্র একপ্রকার ফল সমুৎপাদন করিয়া থাকে; এখন সেই মোক্ষ যদি কর্ম্ম-ফলই না হয়, তাহা হইলে নিশ্চয়ই তোমার পূর্ব্বপ্রতিজ্ঞা ব্যাহত হইয়া পড়িতেছে। পক্ষান্তরে, মোক্ষকে কর্ম্ম-ফল বলিলেও, স্বর্গাদি ফল হইতে মোক্ষফলের বৈলক্ষণ্য কতটুকু, তাহা নির্দ্দেশ করা আবশ্যক হইতেছে। ৬

তুমি যে, বলিয়াছ—মোক্ষ নিত্যকর্ম্মের ফল বটে, কিন্তু তাহা কোন ক্রিয়া-জন্য নহে। তোমার এ কথাটির অর্থ কি, তাহা বলিতে হইবে। কেবল, 'কার্য্য' ও 'ফল' এই শব্দগত প্রভেদ দ্বারা অর্থগত কোনও প্রভেদ কল্পনা করিতে পারা যায় না; কেন না, 'অগ্নি শীতল' এ কথা যেরূপ বিরুদ্ধার্থ-প্রতিপাদক, মোক্ষ

(১) তাৎপর্য্য—'পরিশেষ' নিয়মটি এই প্রকার:—যতগুলি বিষয়ের প্রাপ্তিসম্ভাবনা থাকে, তন্মধ্যে অপর সমস্তগুলির প্রাপ্তি নিষিদ্ধ হইয়া গেলে যে, ফলে অবশিষ্ট বিষয়টির প্রাপ্তি, এই রকমে প্রাপ্তিকল্পনাকে 'পরিশেষ' ন্যায় বা 'পারিশেষ্য' বলে।

(২) তাৎপর্য্য—শ্রুতার্থাপত্তিও অর্থাপত্তি প্রমাণেরই একটি প্রভেদ মাত্র। কোন শব্দ শ্রবণ করিলে পর, তাহার অর্থসঙ্গতির অনুরোধে যদি ঐ শব্দের অপেক্ষিত কোনও অশ্রুত পদার্থ কল্পনা করিয়া লইতে হয়, তাহা হইলে তাহাকে শ্রুতার্থাপত্তি বলা হয়। যেমন—'দ্বারং' বলিলে তদাকাঙ্ক্ষিত 'পিধেহি' ক্রিয়া উহ্য করিয়া লইতে হয়, তেমনি কর্ম্ম শ্রুতিতে ফলের উল্লেখ না থাকিলে, তদুপযুক্ত কোন একটি ফলবিশেষ কল্পনা করিয়া লইতে হয়। এখানেও নিত্যকর্ম্মগুলির কোন ফলোল্লেখ না থাকিলেও যে, অবিশেষে মোক্ষ-ফল কল্পনা করা, তাহাও উক্ত শ্রুতার্থাপত্তিরই বিষয়।

কোন ক্রিয়ার ফল নয়, অথচ নিত্য কর্ম্মদ্বারা নিষ্পন্ন হয়, অর্থাৎ মোক্ষ নিত্যকর্ম্মের ফল বটে, কিন্তু নিত্যকর্ম্ম হইতে জন্মে না,—ইত্যাদি কথাও ঠিক তদ্রূপই বিরুদ্ধার্থ-প্রতিপাদক হইতেছে। ৭

যদি বল, জ্ঞানের ন্যায় ইহারও উপপত্তি হইতে পারে—যেমন জ্ঞান দ্বারা মোক্ষের উৎপত্তি না হইলেও, মোক্ষকে জ্ঞানের ফল বলিয়া গ্রহণ করা হইয়া থাকে, 'কর্ম্ম-কার্য্য' কথাটিও ঠিক সেইরূপই হইতে পারে। না—একথা বলিতে পার না; কারণ, সেখানে জ্ঞান দ্বারা মোক্ষ-প্রতিবন্ধক অজ্ঞানের নিবৃত্তি হয়, অজ্ঞানরূপ প্রতিবন্ধকের নিবৃত্তি সাধন করে বলিয়াই মোক্ষকে জ্ঞানের কার্য্য বা জ্ঞান-ফল বলিয়া নির্দ্দেশ করা হইয়া থাকে; কিন্তু কর্ম্ম দ্বারা ত আর সে অজ্ঞানের নিবৃত্তি হইতে পারে না; অথচ অজ্ঞান ভিন্ন আর কিছুই মোক্ষের প্রতিবন্ধক বলিয়াও কল্পনা করিতে পারা যায় না, যাহা কর্ম্মদ্বারা নিবারিত হইতে পারে; কারণ, মোক্ষ নিত্যসিদ্ধ, এবং উহা সাধকের (মুমুক্ষুর) আত্মরূপ ভিন্ন স্বতন্ত্র নহে। ৮

যদি বল, কর্ম্ম কেবল অজ্ঞানেরই ধ্বংস সাধন করে মাত্র, (আর কিছুই করে না)। না, সে কথাও বলিতে পার না; কারণ, জ্ঞান ও কর্ম্মের মধ্যে যথেষ্ট বৈলক্ষণ্য রহিয়াছে। দেখ, অজ্ঞান হইতেছে আত্মস্বরূপের অনভিব্যক্তি, আর জ্ঞান হইতেছে তাহার অভিব্যক্তি বা স্ফুটপ্রতীতি; সুতরাং অনভিব্যক্তিরূপ অজ্ঞানের সহিত অভিব্যক্তিরূপ জ্ঞান স্বতই বিরুদ্ধ; কিন্তু কর্ম্ম কখনও অজ্ঞানের বিরোধী নহে; কাজেই জ্ঞান ও কর্ম্ম একরূপ নহে, পরন্তু সম্পূর্ণ ভিন্নপ্রকৃতি। পক্ষান্তরে অজ্ঞানকে যদি জ্ঞানের অভাব, সংশয়জ্ঞান, কিংবা বিপরীতজ্ঞান (ভ্রম) বলিয়াই স্বীকার কর, সকল প্রকারেই কেবল জ্ঞান দ্বারাই সেই অজ্ঞানের নিবৃত্তি সম্ভব হয়; কিন্তু কর্ম্মদ্বারা নহে; কারণ, যথোক্তপ্রকার অজ্ঞানের মধ্যে কোনটির সঙ্গেই কর্ম্মের বিরোধ নাই। ৯

যদি বল, কর্ম্মে যে, অজ্ঞান-নিবৃত্তি করে, ইহা অন্যত্র দৃষ্ট না হইলেও, নিত্য-কর্ম্মের সম্বন্ধে সেরূপ শক্তি কল্পনা করিব। না, সেরূপ কল্পনাও করিতে পার না; কারণ, জ্ঞানদ্বারা অজ্ঞাননিবৃত্তি যখন লোকপ্রসিদ্ধ এবং অনুভবগম্যও বটে, তখন নূতন করিয়া কর্ম্মকেও নিবৃত্তি-সাধন বলিয়া কল্পনা করা সমুচিত হয় না। উদাহরণ—যেমন 'ব্রীহীন্ অবহন্তি' এই শ্রুতিতে ধান্যে মুষল-প্রহারের বিধান আছে, সেখানে ধান্যের তুষনিবৃত্তিরূপ দৃষ্টফল সত্ত্বে, মুষল-প্রহারের আর অদৃষ্ট ফল কল্পনা করা হয় না, (তেমনি এখানেও অজ্ঞাননিবৃত্তিকে অদৃষ্টফল বলিয়া কল্পনা করিতে

পার না)। জ্ঞান যে, অজ্ঞানের বিরোধী, এ কথা আমরা অনেকবার বলিয়াছি। আর 'বিদ্যাপ্রভাবে (জ্ঞানদ্বারা) দেবলোক লাভ হয়' ইত্যাদি শ্রুতিবাক্য হইতেও জানা যায় যে, যে সমস্ত জ্ঞান বা উপাসনা কর্ম্মের সহিত বিরুদ্ধ নহে, উপাসক সে সমস্ত জ্ঞান বা উপাসনা দ্বারা দেবলোকরূপ (স্বর্গলোক) ফল প্রাপ্ত হইয়া থাকে। ১০

আরও এক কথা, যদি নিত্য কর্ম্মের ফলকল্পনা করিতেই হয়, তাহা হইলেও যাহা কর্ম্মের সহিত বিরুদ্ধ—অর্থাৎ যাহা কখনও দ্রব্য, গুণ বা কর্ম্ম হইতে উৎপন্ন হয় না, যে বিষয়ে কস্মিন্‌কালেও কর্ম্মের উৎপাদন-সামর্থ্য পরিদৃষ্ট হয় না, তাহাই কল্পনা করা উচিত ? না, যে বিষয়ে কর্ম্মের সামর্থ্য দৃষ্ট হইয়াছে, অর্থাৎ যেরূপ ফল কর্ম্মের বিরোধী নয়, সেইরূপ ফল কল্পনা করাই উচিত ? বলা বাহুল্য যে, অবিরুদ্ধ ফল কল্পনা করাই যুক্তিসঙ্গত। কর্ম্মানুষ্ঠানে লোকের প্রবৃত্তি-সমুৎপাদনের জন্য যদি কর্ম্মের ফল কল্পনা করিতেই হয়, তাহা হইলেও মোক্ষকে কিংবা মোক্ষ-প্রতিবন্ধক অজ্ঞাননিবৃত্তিকে ফলরূপে কল্পনা করিতে পার না ; কারণ, তোমার অভিমত শ্রুতার্থাপত্তি প্রমাণটি কর্ম্মের অবিরুদ্ধ ফল কল্পনা করিয়াই চরিতার্থ (পরিসমাপ্ত) হয় ; [ সুতরাং তাহার অনুরোধেও কর্ম্মবিরোধী মোক্ষফল কল্পনা করা যাইতে পারে না। ] কারণ, উহার সহিত কর্ম্মের কোনরূপ বিরোধ নাই, অথচ উৎপত্ত্যাদি বিষয়েই কর্ম্মের সামর্থ্য প্রত্যক্ষসিদ্ধ, (যথোক্ত বিষয়ে নহে)। ১১

যদি বল, আমরা 'পারিশেষ্য' নিয়মানুসারে মোক্ষ-ফল কল্পনা করিব ;—সমস্ত কর্ম্ম হইতেই সমস্ত ফল উৎপন্ন হইতে পারে ; তন্মধ্যে যে সমস্ত বিষয় অন্যান্য কর্ম্মের ফলরূপে ব্যবস্থিত আছে, সেই সমস্ত বিষয়কেই আবার নিত্যকর্ম্মেরও ফলরূপে কল্পনা করা যুক্তিসঙ্গত হয় না। মোক্ষই একমাত্র অবশিষ্ট রহিয়াছে ; বেদবিদ্ লোকমাত্রেরই মোক্ষফল বিশেষ প্রিয় ; সুতরাং তাহাই নিত্যকর্ম্মের ফলরূপে কল্পনা করিতে হইবে। না, তাহাও বলিতে পার না ; কারণ, কর্ম্মের ফল যখন ব্যক্তিগত ভাবে অনন্ত বা অসংখ্য, তখন তৎসম্বন্ধে 'পারিশেষ্যন্যায়' প্রযোজ্যই হইতে পারে না। দেখ, যে লোক সর্ব্বজ্ঞ নয়, এমন কোন লোকই বিভিন্ন পুরুষের ভিন্ন ভিন্ন ইচ্ছানুযায়ী কর্ম্মফলের, অথবা তৎসাধন কর্ম্মসমূহের কিংবা পুরুষগত বিভিন্নপ্রকার ইচ্ছার ইয়ত্তা বা পরিমাণ অবধারণ করিতে সমর্থ হয় না ; কেন না, যে সমস্ত দেশ-কালাদিরূপ নিমিত্ত অবলম্বন করিয়া কর্ম্ম ও তৎফল নিষ্পন্ন হইয়া থাকে, প্রথমতঃ সে সমুদয়ের একটা স্থিরতা নাই ; তাহার পর, যে বিষয়ে লোকের

অভিরুচি থাকে, সেই বিষয়ে ও তৎসাধনোদ্দেশ্যেই লোকের ইচ্ছা হইয়া থাকে। প্রত্যেক প্রাণীতে বিভিন্নপ্রকার রুচি অনুসারে ইচ্ছাও অনেকপ্রকার হইয়া থাকে; কাজেই ফল ও ফলসাধন কর্ম্মের আনন্ত্য সিদ্ধ হইতেছে; আনন্ত্য নিবন্ধনই তাহার পরিমাণ বা সংখ্যা পুরুষ-পরিগণনার বিষয় হইতে পারে না; ফল ও তৎসাধনেরই যদি পরিমাণ অবধারিত না হইল, তবে আর মোক্ষ-ফলে পারিশেষ্য সিদ্ধ হইবে কি প্রকারে? । ১২

যদি বল, কর্ম্মফলের ব্যক্তিগত পরিমাণ নির্দ্দিষ্ট না থাকিলেও তাহার জাতিগত বা সমষ্টিগত পরিমাণ ধরিয়া পারিশেষ্য-নিয়ম নির্দ্দেশ করিতে পারা যায়। অভিপ্রায় এই যে, ইচ্ছার বিষয় ( অভীষ্ট কর্ম্মফল ) ও তৎসাধনসমূহ অনন্ত হইলেও কর্ম্মফলত্বরূপ জাতিটি সর্ব্বত্রই তুল্য বা সমান; [সুতরাং কর্ম্মফলত্বরূপে সমস্ত বিষয়ই পরিগণিত হইতেছে, ] একমাত্র মোক্ষই অবশিষ্ট রহিয়াছে; কারণ, উহা অপর কোনও কর্ম্মের ফলরূপে কল্পিত হয় নাই; অতএব অবশিষ্ট থাকায় ( পারিশেষ্য নিয়মানুসারে ) মোক্ষকেই নিত্যকর্ম্মের ফলরূপে কল্পনা করা যুক্তিযুক্ত হইতেছে। না—উহাকেও নিত্যকর্ম্মের ফল বলিয়া স্বীকার করিলে, তাহাও কর্ম্মফলেরই সজাতীয় হওয়া উচিত; সুতরাং এমতেও পারিশেষ্য নিয়ম সিদ্ধ হইতেছে না। অতএব প্রকারান্তরেও যখন নিত্যকর্ম্মের সাফল্য রক্ষা করিতে পারা যায়, তখন তাহাতেই 'শ্রুতার্থাপত্তি' চরিতার্থতা লাভ করিবে, অর্থাৎ উৎপত্তি, প্রাপ্তি, বিকার ও সংস্কার, এই চতুর্ব্বিধ ফলের যে কোন একটি ফল নিত্যকর্ম্মের সম্বন্ধেও সম্ভবপর হইতে পারে; ( ১ ) সুতরাং শ্রুতার্থাপত্তিরও সার্থকতা ব্যাহত হইতেছে না। ১৩

যদি বল, মোক্ষই উক্ত চতুর্ব্বিধ ফলের অন্যতম ফল। না, তাহাও বলিতে পার না; কেননা, মোক্ষ যখন নিত্য, তখন উহা উৎপাদ্য হইতে পারে না; এই

---

( ১ ) তাৎপর্য্য—সাধারণতঃ কর্ম্মের ( ক্রিয়ার ) ফল চারিপ্রকার—( ১ ) উৎপত্তি, ( ২ ) প্রাপ্তি, ( ৩ ) বিকার ও ( ৪ ) সংস্কার। তন্মধ্যে অবিদ্যমান পদার্থকে জন্মান—উৎপত্তি; অপ্রাপ্ত পদার্থের সহিত সংযোগ সাধন করা—প্রাপ্তি; একরূপ বস্তুকে অন্যরূপে পরিণত করা—বিকার; আর বিদ্যমান বস্তুর দোষাপনয়ন বা তাহাতে গুণোৎপাদনের নাম—সংস্কার। ভাষ্যকার বলিতেছেন যে, নিত্যকর্ম্মও যখন ক্রিয়া, তখন তাহা হইতে যে ফল উৎপন্ন হইবে, তাহাও নিশ্চয়ই উৎপত্তি, প্রাপ্তি, বিকার ও সংস্কার, ইহার যে কোন একটির অন্তর্গত হইবে; সুতরাং নিত্যকর্ম্মবিধায়ক শাস্ত্রের নিষ্ফলতা হইতেছে না; এবং 'শ্রুতার্থাপত্তি' প্রমাণানুসারে যে, একটা ফল-কল্পনা আবশ্যক হইয়াছিল, তাহাও সিদ্ধ হইল; সুতরাং এই ভাবে শ্রুতার্থাপত্তিরও প্রামাণ্য-ব্যাঘাত হইল না।

জন্যই উহা বিকার্য্য (বিকৃত হইবার যোগ্য) বা সংস্কার্য্যও হইতে পারে না। যাহা ক্রিয়াসাধ্য দ্রব্য, তাহারই বিকার ও সংস্কার হইতে পারে, যেমন যজ্ঞীয় পাত্র ও ঘৃতাদি দ্রব্য জলপ্রোক্ষণাদির দ্বারা সংস্কারসম্পন্ন হয়, ইহা ত তেমন নহে, যজ্ঞীয় এবং যূপাদির ন্যায় সংস্কারার্হও নহে; কাজেই মোক্ষকে অবশিষ্ট প্রাপ্য ফল বলিয়া গ্রহণ করিতে পারা যায়; না—মোক্ষ প্রাপ্যও হইতে পারে না; কারণ, উহা আত্মার স্বভাবসিদ্ধ এবং অভিন্নাত্মক। যদি বল, নিত্য কর্ম্মগুলি যখন অপরাপর কর্ম্ম অপেক্ষা ভিন্নপ্রকৃতি, তখন তাহার ফলেও কিঞ্চিৎ বৈলক্ষণ্য থাকা অনুচিত হয় না; না—সে কথাও বলিতে পার না; কারণ, কর্ম্মত্ব ধর্ম্ম যখন সকল কর্ম্মেরই সমান, তখন তাহার ফলও অপরাপর কর্ম্মফলের তুল্যস্বভাবই বা হইবে না কেন? যদি বল, নিত্য কর্ম্মরূপ নিমিত্ত বা কারণের বৈলক্ষণ্য নিবন্ধন তাহার ফলেও বৈলক্ষণ্য হওয়াই ন্যায্য; আমরা বলি, না—তাহা হইতে পারে না; কারণ, 'ক্ষামবতী' কর্ম্মের (যাগের) সঙ্গে ইহার যথেষ্ট বৈলক্ষণ্য রহিয়াছে,—যেমন গৃহদাহাদি নিমিত্ত উপস্থিত হইলে 'ক্ষামবতী' নামক ইষ্টি (যাগ) করিতে হয়। যেমন—'যজ্ঞপাত্র ভাঙ্গিলে হোম করিতে হয়', 'স্কন্ন হইলে (ফাট ধরিলে) হোম করিতে হয়' ইত্যাদি। এই জাতীয় নৈমিত্তিক কর্ম্মের স্থলে যেমন কেহই মোক্ষফল কল্পনা করে না, তেমনি নিত্যকর্ম্মগুলিও যাবজ্জীবনের জন্য বিহিত বলিয়া নৈমিত্তিক কর্ম্মের তুল্যরূপ; সুতরাং তাহারও ফল মোক্ষ হইতে পারে না। ১৪

অপিচ, নীলপীতাদি কোনপ্রকার রূপ দেখিতে হইলেই আলোকের আবশ্যক হয়; আলোকই সকলের পক্ষে রূপ-দর্শনের সাধারণ উপায়; কিন্তু পেচক প্রভৃতি এমন কতগুলি প্রাণী আছে, যাহারা রূপদর্শন কালে আলোকের সাহায্য অপেক্ষা করে না; কারণ, পেচকাদির চক্ষু আর অপর সকল প্রাণির চক্ষু একপ্রকার নহে,—উহাদের মধ্যে যথেষ্ট বৈলক্ষণ্য আছে; বৈলক্ষণ্য আছে বলিয়াই পেচক রূপ গ্রহণ করে না; কিন্তু তা বলিয়াই যে, পেচকাদির চক্ষু রসাদি গুণ গ্রহণ করে, এরূপ ত কল্পনা করিতে পারা যায় না; কারণ, রসাদি-গ্রহণ বিষয়ে চক্ষুর সামর্থ্য কোথাও দেখিতে পাওয়া যায় না; অতএব কল্পনার সাহায্যে যতদূরই যাওয়া যাউক না কেন, যাহার যে বিষয়ে সামর্থ্য বা কার্য্যকারিতা দৃষ্ট হইয়াছে, তাহার সেই বিষয়েই কোনপ্রকার বিশেষ শক্তি কল্পনা করিতে হইবে, (অভিনব কল্পনা করিলে চলিবে না)। ১৫

আরো যে, বলিয়াছ—দধি ও বিষ যেরূপ বিদ্যা, মন্ত্র ও শর্করাদির সহযোগে

অন্যপ্রকার ফল প্রদান করে, তদ্রূপ নিষ্কামভাবে অনুষ্ঠিত নিত্য কর্ম্মগুলিও স্বতন্ত্র ফল প্রদান করিবে। ভাল, স্বতন্ত্র ফল প্রদান করে, করুক; উহা যদি ঈপ্সিত ফল হয়, তাহাতে কোন আপত্তি নাই। নিষ্কাম কর্ম্মগুলি বিদ্যা বা উপাসনার সহযোগে অনুষ্ঠিত হইয়া বিশিষ্ট ফল জন্মাইলেও কোন ক্ষতি নাই; কারণ, শাস্ত্রে দেবযাজী (দেবতার উপাসক) ও আত্মযাজী (আত্মার উপাসক), এতদুভয়ের মধ্যে আত্মযাজীর শ্রেষ্ঠতা উক্ত আছে; যথা, 'দেবযাজী অপেক্ষা আত্মযাজী শ্রেষ্ঠ' এবং 'বিদ্যাসহকারে যাহা করে, তাহাই উত্তম' ইত্যাদি। ১৬

তবে মনু যে, পরমাত্মদর্শন বিষয়ে "সমং পশ্যন্ আত্মযাজী" এই বাক্যে 'আত্ম-যাজী' শব্দের প্রয়োগ করিয়াছেন, তাহার অর্থ—সর্ব্বভূতে সমতা দর্শনকারী লোক 'আত্মযাজী' নামে উক্ত হয়; অথবা ভূতপূর্ব্ব গতি অনুসারে অর্থাৎ সাধকের পূর্ব্বা-বস্থা ধরিয়া লইলেও এরূপ অর্থ করা যাইতে পারা যায় যে, যিনি আত্মশুদ্ধির জন্য নিত্যকর্ম্মের অনুষ্ঠান করেন, (তিনি আত্মযাজী); কারণ, শ্রুতি বলিয়াছেন 'এই নিত্যকর্ম্মের দ্বারা আমার অঙ্গ সংস্কৃত (বিশোধিত) হইতেছে', এবং স্মৃতিশাস্ত্রও 'গর্ভাধানাদি সংস্কার দ্বারা' ইত্যাদি প্রকরণে দেহেন্দ্রিয়াদি-গত সংস্কারের জন্যই নিত্যকর্ম্মের উপযোগিতা প্রদর্শন করিতেছে। ঐরূপে সংস্কৃত বা পরিশোধিত হইয়া, যে আত্মযাজী সেই সমস্ত কর্ম্মানুষ্ঠানের ফলে সর্ব্বত্র সমদর্শন করিতে সমর্থ হন, তাঁহার ইহ জন্মেই হউক বা পর জন্মেই হউক, সর্ব্ববিধ বৈষম্যবর্জ্জিত আত্মদর্শন সম্পন্ন হইয়া থাকে এবং ঐরূপ সমদর্শন করিলেই স্বারাজ্য (মুক্তি) লাভের অধিকারী হয়। জ্ঞানসহযোগে অনুষ্ঠিত নিত্যকর্ম্ম যে, আত্মজ্ঞানলাভের উপায় বা সাধন, সেই অভিপ্রায় প্রকাশনার্থই ভূতপূর্ব্ব গতি (যাহা পূর্ব্বে হইয়া গিয়াছে, সেই অবস্থা) অবলম্বন করিয়াও 'আত্মযাজী' শব্দের প্রয়োগ হইতে পারে। ১৭

আরও এক কথা,—'মনীষিগণ বলিয়া থাকেন যে, ব্রহ্মা, বিশ্বস্রষ্টা, ধর্ম্ম (যম), মহান্ (মহৎ-তত্ত্বাভিমানী হিরণ্যগর্ভ) ও অব্যক্ত (প্রকৃতিতে লয়প্রাপ্ত), ইহারা সকলে সাত্ত্বিক কর্ম্মের উৎকৃষ্ট ফল', 'এবং নিষ্কাম কর্ম্মে পঞ্চভূত প্রাপ্ত হয়' ইত্যাদি শাস্ত্রবাক্যগুলি ইন্দ্রাদি-দেবভাব প্রাপ্তি ছাড়া পঞ্চভূতে বিমিশ্রণকেও নিষ্কাম কর্ম্মের ফল বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। 'ভূতানি অপ্যেতি'র স্থলে, যাহারা 'ভূতানি অত্যেতি' পাঠ পরিকল্পনা করিয়া কর্ম্ম হইতেও মুক্তিফল-প্রাপ্তি সমর্থন করেন; বুঝিতে হইবে, বেদবিষয়ে তাহাদের বুদ্ধি বড় অল্প; সুতরাং তাহাদের অল্পবুদ্ধি-প্রসূত অসৎ কল্পনা দোষাবহ বলিয়া গ্রাহ্য নহে, (উহা উপেক্ষণীয়)। ১৮

আর এই 'ভূতাপ্যয়' বাক্যটি যে, অর্থবাদ—নিরর্থক বাক্য, তাহাও নহে; কারণ, যে অধ্যায়ে এই বচনটি সন্নিবিষ্ট আছে, সেই অধ্যায়ে কেবল দুইটি মাত্র বিষয়ের উল্লেখ আছে—একটি হইতেছে কর্ম্মফলের শেষ সীমা—ব্রহ্মপদ প্রাপ্তি, আর অপরটি হইতেছে কর্ম্মসম্বন্ধ-রহিত আত্মজ্ঞান; সুতরাং উক্ত দুইটি বিষয় যথাক্রমে কর্ম্মকাণ্ডোক্ত ও উপনিষদুক্ত বিষয়ের সহিত তুল্য এবং অবিরুদ্ধ। বিহিত কর্ম্মের অনুষ্ঠান না করায়, এবং নিষিদ্ধ কর্ম্মের সেবা করায় ফলতঃ স্থাবর, কুক্কুর ও শূকরাদি যোনিতে জন্মধারণ করিতে হয়; (১) এবং বান্তভোজী একপ্রকার প্রেতদেহও দেখিতে পাওয়া যায়; [ সুতরাং ঐ সমস্ত বাক্যকে 'অর্থবাদ' বলিয়া উপেক্ষা করিতে পারা যায় না ]। ১৯

বিশেষতঃ শ্রুতি ও স্মৃতিশাস্ত্রোক্ত বিহিত ও নিষিদ্ধ কর্ম্ম ছাড়া অন্যপ্রকার যে, বিহিত বা নিষিদ্ধ কর্ম্ম আছে, তাহা কোথাও দেখিতে পাওয়া যায় না, যে সকলের অকরণে ও করণে প্রেত-শূকরাদিভাবপ্রাপ্তিরূপ নিকৃষ্ট ফল প্রত্যক্ষতঃ বা অনুমানের সাহায্যে অনুভব করা যাইতে পারে। আর পূর্ব্বোক্ত প্রেত শূকরাদি ভাব যে, কর্ম্মফলই নয়, একথাও কেহ স্বীকার করে না; অতএব উক্ত প্রেত, পশুপক্ষী ও স্থাবরাদিভাব যেরূপ বিহিত কর্ম্মের অকরণ ও প্রতি-ষিদ্ধ কর্ম্মাচরণের ফল, উৎকৃষ্ট ব্রহ্মাদিপদ-প্রাপ্তিও ঠিক তদ্রূপই কর্ম্মফল বলিয়া স্বীকার করিতে হইবে। এই কারণেই 'তিনি আপনার বপা ( হৃদয়ের মেদ ) কাটিয়া দিয়াছিলেন', এবং 'তিনি রোদন করিয়াছিলেন' ইত্যাদি বাক্যের ন্যায় উক্ত "ভূতানি অপ্যেতি পঞ্চ বৈ" ইত্যাদি বাক্যকেও অযথার্থবাদী অর্থবাদ বলিতে পারা যায় না। ২০

যদি বল, এখানে যদি অভূতার্থবাদ না হয়, তবে কর্ম্ম-বিপাকপ্রকরণোক্ত

---

(১) তাৎপর্য্য—"অকুর্ব্বন্ বিহিতং কর্ম্ম নিন্দিতঞ্চ সমাচরন্। প্রসজ্জংশ্চেন্দ্রিয়ার্থেষু নরঃ পতনমৃচ্ছতি।" অর্থাৎ মনুষ্যগণ শাস্ত্রবিহিত নিত্য নৈমিত্তিক কর্ম্ম ( সন্ধ্যাদি ) না করিলে, পক্ষান্তরে নিন্দিত কর্ম্ম ( সুরাপান প্রভৃতি ) করিলে এবং ইন্দ্রিয়-সংযম না করিলে অধোগামী হয়। ক্রমে তাহার ফল নির্দ্দেশ করিতেছেন—"শারীরজৈঃ কর্ম্মদোষৈর্যাতি স্থাবরতাং নরঃ। বাচিকৈঃ পক্ষি-মৃগতাং মানসৈরন্ত্যজাতিতাম্। শ্ব-শূকর-খরোষ্ট্রাণাং গোজাবি-মৃগপক্ষিণাম্। চণ্ডালপুক্কসানাঞ্চ ব্রহ্মহা যোনিমৃচ্ছতি।" অর্থাৎ কেবল শরীরমাত্রনিষ্পাদ্য অসৎকর্ম্ম দ্বারা স্থাবরত্ব ( বৃক্ষ পাষাণাদি দেহ ) প্রাপ্ত হয়। বাচিক পাপদ্বারা—পশুপক্ষি-যোনি প্রাপ্ত হয়, এবং মানসিক পাপদ্বারা চণ্ডালাদি অন্ত্যজাতি প্রাপ্ত হয়; বিশেষতঃ, ব্রহ্মহত্যাকারী ব্যক্তি কুকুর, শূকর, গর্দ্দভ, গো, অজ, মেষ, মৃগ, পক্ষী, চাণ্ডাল ও পুক্কস ( নিকৃষ্ট জাতি ) জাতি প্রাপ্ত হয়।

কথাগুলিও অভূতার্থবাদ (সত্যবাদ) না হউক? ভাল কথা,—না হয়, না হউক; শুধু সে কথায় ত আর অত্রত্য যুক্তির বাধা হইতে পারে না, কিংবা আমাদের অবলম্বিত পক্ষেরও (সিদ্ধান্তেরও) কোন দোষ ঘটিতে পারে না। তাহার পর, "ব্রহ্মা বিশ্বসৃজঃ" ইত্যাদি বাক্যোক্ত ব্রহ্মাদিভাব প্রাপ্তিকে কাম্য কর্ম্মের ফল বলিয়াও কল্পনা করিতে পারা যায় না; কেন না, সেখানে দৈবসৃষ্টিই সেই সকল কাম্য কর্ম্মের ফল বলিয়া অভিহিত হইয়াছে; অতএব বলিতে হইবে যে, যাহারা সাভিসন্ধি—কর্ম্মফলের অভিলাষী, তাহাদের অনুষ্ঠিত নিত্য কর্ম্মের ও সর্ব্বমেধ-অশ্বমেধাদি কাম্য কর্ম্মের ফল হয়—ব্রহ্মপদ-প্রাপ্তিপ্রভৃতি, আর যাহারা ফলাভিলাষরহিত—কেবল চিত্তশুদ্ধির জন্য নিত্যকর্ম্মানুষ্ঠান করিয়া থাকেন, তাহাদের সেই সমস্ত নিত্যকর্ম্ম হইতে তত্ত্বজ্ঞানের উদয় হয়; কারণ, স্মৃতিশাস্ত্রে আছে—'নিত্যকর্ম্মের অনুষ্ঠান দ্বারা শরীরকে ব্রহ্মোপলব্ধির যোগ্য করিয়া থাকেন' ইত্যাদি। সেই সমস্ত নিত্য কর্ম্মও পরম্পরা সম্বন্ধে মুক্তিলাভেরই সাহায্য করিয়া থাকে; এই জন্য সে সমুদয় কর্ম্মকেও 'মুক্তি-সাধন' বলিলে কোনও বিরোধ হয় না; ইহাই যে, শাস্ত্রসিদ্ধান্ত, তাহা ষষ্ঠ অধ্যায়ে জনকের আখ্যায়িকা উপলক্ষে প্রদর্শন করিব। ২১

আর যে, বিষ ও দধি প্রভৃতির দৃষ্টান্ত দিয়াছ, তাহাও সঙ্গত হয় নাই; কারণ, উহা প্রত্যক্ষসিদ্ধ; সুতরাং সে বিষয়ে কোনও বিরোধ বা বিসংবাদ নাই; কিন্তু যাহা একমাত্র শব্দগম্য, সে বিষয়ে তৎপ্রতিপাদক স্পষ্ট শব্দ না থাকিলে, কেবল বিষ ও দধ্যাদির তুলনায় অলৌকিক সামর্থ্য কল্পনা করিতে পারা যায় না। যে বিষয়ে বিরুদ্ধ প্রমাণান্তর রহিয়াছে, সেরূপ বিষয়ে কখনও শ্রুতির প্রামাণ্য কল্পনা করা যায় না; যেমন—'অগ্নি শীতল ও ক্লেদ জন্মায়' ইত্যাদি বাক্যের। পক্ষান্তরে, যেরূপ অর্থ-বিশেষে শ্রুতির তাৎপর্য্য স্পষ্টতঃ অবধারিত হয়, সেরূপ অর্থ প্রত্যক্ষাদি-প্রমাণবিরুদ্ধ বলিয়া প্রতিভাত হইলেও সে সমুদয় প্রমাণকে প্রমাণাভাস (যাহা আপাততঃ প্রমাণ বলিয়া মনে হয়, কিন্তু বাস্তবিক প্রমাণ নহে,) বলিয়া গ্রহণ করিতে হইবে। যেমন—খদ্যোতকে (জোনাকি পোকাকে) অগ্নি বলিয়া মনে করা হয়, এবং আকাশকে তল ও মলিন বলিয়া জ্ঞান করা হয়। এই জাতীয় যে, অজ্ঞজনের প্রত্যক্ষ, তাহা অনুভবাত্মক হইলেও তদ্বিষয়ে যখন অপরাপর প্রমাণের সত্যতা বা অভ্রান্ততা স্থিরতর রহিয়াছে, তখন পূর্ব্বোক্তপ্রকার অজ্ঞজনের প্রত্যক্ষটি নিশ্চয়াত্মক হইলেও প্রমাণান্তর দ্বারা আভাসীকৃত (অপ্রমাণীকৃত) হইয়া যায়; অতএব বেদের প্রামাণ্য যখন অব্যভিচারী—অস্বীকার

করিবার উপায় নাই, তখন যে বাক্যের যেরূপ তাৎপর্য্য নির্ণীত হয়, তাহা সেই-রূপ বলিয়াই স্বীকার করিতে হইবে; সেখানে মানুষের বুদ্ধিকৌশল কাজে লাগে না। লোকের বুদ্ধিকৌশল প্রভাবে স্বয়ং প্রকাশমান সূর্য্যের প্রকাশ যেমন ব্যাহত হয় না, তেমনি লোকবুদ্ধির কল্পনাকৌশলে বেদবাক্যেরও অর্থান্তর সিদ্ধ হয় না। অতএব কোন কর্ম্মই যে, সাক্ষাৎ সম্বন্ধে মোক্ষসাধন নহে, ইহা প্রমাণিত হইল। অতএব কর্ম্মফল যে, সংসারের অতিরিক্ত নহে, পরন্তু সংসারেরই অন্তর্গত, তাহা প্রদর্শন করিবার জন্যই এই পরবর্ত্তী ব্রাহ্মণ (পরিচ্ছেদ) আরব্ধ হইতেছে।—

অথ হৈনং ভুজ্যুর্লাহ্যায়নিঃ পপ্রচ্ছ যাজ্ঞবল্ক্যেতি হোবাচ। মদ্রেষু চরকাঃ পর্য্যব্রজাম, তে পতঞ্চলস্য কাপ্যস্য গৃহানৈম; তস্যাসীদ্দুহিতা গন্ধর্ব্বগৃহীতা, তমপৃচ্ছাম—কোঽসীতি, সোঽব্রবীৎ সুধন্বাঽঽঙ্গিরস ইতি, তং যদা লোকানামন্তানপৃচ্ছামাথৈনমব্রূম—ক্ব পারিক্ষিতা অভবন্নিতি ক্ব পারিক্ষিতা অভবন্, স ত্বা পৃচ্ছামি যাজ্ঞবল্ক্য, ক্ব পারিক্ষিতা অভবন্নিতি ॥ ১৬৬ ॥ ১ ॥

**সরলার্থঃ।**—অথ (আর্ত্তভাগস্য বিরামানন্তরম্), ভুজ্যুঃ (তন্নামকঃ) লাহ্যায়নিঃ (লহস্য অপত্যম্ লাহ্যঃ, তস্যাপত্যং লাহ্যায়নিঃ) পপ্রচ্ছ (প্রষ্টুং প্রববৃতে)। [প্রবৃত্তশ্চ] হে যাজ্ঞবল্ক্য ইতি [সম্বোধয়ন্] উবাচ (উক্তবান্) হ—[বয়ং কদাচিৎ] চরকাঃ (অধ্যয়নার্থং ব্রতাচরণপরাঃ সন্তঃ) মদ্রেষু (মদ্রদেশে) পর্য্যব্রজাম (পর্য্যটনপরাঃ অভূম)। তে (বয়ং) কাপ্যস্য (কপি-গোত্রস্য) পতঞ্চলস্য (পতঞ্চলনাম্নঃ গৃহস্থস্য) গৃহান্ (ভবনং) ঐম (গতবন্তঃ); তস্য (পতঞ্চলস্য) দুহিতা (কন্যা) গন্ধর্ব্বগৃহীতা (গন্ধর্ব্বো নাম দেবযোনিবিশেষঃ, তেন আবিষ্টা) আসীৎ। তং (গন্ধর্ব্বং) অপৃচ্ছাম (পৃষ্টবন্তঃ)—কঃ অসি (ত্বং কিন্নামা কিংস্বরূপশ্চ অসি)? ইতি। সঃ (গন্ধর্ব্বঃ এবং পৃষ্টঃ সন্) অব্রবীৎ (উক্ত-বান্)—আঙ্গিরসঃ (অঙ্গিরোগোত্রোৎপন্নঃ) সুধন্বা (সুধন্বনামা) [অস্মি] ইতি। তং (গন্ধর্ব্বং) যদা লোকানাং (ভুবনানাং) অন্তান্ (অবসানানি—সীমানঃ) অপৃচ্ছাম, অথ (তদা) এনং (গন্ধর্ব্বং) অব্রূম (পৃষ্টবন্তঃ বয়ম্); [কিম্?] পারিক্ষিতাঃ (পরিতো দুরিতং ক্ষীয়তে যেন, স পরিক্ষিৎ—অশ্বমেধঃ, তদ্‌যাজিনঃ—পারিক্ষিতাঃ) ক্ব (কুত্র) অভবন্—পারিক্ষিতাঃ ক্ব অভবন্ ইতি। হে যাজ্ঞবল্ক্য, সঃ (গন্ধর্ব্বাৎ লব্ধ-নির্ণয়ঃ অহং) ত্বা (ত্বাং) পৃচ্ছামি—পারিক্ষিতাঃ ক্ব অভবন্? ইতি ॥ ১৬৬ ॥ ১ ॥

**মূলানুবাদ।**—জারৎকারব আর্ত্তভাগ প্রশ্ন হইতে বিরত হইলে পর, ভুজ্যুনামক লহ্যপৌত্র যাজ্ঞবল্ক্যকে সম্বোধনপূর্ব্বক জিজ্ঞাসা করিলেন। তিনি বলিলেন—হে যাজ্ঞবল্ক্য, আমরা অধ্যয়নার্থ ব্রহ্মচর্য্য-ব্রতাচরণপরায়ণ হইয়া মদ্রদেশে পর্য্যটন করিয়াছিলাম। সেই সময়ে একদা কপিবংশীয় পতঞ্চলনামক গৃহস্থের গৃহে উপস্থিত হইয়াছিলাম; তাহার একটি কন্যা গন্ধর্ব্বকর্ত্তৃক আবিষ্টা ছিল। আমরা সেই গন্ধর্ব্বকে জিজ্ঞাসা করিয়াছিলাম—তুমি কে? সে বলিল, অঙ্গিরাবংশে আমার জন্ম, নাম সুধন্বা। আমরা তাহাকে যখন ভুবনকোশের (ব্রহ্মাণ্ডের) অবসান বা সীমা সম্বন্ধে প্রশ্ন করি, তখন তাহাকে জিজ্ঞাসা করিয়াছিলাম যে, পারিক্ষিতগণ কোথায় ছিল?—পারিক্ষিতগণ কোথায় ছিল? হে যাজ্ঞবল্ক্য, তোমাকেও জিজ্ঞাসা করিতেছি যে, সেই পারিক্ষিতগণ কোথায় ছিল? [অভিপ্রায় এই যে, প্রশ্নের যথার্থ উত্তর আমরা গন্ধর্ব্বের নিকট হইতে জানিয়াছি; সুতরাং এ বিষয়ে তুমি আমাদিগকে ভুল বুঝাইয়া পার পাইবে না]॥ ১৬৬॥ ১॥

**শাঙ্করভাষ্যম্।**—অথানন্তরম্ উপরতে জারৎকারবে, ভুজ্যুরিতি নামতঃ, লহ্যস্যাপত্যং লাহ্যঃ, তদপত্যং লাহ্যায়নিঃ পপ্রচ্ছ—যাজ্ঞবল্ক্যেতি হোবাচ—আদাবুক্তমশ্বমেধদর্শনম্, সমষ্টিব্যষ্টিফলশ্চ অশ্বমেধঃ ক্রতুঃ "জ্ঞানসমুচ্চিতো বা কেবল-জ্ঞানসম্পাদিতো বা সর্ব্বকর্ম্মণাং পরা কাষ্ঠা; "ভ্রূণহত্যাশ্বমেধাভ্যাং ন পরং পুণ্য-পাপয়োঃ" ইতি হি স্মরন্তি; তেন হি সমষ্টিং ব্যষ্টীশ্চ প্রাপ্নোতি। তত্র ব্যষ্টয়ো নির্জ্ঞাতা অণ্ডান্তরবিষয়া অশ্বমেধ-যাগ-ফলভূতাঃ; "মৃত্যুরস্যাত্মা ভবত্যেতাসাং দেবতানামেকো ভবতি" ইত্যুক্তম্। ১

মৃত্যুশ্চ অশনায়ালক্ষণো বুদ্ধ্যাত্মা সমষ্টিঃ প্রথমজো বায়ুঃ সূত্রং সত্যং হিরণ্য-গর্ভঃ; তস্য ব্যাকৃতো বিষয়ঃ—যদাত্মকং সর্ব্বং দ্বৈতৈকত্বম্, যঃ সর্ব্বভূতান্তরাত্মা লিঙ্গমমূর্ত্তরসঃ, যদাশ্রিতানি সর্ব্বভূতকর্ম্মাণি, যঃ কর্ম্মণাং কর্ম্মসম্বদ্ধানাঞ্চ বিজ্ঞানানাং পরা গতিঃ—পরং ফলম্। তস্য কিয়ান্ গোচরঃ, কিয়তী ব্যাপ্তিঃ সর্ব্বতঃ পরিমণ্ডলীভূতা, সা বক্তব্যা। তস্যামুক্তায়াং সর্ব্বঃ সংসারো বন্ধনগোচর উক্তো ভবতি। তস্য চ সমষ্টি-ব্যষ্ট্যাত্মদর্শনস্যালৌকিকত্বপ্রদর্শনার্থমাখ্যায়িকাম্ আত্মনো বৃত্তাং প্রকুরুতে; তেন চ প্রতিবাদিবুদ্ধিং ব্যামোহয়িষ্যামীতি মন্যতে। ২

মদ্রেষু—মদ্রা নাম জনপদাঃ, তেষু চরকা অধ্যয়নার্থং ব্রতচরণাৎ চরকাঃ অধ্বর্য্যবো বা, পর্য্যব্রজাম পর্য্যটিতবন্তঃ। তে পতঞ্চলস্য—তে বয়ং পর্য্যটন্তঃ পতঞ্চলস্য নামতঃ কাপ্যস্য কপিগোত্রস্য গৃহান্ ঐম গতবন্তঃ। তস্যাসীদ্দুহিতা গন্ধর্ব্বগৃহীতা—গন্ধর্ব্বেণ অমানুষেণ সত্ত্বেন কেনচিদাবিষ্টা; গন্ধর্ব্বো বা ধিষ্ণ্যোঽগ্নিঃ ঋত্বিগ্ দেবতা বিশিষ্টবিজ্ঞানত্বাদবসীয়তে; ন হি সত্ত্বমাত্রস্যেদৃশং বিজ্ঞানমুপপদ্যতে। তং সর্ব্বে বয়ং পরিবারিতাঃ সন্তঃ অপৃচ্ছাম—কোঽসীতি—কস্ত্বমসি কিংনামা কিংসতত্ত্বঃ। সোঽব্রবীদ্ গন্ধর্ব্বঃ—সুধন্বা নামতঃ, আঙ্গিরসঃ গোত্রতঃ। তং যদা যস্মিন্ কালে লোকানাম্ অন্তান্ পর্য্যবসানানি অপৃচ্ছাম—অথ এনং গন্ধর্ব্বমব্রুম—ভুবনকোশ-পরিমাণজ্ঞানায় প্রবৃত্তেষু সর্ব্বেষু আত্মানং শ্লাঘয়ন্তঃ পৃষ্টবন্তো বয়ম্। কথম্? ক্ব পারিক্ষিতা অভবন্নিতি। স চ গন্ধর্ব্বঃ সর্ব্বমস্মভ্যম্ অব্রবীৎ; তেন দিব্যেভ্যো ময়া লব্ধং জ্ঞানম্, তৎ তব নাস্তি; অতো নিগৃহীতোঽসীত্যভিপ্রায়ঃ। সোঽহং বিদ্যাসম্পন্নো লব্ধাগমো গন্ধর্ব্বাৎ, ত্বা ত্বাং পৃচ্ছামি যাজ্ঞবল্ক্য, ক্ব পারিক্ষিতা অভবন্, তৎ ত্বং কিং জানাসি? হে যাজ্ঞবল্ক্য, কথয়, পৃচ্ছামি—ক্ব পারিক্ষিতা অভবন্নিতি ॥ ১৬৬ ॥ ১ ॥

**টীকা।**—ব্রাহ্মণারম্ভমেবং প্রতিপাদ্য তদক্ষরাণি ব্যাকরোতি—অথেতি। যাজ্ঞবল্ক্যমভিমুখীকৃত্য ভুজ্যুঃ স্বস্য পূর্ব্বনির্বৃত্তাং কথাং কথয়ংস্তামবতারয়িতুমশ্বমেধস্বরূপং তৎফলং চ বিভজ্য দর্শয়তি—আদাবিতি। ক্রতুরুক্ত ইতি পূর্ব্বেণ সংবন্ধঃ। ক্রতোর্দ্বৈবিধ্যমাহ—জ্ঞানেতি। অশ্বমেধস্য দ্বিধা বিভক্তস্য সর্ব্বকর্ম্মোৎকর্ষমুদ্গিরতি—সর্ব্বকর্ম্মণামিতি। তস্য পুণ্যশ্রেষ্ঠত্বে মানমাহ—ভ্রূণহত্যেতি। সমষ্টিব্যষ্টিফলশ্চেত্যুক্তং স্পষ্টয়তি—তেনেতি। অশ্বমেধেন সহকারি-কামনাভেদেন সমষ্টিং সমনুগতরূপাং, ব্যষ্টীশ্চ ব্যাবৃত্তরূপা দেবতাঃ প্রাপ্নোতীত্যর্থঃ। কাঃ পুনর্ব্যষ্টয়ো বিবক্ষ্যন্তে, তত্রাহ—তত্রেতি। অগ্নিরাদিত্যো বায়ুরিত্যাদ্যা ব্যষ্টয়ো দেবতাঃ—সোঽগ্নিরভবদিত্যাদাবণ্ডান্তর্বর্ত্তিন্যোঽশ্বমেধফলভূতা দর্শিতা ইত্যর্থঃ। কা তর্হি সমষ্টির্দেবতেত্যুক্তে তত্রৈবোক্তং স্মারয়তি—মৃত্যুরিতি। ১

তামেব সমষ্টিরূপাং দেবতাং প্রপঞ্চয়িতুমিদং ব্রাহ্মণমিতি বক্তুং পাতনিকাং করোতি—মৃত্যুশ্চেতি। প্রাণাত্মকবুদ্ধিধর্ম্মোঽশনায়া কথং মৃত্যোর্লক্ষণং, তত্রাহ—বুদ্ধ্যাত্মেতি। তর্হি বুদ্ধের্ব্যষ্টিত্বান্মৃত্যুরপি তথা স্যাদিত্যাশঙ্ক্যাহ—সমষ্টিরিতি। প্রাগেব ব্যষ্ট্যুৎপত্তেরুৎপন্নত্বেন সমষ্টিত্বং সাধয়তি—প্রথমজ ইতি। সর্ব্বাশ্রয়ত্বং দর্শয়তি—সূত্রমিতি। তত্র বায়ুর্বৈ গৌতমেত্যাদি বাক্যং প্রমাণমিতি সূচয়তি—বায়ুরিতি। তথাঽপি কথং প্রথমজত্বং, ভূতানাং প্রথমমুৎপত্তেরিত্যাশঙ্ক্যাহ—সত্যমিতি। হিরণ্যগর্ভস্যোক্তলক্ষণত্বেঽপি কিমায়াতং মৃত্যোরিত্যাশঙ্ক্যাহ—হিরণ্যগর্ভ ইতি। জগদেব সমষ্টিব্যষ্টিরূপং ন সূত্রমিত্যাশঙ্ক্যাহ—যদাত্মকমিতি। দ্বৈতং ব্যষ্টিরূপম্, একত্বং সমষ্টিরূপং, তৎসর্ব্বং যদাত্মকং, তস্যেতি সম্বন্ধঃ। তস্যোক্তপ্রমাণত্বং প্রকটয়তি—যঃ সর্ব্বেতি। বিজ্ঞানাত্মানং ব্যাবর্ত্তয়তি—লিঙ্গমিতি। 'তাস্য হ্যেষ রসঃ' ইতি শ্রুতিমনুসৃত্যাহ—অমূর্ত্তেতি।

তস্য সাধনাশ্রয়ত্বং দর্শয়তি—যদাশ্রিতানীতি। তস্যৈব ফলাশ্রয়ত্বমাহ—যঃ কর্ম্মণামিতি। পরা গতিরিত্যস্যৈব ব্যাখ্যানং পরং ফলমিতি। এবং ভূমিকামারচয্যানন্তরব্রাহ্মণমবতারয়তি—তস্যেতি। প্রশ্নমেব প্রকটয়তি—কিয়তীতি। সর্ব্বতঃ পরিতো মণ্ডলভাবমাসাদ্য স্থিতেতি যাবৎ। নন্থ কিমিতি সা বক্তব্যা, তস্যামুক্তায়ামপি বক্তব্যসংসারাবশেষাদাকাঙ্ক্ষাবিশ্রান্ত্যভাবাদত আহ—তস্যামিতি। ইয়ান্ বন্ধো নাধিকো ন্যূনো বেত্যন্যব্যবচ্ছেদেন বন্ধপরিমাণপরিচ্ছেদার্থং কর্ম্মফলব্যাপ্তিরত্রোচ্যতে, তৎপরিচ্ছেদশ্চ বৈরাগ্যদ্বারা মুক্তিহেতুরিতি ভাবঃ। ব্রাহ্মণস্যৈবং প্রবৃত্তাবপি কিমিতি ভুজ্যঃ স্বস্য পূর্ব্বনির্বৃত্তাং কথামাহেত্যাশঙ্ক্যাহ—তস্য চেতি। সমষ্টিব্যষ্ট্যাত্মদর্শনস্যালৌকিকত্বপ্রদর্শনেন বা কিং স্যাৎ, তদাহ—তেন চেতি। ইতি মন্যতে ভুজ্যুরিতি শেষঃ। জল্পে পরপরাজয়েনাত্মজয়স্যেষ্টত্বাদিত্যর্থঃ। ২

ধিষ্ণ্যত্বমগ্নেরুপাস্যত্বম্। 'অগ্নির্বৈ দেবানাং হোতা' ইতি শ্রুতিমাশ্রিত্যাহ—ঋত্বিগিতি। যথোক্তগন্ধর্ব্বশব্দার্থসংগ্রহে লিঙ্গমাহ—বিশিষ্টেতি। তস্যান্যথাসিদ্ধিং দূষয়তি—ন হীতি। অথৈনমিত্যাদেরর্থং বিবৃণোতি—ভুবনেতি। ভবত্বেবং গন্ধর্ব্বং প্রতি ভবতঃ প্রশ্নঃ, তথাপি কিমায়াতং, তদাহ—স চেতি। তেন গন্ধর্ব্ববচনেনেতি যাবৎ। দিব্যেভ্যো গন্ধর্ব্বেভ্যঃ সকাশাদিত্যেতৎ। এতজ্জ্ঞানাভাবে ত্বজ্ঞানমপ্রতিভা ব্রহ্মিষ্ঠত্বপ্রতিজ্ঞাহানিশ্চেত্যাহ—অত ইতি। প্রষ্টুরভিপ্রায়মুক্ত্বা প্রশ্নাক্ষরাণি ব্যাচষ্টে—সোঽহমিতি। প্রথমা তাবৎ ক্ক পারিক্ষিতা অভবন্নিত্যুক্তির্গন্ধর্ব্বপ্রশ্নার্থা। দ্বিতীয়া তদনুরূপপ্রতিবচনার্থা। যো হি ক্ক পারিক্ষিতা অভবন্নিতি প্রশ্নো গন্ধর্ব্বং প্রতি কৃতস্তস্য প্রত্যুক্তিং সর্ব্বাং সোঽস্মভ্যমব্রবীদিতি তত্র বিবক্ষ্যতে, তৃতীয়া তু মুনিং প্রতি প্রশ্নার্থেতি বিভাগঃ। ১৬১। ১।

**ভাষ্যানুবাদ।**—শ্রুতির 'অথ' অর্থ—অনন্তর, অর্থাৎ জারৎকারব আর্ত্তভাগ প্রশ্ন হইতে বিরত হইলে পর, ভুজ্যুনামক লাহ্যায়নি—লহের পুত্র—লাহ্য, তাহার পুত্র—লাহ্যায়নি যাজ্ঞবল্ক্যকে সম্বোধনপূর্ব্বক প্রশ্ন করিয়াছিলেন। ইতঃপূর্ব্বে অশ্বমেধ যজ্ঞের কথা বলা হইয়াছে। অশ্বমেধ যজ্ঞের ফল দ্বিবিধ—সমষ্টি ও ব্যষ্টি, অর্থাৎ অনুষ্ঠানবিশেষে সমস্ত ফলও হয়, আবার অনুষ্ঠানবিশেষে পৃথক্ পৃথক্ ফলও হয়। জ্ঞানসহকারেই অনুষ্ঠিত হউক, কিংবা কেবল জ্ঞানদ্বারাই সম্পাদিত হউক, অশ্বমেধ যজ্ঞ হইতেছে সমস্ত কর্ম্মের শ্রেষ্ঠ কর্ম্ম; স্মৃতিশাস্ত্রকারগণ বলিয়াছেন, 'ভ্রূণহত্যার বেশী পাপ নাই, আর অশ্বমেধ অপেক্ষা পুণ্য নাই'। লোকেও অশ্বমেধদ্বারা সমষ্টি ও ব্যষ্টি ফল প্রাপ্ত হইয়া থাকে। ব্রহ্মাণ্ডান্তর্গত যে সমস্ত বিষয় প্রতীতিগোচর হয়, সে সমস্ত বিষয়ই হইতেছে অশ্বমেধের ব্যষ্টি ফল। ১

[ অতঃপর সমষ্টি ফলের কথা বলা হইতেছে। ] পূর্ব্বেই কথিত হইয়াছে যে, 'মৃত্যু ইহার আত্মা হয়, তিনি এই সমুদয় দেবতার অন্যতম হন' ইত্যাদি। অশনায়ালক্ষণ অর্থাৎ সংহারাত্মক মৃত্যুই সমষ্টি-বুদ্ধিগত প্রথমোৎপন্ন পুরুষ;

বায়ু, সূত্রাত্মা, সত্য ও হিরণ্যগর্ভ প্রভৃতি তাহার নামান্তর। সমস্ত দ্বৈত জগৎ যাঁহা হইতে অপৃথক্ বা যদাত্মক, যিনি সর্ব্বভূতের অন্তরাত্মা, সূক্ষ্মদেহ-সমষ্টিতে অভিব্যক্ত ও অমূর্ত্তরস অর্থাৎ সূক্ষ্ম পদার্থের সারভূত ও সর্ব্বভূতের সর্ব্বপ্রকার কর্ম্মনিচয় যাহাতে আশ্রিত, এবং শাস্ত্রোক্ত কর্ম্ম ও কর্ম্মাঙ্গ-বিজ্ঞানের (উপাসনার) যিনি চরম ফল, দৃশ্যমান জগৎসমষ্টি তাঁহারই ভোগ্য বিষয়। সেই সমষ্টিভূত হিরণ্যগর্ভের ভোগ্য বিষয়ের পরিমাণ ও সর্ব্বদিগ্‌ব্যাপী বিস্তারই বা কত, এখন তাহা বলা আবশ্যক। তাহা বলিলেই ফলে ফলে জীবের বন্ধনক্ষেত্র সমস্ত সংসারের পরিমাণও উক্ত হইয়া যাইবে। সমষ্টি ও ব্যষ্টি-ফলাত্মক আত্মজ্ঞানের অলৌকিকতা জ্ঞাপনের জন্য প্রশ্নকর্ত্তা আত্মবৃত্তান্তঘটিত একটি আখ্যায়িকার অবতারণা করিতেছেন। তিনি মনে করিতেছেন যে, এই প্রশ্নদ্বারাই প্রতিবাদী যাজ্ঞবল্ক্যের বুদ্ধিভ্রম সমুৎপাদন করিব। ২

মদ্র একটি প্রসিদ্ধ দেশ; আমরা এক সময় সেই দেশে অধ্যয়নার্থ 'চরক' হইয়া অর্থাৎ ব্রহ্মচর্য্য-ব্রত ধারণপূর্ব্বক পর্য্যটনপরায়ণ হইয়া, অথবা অধ্বর্য্যুরূপে (যজুর্ব্বেদবিদ্‌রূপে) পর্য্যটন করিতেছিলাম। [সেই সময় আমরা] কপিবংশীয় পতঞ্চলনামক গৃহস্থের বাড়ীতে উপস্থিত হইয়াছিলাম। পতঞ্চলের একটি কন্যা গন্ধর্ব্বগৃহীতা ছিল—গন্ধর্ব্ব অর্থ—মনুষ্যেতর জীব, তৎকর্ত্তৃক আবিষ্টা (আক্রান্তা) ছিল। অথবা গন্ধর্ব্বটির যাদৃশ বিশিষ্ট জ্ঞানের পরিচয় পাওয়া যায়, তাহাতে বুঝা যাইতেছে যে, এখানে গন্ধর্ব্ব অর্থ—গৃহস্থের উপাস্য অগ্নিরূপী ঋত্বিক্‌দেবতাবিশেষ; তাহা না হইলে, সাধারণ একটা প্রাণিমাত্রের এরূপ বিশেষ জ্ঞান থাকা সম্ভব হইতে পারে না। আমরা সকলে তাহাকে পরিবেষ্টনপূর্ব্বক বসিয়া জিজ্ঞাসা করিয়াছিলাম—তুমি কে?—তোমার নাম কি? এবং পরিচয় কি? তিনি বলিলেন—আমার নাম সুধন্বা, অঙ্গিরার বংশে জন্ম। আমরা যখন তাহাকে ব্রহ্মাণ্ডের অন্ত—শেষসীমা সম্বন্ধে প্রশ্ন করি, তখন সেই গন্ধর্ব্বকে জিজ্ঞাসা করিয়াছিলাম। কি প্রকার? না, পারিক্ষিতগণ কোথায় থাকেন?

প্রশ্নকর্ত্তার অভিপ্রায় এই যে, সেই গন্ধর্ব্ব আমাদিগকে সমস্ত কথা বলিয়াছিলেন; আমি এইরূপ দিব্য পুরুষের নিকট হইতে জ্ঞান লাভ করিয়াছি; তুমি কিন্তু তাহা পাও নাই; অতএব নিশ্চয়ই তুমি পরাজিত হইবে। হে যাজ্ঞবল্ক্য, গন্ধর্ব্ব হইতে লব্ধোপদেশ ও বিদ্যাসম্পন্ন সেই আমি তোমাকে জিজ্ঞাসা করিতেছি—পারিক্ষিতগণ কোথায় থাকেন, তাহা তুমি জান কি? হে যাজ্ঞবল্ক্য, আমি জিজ্ঞাসা করিতেছি—বল দেখি, পারিক্ষিতগণ কোথায় থাকেন? ॥ ১৬৬ ॥ ১ ॥

স হোবাচোবাচ বৈ সোঽগচ্ছন্ বৈ তে তদ্যত্রাশ্বমেধযাজিনো গচ্ছন্তীতি, ক্ব ন্বশ্বমেধযাজিনো গচ্ছন্তীতি? দ্বাত্রিꣳশতং বৈ দেবরথাহ্ন্যান্যয়ং লোকস্তꣳ সমন্তং পৃথিবী দ্বিস্তাবৎ পর্য্যেতি, তাꣳসমন্তং পৃথিবীং দ্বিস্তাবৎ সমুদ্রঃ পর্য্যেতি, তদ্যাবতী ক্ষুরস্য ধারা যাবদ্বা মক্ষিকায়াঃ পত্রম্, তাবানন্তরেণাকাশস্তানিন্দ্রঃ সুপর্ণো ভূত্বা বায়বে প্রাযচ্ছৎ, তান্ বায়ুরাত্মনি ধিত্বা তত্রাগমদ্ যত্রাশ্বমেধযাজিনোঽভবন্নিত্যেবমিব বৈ স বায়ুমেব প্রশশꣳস, তস্মাদ্বায়ুরেব ব্যষ্টির্বায়ুঃ সমষ্টিরপ পুনর্মৃত্যুং জয়তি য এবং বেদ, ততো হ ভুজ্যুর্লাহ্যায়নিরুপররাম॥ ১৬৭॥ ২॥

ইতি তৃতীয়াধ্যায়স্য তৃতীয়ং ব্রাহ্মণম্॥ ৩॥ ৩॥

**সরলার্থঃ।**—সঃ (এবং পৃষ্টঃ যাজ্ঞবল্ক্যঃ) উবাচ হ—সঃ (যুষ্মৎপৃষ্টঃ গন্ধর্ব্বঃ) উবাচ (উক্তবান্) বৈ; (বৈ-শব্দঃ স্মারণার্থঃ, যাজ্ঞবল্ক্যঃ স্ববচনেন ভুজ্যুং গন্ধর্ব্বোক্তিং স্মারয়তীত্যর্থঃ),—তে (পারিক্ষিতাঃ) তৎ (তত্র) বৈ (প্রসিদ্ধৌ) অগচ্ছন্। [কুত্র?] যত্র (স্থানে) অশ্বমেধযাজিনঃ (অশ্বমেধ-যজ্ঞকর্ত্তারঃ) গচ্ছন্তি—ইতি। [ভুজ্যুঃ পুনরাহ—] নু ভো যাজ্ঞবল্ক্য, অশ্বমেধ-যাজিনঃ ক (কুত্র) গচ্ছন্তি? ইতি। [যাজ্ঞবল্ক্য আহ—] অয়ং (অস্মদ্গোচরঃ লোকালোক-গিরিণা পরিচ্ছিন্নঃ) লোকঃ বৈ (প্রসিদ্ধৌ) দ্বাত্রিংশতং দেবরথাহ্ন্যানি (দেবস্য সবিতুঃ আহ্নিক্যা গত্যা যাবৎ স্থানং পরিচ্ছিদ্যতে, তৎ দেবরথাহ্ন্যম্, তদেব দ্বাত্রিংশদ্গুণিতং সৎ দেবরথাহ্ন্যানি, তৎপরিমিতঃ অয়ং লোক ইত্যর্থঃ); পৃথিবী তং লোকং সমন্তং (সমন্তাৎ) দ্বিঃ (তদ্দ্বৈগুণ্যেন) পর্য্যেতি (পরিতো ব্যাপ্নোতি)। সমুদ্রঃ তাবৎ তাং পৃথিবীং সমন্তং দ্বিঃ (তদ্দ্বৈগুণ্যেন) পর্য্যেতি (পরিগতঃ)। [অধুনা যেন বিবরেণ অশ্বমেধযাজিনঃ বহির্নিগচ্ছন্তি, তদণ্ড-কপালয়োঃ বিবরপরিমাণমুচ্যতে—] তৎ (তত্র) ক্ষুরস্য ধারা (প্রান্তভাগঃ) যাবতী (যাবৎপরিমাণা সূক্ষ্মা), মক্ষি-কায়াঃ পত্রং (পক্ষপত্রং) বা যাবৎ, অন্তরেণ (অণ্ডকপালয়োর্মধ্যে) তাবান্ (তাবৎপরিমাণঃ) আকাশঃ (ছিদ্রং অস্তি); [তেন ছিদ্রেণ প্রাপ্তান্ পারি-ক্ষিতান্] ইন্দ্রঃ (পরমেশ্বরঃ) সুপর্ণঃ (পক্ষী) ভূত্বা বায়বে প্রাযচ্ছৎ (দত্তবান্); বায়ুঃ তান্ (পরমেশ্বরার্পিতান্) আত্মনি ধিত্বা (সংস্থাপ্য) তত্র অগমৎ, যত্র

অশ্বমেধযাজিনঃ অভবন্ ( স্থিতাঃ ), ইতি—এবম্ ইব সঃ ( গন্ধর্ব্বঃ ) বায়ুম্ এব প্রশশংস ; তস্মাৎ ( গন্ধর্ব্বপ্রশংসনাৎ হেতোঃ ) বায়ুঃ এব ব্যষ্টিঃ, বায়ুঃ সমষ্টিঃ ( ব্যষ্টি-সমষ্টিফলাত্মকঃ )। যঃ এবং ( যথোক্তগুণসম্পন্নং ) বায়ুং বেদ ( বিজানাতি ), সঃ ( বিদ্বান্ ) পুনঃ মৃত্যুং অপজয়তি ( সকৃৎ মৃত্বা পুনঃ ন ম্রিয়তে ইত্যাশয়ঃ )। ভুজ্যুঃ লাহ্যায়নিঃ ততঃ ( যাজ্ঞবল্ক্যপ্রদত্তোত্তরশ্রবণাৎ পরং ) উপররাম ( বিরতো বভূব ) ॥ ১৬৭ ॥ ২ ॥

**মূলানুবাদ ঃ**—যাজ্ঞবল্ক্য বলিলেন—সেই গন্ধর্ব্ব তোমাদিগকে বলিয়াছিলেন—অশ্বমেধ-যজ্ঞকারিগণ যেখানে গমন করেন, সেই পারিক্ষিতগণও সেইস্থানেই গমন করেন। [ ভুজ্যু পুনর্ব্বার জিজ্ঞাসা করিলেন— ] অশ্বমেধযাজিগণই বা কোথায় গমন করেন? [ তদুত্তরে যাজ্ঞবল্ক্য বলিলেন— ] সূর্য্যদেব একদিনে স্বীয় রথের দ্বারা যে পরিমাণ স্থান ভ্রমণ করেন, তাহার বত্রিশগুণ পরিমিত স্থান হইল এই লোক, তাহার দ্বিগুণ পরিমাণযুক্ত এই পৃথিবী আবার সেই লোককে পরিবেষ্টন করিয়া রহিয়াছে; সমুদ্র আবার দ্বিগুণ পরিমাণে সেই পৃথিবীকে বেষ্টন করিয়া রহিয়াছে। [ এখন ব্রহ্মাণ্ড-খণ্ডদ্বয়ের মধ্যগত রন্ধ্রের পরিমাণ কথিত হইতেছে— ] ক্ষুরের ধারা বা প্রান্তভাগ যেরূপ সূক্ষ্ম, অথবা মক্ষিকার পাখা যেরূপ সূক্ষ্ম, ব্রহ্মাণ্ড-কপাল-দ্বয়ের মধ্যে সেইরূপ ক্ষুদ্রপরিমাণ ছিদ্র আছে; ইন্দ্র—পরমেশ্বর (হিরণ্যগর্ভ) পক্ষিরূপী হইয়া সেখানে উপস্থিত পারিক্ষিতগণকে বায়ুর নিকট সমর্পণ করেন; বায়ু তাহাদিগকে আপনার উপরে স্থাপন করিয়া, অশ্বমেধ-যাজিগণ যেখানে আছেন, সেখানে লইয়া যান। তুমি মনে করিয়া দেখ, সেই গন্ধর্ব্ব এইরূপেই যেন বায়ুরই প্রশংসা করিয়াছিলেন। অতএব বায়ুই ব্যষ্টি ও সমষ্টি কর্ম্মফল ; যে ব্যক্তি এইরূপ তত্ত্ব অবগত হন, তিনি পুনর্মৃত্যু জয় করেন, অর্থাৎ একবার মৃত্যুর পর আর মরেন না—অমৃতত্ব লাভ করেন ॥ ১৬৭ ॥ ২ ॥

**শাঙ্করভাষ্যম্।**—স হোবাচ যাজ্ঞবল্ক্যঃ ; উবাচ বৈ সঃ—বৈ-শব্দঃ স্মরণার্থঃ, উবাচ বৈ স গন্ধর্ব্বস্তুভ্যম্। অগচ্ছন্ বৈ তে পারিক্ষিতাঃ, তৎ তত্র ; ক? যত্র যস্মিন্ অশ্বমেধযাজিনো গচ্ছন্তি—ইতি নির্ণীতে প্রশ্নে আহ—ক নু কস্মিন্ অশ্বমেধযাজিনো গচ্ছন্তীতি। তেষাং গতিবিবক্ষয়া ভুবনকোশ-পরিমাণমাহ—

দ্বাত্রিংশতং বৈ, দ্বে অধিকে ত্রিংশৎ—দ্বাত্রিংশতং বৈ দেবরথাহ্ন্যানি, দেবঃ আদিত্যঃ, তস্য রথো দেবরথঃ, তস্য রথস্য গত্যা অহ্না যাবৎ পরিচ্ছিদ্যতে দেশপরিমাণম্, তৎ দেবরথাহ্ন্যম্, তদ্দ্বাত্রিংশদ্গুণিতং দেবরথাহ্ন্যানি, তাবৎপরিমাণোঽয়ং লোকঃ লোকালোকগিরিণা পরিক্ষিপ্তঃ—যত্র বৈরাজং শরীরম্, যত্র চ কর্ম্মফলোপভোগঃ প্রাণিনাম্; স এষ লোকঃ এতাবান্ লোকঃ, অতঃ পরমলোকঃ; তং লোকং সমন্তং সমন্ততঃ লোকবিস্তারাদ্ দ্বিগুণপরিমাণবিস্তারেণ পরিমাণেন তং লোকং পরিক্ষিপ্তা পর্য্যেতি পৃথিবী; তাং পৃথিবীং তথৈব সমন্তং দ্বিস্তাবদ্ দ্বিগুণেন পরিমাণেন সমুদ্রঃ পর্য্যেতি, যং ঘনোদমাচক্ষতে পৌরাণিকাঃ। ১

তত্র অণ্ড-কপালয়োর্বিবরপরিমাণমুচ্যতে, যেন বিবরেণ মার্গেণ বহির্নির্গচ্ছন্তো ব্যাপ্নুবন্তি অশ্বমেধযাজিনঃ। তত্র যাবতী যাবৎপরিমাণা ক্ষুরস্য ধারা অগ্রম্, যাবদ্বা সৌক্ষ্ম্যেণ যুক্তং মক্ষিকায়াঃ পত্রম্, তাবান্ তাবৎপরিমাণঃ—অন্তরেণ মধ্যে অণ্ড-কপালয়োঃ, আকাশঃ ছিদ্রম্, তেনাকাশেনেত্যেতৎ; তান্ পারিক্ষিতানশ্বমেধযাজিনঃ প্রাপ্তান্ ইন্দ্রঃ পরমেশ্বরঃ—যোঽশ্বমেধেঽগ্নিশ্চিতঃ, সুপর্ণঃ—যদ্বিষয়ং দর্শনমুক্তং—"তস্য প্রাচী দিক্ শিরঃ" ইত্যাদিনা, সুপর্ণঃ পক্ষী ভূত্বা পক্ষপুচ্ছাত্মকঃ সুপর্ণো ভূত্বা বায়বে প্রাযচ্ছৎ—মূর্ত্তত্বান্নাস্ত্যাত্মনো গতিস্তত্রেতি। তান্ পারিক্ষিতান্ বায়ুরাত্মনি ধিত্বা স্থাপয়িত্বা স্বাত্মভূতান্ কৃত্বা, তত্র তস্মিন্ অগময়ৎ। ক্ব? যত্র পূর্ব্বে অতিক্রান্তাঃ পারিক্ষিতা অশ্বমেধযাজিনোঽভবন্নিতি। ২

এবমিব বৈ—এবমেব স গন্ধর্ব্বঃ বায়ুমেব প্রশশংস পারিক্ষিতানাং গতিম্। সমাপ্তা আখ্যায়িকা। তন্নির্ব্বৃত্তং তু অর্থম্ আখ্যায়িকাতোঽপসৃত্য স্বেন শ্রুতিরূপেণৈব আচষ্টেঽস্মভ্যম্। যস্মাদ্বায়ুঃ স্থাবরজঙ্গমানাং ভূতানামন্তরাত্মা, বহিশ্চ স এব, তস্মাদধ্যাত্মাধিভূতাধিদৈবভাবেন বিবিধা যা ব্যষ্টিঃ ব্যাপ্তিঃ, স বায়ুরেব; তথা সমষ্টিঃ কেবলেন সূত্রাত্মনা বায়ুরেব। এবং বায়ুমাত্মানং সমষ্টিব্যষ্টিরূপাত্মকত্বেনোপগচ্ছতি, য এবং বেদ। তস্য কিং ফলমিত্যাহ—অপ পুনর্মৃত্যুং জয়তি—সকৃৎ মৃত্বা পুনর্ন ম্রিয়তে। ততঃ আত্মনঃ প্রশ্ননির্ণয়াৎ ভুজ্যুর্লাহ্যায়নিঃ উপররাম॥ ১৬৭॥ ২॥

ইতি বৃহদারণ্যকোপনিষদি তৃতীয়াধ্যায়স্য তৃতীয়ং ভুজ্যুব্রাহ্মণভাষ্যম্॥ ৩॥ ৩॥

টীকা।—অজ্ঞানাদিনিগ্রহং পরিহরন্নুত্তরমাহ—স হোবাচেতি। স্মরণার্থো গন্ধর্ব্বাদৃষ্টস্য জ্ঞানস্যেতি শেষঃ। কিমুবাচেত্যপেক্ষায়ামাহ—অগচ্ছন্নিতি। অহোরাত্রমাদিত্যরথগত্যা যাবান্ পন্থা মিতঃ, তাবান্দেশো দ্বাত্রিংশদ্গুণিতস্তৎকিরণব্যাপ্তঃ। স চ চন্দ্ররশ্মিব্যাপ্তেন দেশেন সাকং পৃথিবীত্যুচ্যতে।

"রবিচন্দ্রমসোর্যাবন্ময়ূখৈরবভাস্যতে।
সসমুদ্রসরিচ্ছৈলা তাবতী পৃথিবী স্মৃতা॥"

ইতি স্মৃতেরিত্যাহ—দ্বাত্রিংশতমিত্যাদিনা। অয়ং লোক ইত্যস্যার্থমাহ—তাবদিতি। তত্র লোকভাগঃ বিভজ্যতে—যত্রেতি। উক্তং লোকমনূদ্যাবশিষ্টস্যালোকত্বমাহ—এতাবানিতি। তমিতি প্রতীকমাদায় ব্যাচষ্টে—লোকমিত্যাদিনা। অন্বয়ং দর্শয়িতুং তং লোকমিতি পুনরুক্তিঃ। তত্র পৌরাণিকসংমতিমাহ—যং ঘনোদমিতি। উক্তং হি—

"অণ্ডস্যাস্য সমন্তাত্তু সংনিবিষ্টোঽমৃতোদধিঃ।
সমন্তাদ্ঘনতোয়েন ধার্য্যমাণঃ স তিষ্ঠতি"॥ ইতি। ১

তদ্যাবতীত্যাদেস্তাৎপর্য্যমাহ—তত্রেতি। লোকাদিপরিমাণে যথোক্তরীত্যা স্থিতে সতীতি যাবৎ। কপালবিবরস্যানুপযুক্তত্বাৎ কিং তৎপরিমাণচিন্তয়েত্যাশঙ্ক্যাহ—যেনেতি। ব্যবহারভূমিঃ সপ্তম্যর্থঃ। পরমাত্মানং ব্যাবর্ত্তয়তি—যোঽশ্বমেধ ইতি। সুপর্ণশব্দস্য শ্যেনসাদৃশ্যমাশ্রিত্য চিত্যোঽগ্নৌ প্রবৃত্তিং দর্শয়তি—যদ্বিষয়মিতি। উক্তার্থং পদমনুবদতি—সুপর্ণ ইতি। ভূত্বেত্যস্যার্থমাহ—পক্ষেতি। নহু চিত্যোঽগ্নিরণ্ডাদ্বহিরশ্বমেধযাজিনো গৃহীত্বা স্বয়মেব গচ্ছতু, কিমিতি তান্ বায়বে প্রযচ্ছতি, তত্রাহ—মূর্ত্তত্বাদিতি। আত্মনশ্চিত্যস্যাগ্নেরিতি যাবৎ। তত্রেত্যণ্ডাদ্বাহ্যদেশোক্তিঃ। ইতি যুক্তং বায়বে প্রদানমিতি শেষঃ। আখ্যায়িকাসমাপ্তাবিতিশব্দঃ। পরিতো দুরিতং ক্ষীয়তে যেন, স পরিক্ষিৎ—অশ্বমেধঃ, তদ্যাজিনঃ পারিক্ষিতাস্তেষাং গতিং বায়ুমিতি সংবন্ধঃ। ২

মুনিবচনে বর্ত্তমানে কথমাখ্যায়িকাসমাপ্তিস্তত্রাহ—সমাপ্তেতি। বায়ুপ্রশংসায়াং হেতুমাহ—যস্মাদিতি। কিং পুনর্যথোক্তবায়ুতত্ত্ববিজ্ঞানফলং, তদাহ—এবমিতি॥ ১৬৭॥ ২॥

ইতি বৃহদারণ্যকোপনিষদ্ভাষ্যটীকায়াং তৃতীয়াধ্যায়স্য তৃতীয়ং ভুজ্যুব্রাহ্মণম্॥ ৩॥ ৩॥

**ভাষ্যানুবাদ।**—এইরূপ জিজ্ঞাসার পর যাজ্ঞবল্ক্য বলিলেন—সেই গন্ধর্ব্ব তোমাদিগকে এইরূপ বলিয়াছিলেন। বৈ শব্দটি স্মরণার্থক; তাহার কথা স্মরণ করিয়া দেখ। সেই পারিক্ষিতগণ সেই স্থানে গিয়াছিলেন। কোথায়? অশ্বমেধযাজিগণ যেখানে যাইয়া থাকেন। এইরূপ গন্ধর্ব্ব-প্রশ্ন নির্ণীত হইলে পর, ভুজ্যু পুনশ্চ জিজ্ঞাসা করিলেন—বল, সেই অশ্বমেধযাজীরাইবা কোথায় গমন করেন? অশ্বমেধযজ্ঞকারীদিগের গন্তব্য স্থান নিরূপণের উদ্দেশ্যে এখন ভুবন-কোশের (ব্রহ্মাণ্ডের) পরিমাণ বলিতেছেন—'দ্বাত্রিংশৎ' অর্থ—ত্রিশ আর দুইটি অধিক—বত্রিশ; 'দেবরথাহ্ন্যানি' অর্থ—দেব অর্থ আদিত্য, তাঁহার রথ—দেবরথ; সেই দেবরথের প্রাত্যহিক গতিতে যে পরিমাণ স্থান পরিব্যাপ্ত হয়, তাহার নাম—'দেবরথাহ্ন্য'; তাহার বত্রিশগুণ পরিমিত স্থানকে লক্ষ্য করিয়া 'দ্বাত্রিংশতং দেবরথাহ্ন্যানি' বলা হইয়াছে। ঐ প্রকার পরিমাণবিশিষ্ট এই পৃথিবী লোকটি আবার 'লোকালোক' নামক পর্ব্বতে পরিবেষ্টিত হইয়া রহিয়াছে; ইহারই মধ্যে বৈরাজ শরীর (বিরাট্পুরুষের শরীর) সন্নিবিষ্ট আছে, এবং ইহারই মধ্যে প্রাণি-

গণ নিজ নিজ কর্ম্মফল উপভোগ করিয়া থাকে। যথোক্ত পরিমাণবিশিষ্ট এই স্থানটি 'লোক' নামে অভিহিত; তাহার পরবর্ত্তী স্থান 'অলোক' নামে কথিত। উক্ত 'লোক' স্থানটিকে আবার তাহার দ্বিগুণ পরিমাণ বিস্তৃতিবিশিষ্ট এই পৃথিবী বেষ্টন করিয়া রহিয়াছে (১); পৃথিবীর দ্বিগুণ পরিমাণ সমুদ্র আবার চতুর্দ্দিকে এই পৃথিবীকে পরিবেষ্টিত করিয়া আছে। পৌরাণিকগণ এই সমুদ্রকে 'ঘনোদ' বলিয়া ব্যাখ্যা করিয়া থাকেন (২)। ১

এখন অণ্ড-কপাল-দ্বয়ের মধ্যগত বিবর বা রন্ধ্রের পরিমাণ কথিত হইতেছে (৩)। অশ্বমেধ যজ্ঞকারিগণ ঐ বিবরপথে বহির্গত হইয়া অভীষ্ট স্থান অধিকার করিয়া থাকেন। ক্ষুরের ধারা বা প্রান্তভাগের যতটুকু পরিমাণ, কিংবা মক্ষিকার পক্ষ যেরূপ অতিশয় সূক্ষ্ম, উক্ত অণ্ডকপাল-দ্বয়ের মধ্যে ঠিক সেই পরিমাণ আকাশ (ছিদ্র) অর্থাৎ ফাঁক আছে, পারিক্ষিতগণ সেই সূক্ষ্ম ছিদ্রপথে অশ্বমেধযজ্ঞকারীদিগের নিকট উপস্থিত হন। তাহার পর ইন্দ্র—পরমেশ্বর (উত্তম ঐশ্বর্য্যসম্পন্ন হিরণ্যগর্ভ, কিন্তু পরব্রহ্ম নহে),—যিনি পূর্ব্বকালে অশ্বমেধ যজ্ঞ করিয়াছিলেন এবং প্রথমেই "তস্য প্রাচী দিক্ শিরঃ" ইত্যাদি বাক্যে যাহার সম্বন্ধে বিজ্ঞান বা বিদ্যার উপদেশ করা হইয়াছে, তিনিই সুপর্ণ হইয়া— পক্ষ-পুচ্ছযুক্ত পক্ষিরূপী হইয়া সেই পারিক্ষিত-গণকে সূক্ষ্ম বায়ুর হস্তে সমর্পণ করেন; [এখানে বুঝিতে হইবে যে, উক্ত পরমেশ্বর-পদবাচ্য হিরণ্যগর্ভও] মূর্ত্ত অর্থাৎ আকৃতিবিশিষ্ট; সুতরাং স্থূল; স্থূল বলিয়াই তাঁহারও সেখানে (সূক্ষ্ম ছিদ্রে) সাক্ষাৎ সম্বন্ধে প্রবেশের অধিকার নাই;

---

(১) তাৎপর্য্য—ভগবান্ সূর্য্যদেব স্বীয় রথ দ্বারা একদিনে যে পরিমাণ স্থান পরিভ্রমণ করেন, তাহার বত্রিশগুণ অধিক স্থান তাঁহার কিরণে প্রকাশমান থাকে, এবং চন্দ্রকিরণেও আলোকিত হইয়া থাকে, সেই সমস্তটা স্থানের নাম হইল 'পৃথিবী'। পৃথিবীর প্রান্তবর্ত্তী পর্ব্বতটির যে অংশ সৌর কিরণে উদ্ভাসিত হয়, তাহার নাম 'লোক', আর যে অংশে সূর্য্যকিরণ আদৌ পড়ে না, সে অংশের নাম—'অলোক'। এই পৃথিবী উক্ত 'লোক' নামক অংশের অপেক্ষা বত্রিশগুণ বড়; পৃথিবীবেষ্টন সমুদ্র আবার পৃথিবী অপেক্ষাও বত্রিশগুণ বৃহৎ ইত্যাদি। এ সমস্ত বিষয় পুরাণে বিস্তৃতভাবে বর্ণিত আছে, সেখানে অনুসন্ধান করা আবশ্যক।

(২) তাৎপর্য্য—'ঘনোদ' শব্দের অর্থ টীকায় দ্রষ্টব্য।

(৩) তাৎপর্য্য—চতুর্ম্মুখ ব্রহ্মা যে সুবর্ণময় অণ্ডমধ্যে জন্মলাভ করেন, সেই অণ্ডটি ব্রহ্মার আবির্ভাব কালে দুই ভাগে খণ্ডিত হয়; তাহার উপরের ভাগকে বলে ঊর্দ্ধ কটাহ, আর নিম্নভাগকে বলে 'অধঃকটাহ' (কটাহ অর্থ কড়া)। ঐ দুই ভাগের মধ্যবর্ত্তী স্থানকে 'ভুবনকোশ' ও 'ব্রহ্মাণ্ড' প্রভৃতি নামে অভিহিত করা হয়। ঐ দুই ভাগকে আবার অণ্ড-কপালও বলা হয়।

তিনি [ এইজন্যই সূক্ষ্ম বায়ুর নিকট সমর্পণ করেন। ] বায়ু সেই পারিক্ষিতগণকে আপনার শরীরে সংস্থাপন করিয়া অর্থাৎ নিজেরই অনুরূপ করিয়া সেখানে লইয়া যান। কোথায় লইয়া যান? না, পূর্ব্ববর্ত্তী পারিক্ষিত—অশ্বমেধযজ্ঞকারিগণ যেখানে গিয়াছেন। [ যাজ্ঞবল্ক্য বলিলেন, ] সেই গন্ধর্ব্ব এইরূপেই পারিক্ষিত-দিগের অভীষ্ট স্থানপ্রাপ্তির সহায়ভূত বায়ুরই প্রশংসা করিয়াছিলেন। ২

আখ্যায়িকা বা গল্পটি এইস্থানেই সমাপ্ত হইল। উক্ত আখ্যায়িকার যাহা তাৎপর্য্যার্থ, ঋষি তাহা আমাদিগকে আখ্যায়িকার ভাব পরিত্যাগ করিয়া বলিয়া দিতেছেন,—যেহেতু বায়ুই স্থাবরজঙ্গমাত্মক সমস্ত ভূতের অন্তরে আত্মাস্বরূপ, এবং বাহিরেও তদ্রূপ [ স্থিতিসাধন ]; অতএব জগতে যে, অধ্যাত্ম, অধিদৈবত ও অধিভূতরূপে নানাবিধ ব্যষ্টি বা বিভিন্নাকার বস্তু রহিয়াছে, প্রকৃতপক্ষে তাহা বায়ুই ( বায়ু হইতে পৃথক্ নহে ), এবং সমষ্টিরূপে যে, কেবল সূক্ষ্মাত্মা হিরণ্যগর্ভভাব, তাহাও বায়ুই, ( তদ্ভিন্ন নহে )। যে লোক এই বায়ুকে যথোক্তপ্রকারে সমষ্টি ও ব্যষ্টিরূপে জানে—প্রাপ্ত হয়, তাহার ফল কি হয়, বলিতেছেন—তিনি পুনর্ম্মরণ জয় করেন, অর্থাৎ একবার মৃত্যুর পর আর তাহার মৃত্যু হয় না ( মুক্ত হন )। ভুজ্যু লাহ্যায়নি আপনার প্রশ্নের যথার্থ উত্তর প্রদত্ত হইল দেখিয়া প্রশ্ন হইতে বিরত হইলেন ॥ ১৬৭ ॥ ২ ॥

ইতি তৃতীয়াধ্যায়ে তৃতীয় ভুজ্যুব্রাহ্মণের ভাষ্যানুবাদ ॥ ৩ ॥ ৩ ॥

